পরে এগ্বার রাজা ঐ সন্ন্যাসিরদেরকর্তৃক রাজ্যাভিষিক্ত হইয়া সর্ব্বকার্য্যেতে তাহারদের প্রতি আজ্ঞানুবর্ত্তিত্বই জানাইলেন.

অপরঞ্চ আল্ফ্রিদা নামে এক যুবতীর সহিত প্রীতিকরণব্যতিরিক্ত ঐ রাজার অন্যবর্ণনা প্রায় নিরর্থক; তাহা এমত আশ্চর্য্য যে তাহা বর্ণনা না করা অনুচিত, অতএব কহিতেছি, যে দেবন্ পরগনার প্রদেশাধিকারির কন্যা যাহার নাম আল্ফ্রিদা, এই পরম সুন্দরী যুবতীর সৌন্দর্য্যের বিষয় এগ্বার রাজা বহুকালাবধি শুনিয়াছিলেন; কিন্তু পরকথা গ্রাহ্য না করিয়া এতেল্বাল্দ নামে তাঁহার আত্মীয় বিশ্বস্ত এক জনকে যথাশ্রুত অতুল্য সৌন্দর্য্যাদি তাহা সত্য কি না ইহা জানিতে পাঠাইলেন. পরে এতেল্বাল্দ ঐ প্রদেশাধিকারির নিকট উপস্থিত হইয়া ঐ মন্ত্রির কন্যার প্রতি দৃষ্টি দিবা মাত্রেতেই আপনি প্রেমেতে নিমগ্ন হইল; এবং তাহার এমত কামের বৃদ্ধি হইল যে তাহার কর্ত্তার বিষয় বিস্মৃত হইয়া, কেবল আত্মবিষয়ে সচেষ্ট হইয়া আপনার নিমিত্তে তাহার পিতার স্থানে বিবাহার্থে ঐ পরমসুন্দরী এল্ফ্রিদাকে যাচ্ঞা করিল. তাহাতে রাজাত্মীয়লোকপ্রযুক্ত ঐ বিবাহ না হয় এমত কোন বাধা ছিল না; অতএব ঐ প্রদেশাধিকারী স্বীকার করিল তাহাতে গুপ্তরূপে বিবাহ হইল. কিছুকাল পরে ঐ ব্যক্তি সেই রাজধানীতে যাইয়া রাজাকে নিশ্চয়রূপে জানাইলেন, যে কেবল তাহার ধন ও মহত্ত্ব তাহার প্রশংসার কারণ, কিন্তু তাহার রূপসৌন্দর্য্যের বিষয় যে লোকেরা অসম্ভব অবক্তব্য প্রশংসা করে এ বড় আশ্চর্য্য, তাহাতে রাজা সন্তুষ্ট হইয়া তাহার বিষয়ে নিরুদ্যোগী হইলেন, এবং এতেল্বাল্দ তাঁহাকে ভাঁড়াইয়া নিশ্চিন্ত মন হইয়া আহ্লাদিত হইল. তিনি প্রতারণাদ্বারা রাজার তন্মনস্কত্বকে পরাঙ্মুখ করাইয়া কিছু কাল পরে কোন এক সময়েতে ঐ পরমসুন্দরী আল্ফ্রিদার বিষয়ে যে কথা প্রসঙ্গ হইতেছিল তাহা এই প্রকার বোধ জন্মাইল, যে দেবন্শের প্রদেশাধিকারির কন্যার উত্তরাধিকার রাজার পক্ষে অত্যল্প, কিন্তু দীনহীন প্রজার পক্ষে অতি শ্রেয়ঃ, অতএব সে ব্যক্তি অতিশিষ্টাচাররূপে ঐ কন্যার সহিত প্রীতি করণার্থে রাজার নিকটে কাকুক্তি করিল, কেননা ঐ রাজ্যেতে ঐ যুবতী অতিশয় ধনবতী উত্তরাধিকারিণী ছিলেন. তাহাতে ঐ রাজা এমত উপযুক্ত কাকুক্তিতে শীঘ্র স্বীকৃত হইলেন, তৎপ্রযুক্ত এতেল্বাল্দ স্বস্ত্রীনিকটে পুনরায় ফিরিয়া যাইয়া প্রকাশরূপে বিবাহ করিল; কিন্তু সে রাজসভাতে ঐ স্ত্রীর গমন নিবারণার্থে অতিচেষ্টান্বিত ছিল, এবং এতদ্রূপপ্রেমমগ্ন ঐ রাজার সহিত সাক্ষাৎকার না হয় তাহাতেও অতিসাবধান ছিল, কেননা ঐ স্ত্রীদর্শনে প্রেমী না হয় এমন ব্যক্তিই নাই. কিন্তু ঐ প্রতারকের প্রতারণাকে বহুকাল ছাপাইতে তাহার অসাধ্য হইল; পরে এগ্বার রাজা এ সকল বিষয় অবগত হইয়া মনোগত ক্রোধ মনে রাখিয়া কোন এক সময়েতে ঐ দেশের অংশেতে ঐ পরমসুন্দরী

যে স্থানে বদ্ধ ছিলেন, সেই স্থানে এতেল্‌বাল্দকে সঙ্গে করিয়া যাইতে মনস্থ করিলেন; কিন্তু তাঁহার সহিত সে ব্যক্তি অতিবিমনা হইয়া অতিকষ্টে গেল. ঐ রাজা সেই পরমসুন্দরীস্ত্রীর বাটীর নিকটবর্তী হইয়া তাঁহাকে কহিল, যে তোমার স্ত্রীকে দেখিতে আমার বড় বাঞ্ছা আছে; যাহার গুণের বিষয় ঐ রাজা পূর্ব্বে অনেক শুনিয়াছিলেন এবং যাহাকে আপনার নিকটে পরিচিত করিতে আনাইবার নিমিত্তেও চেষ্টিত ছিলেন. পরে রাজার ঐ কথা শুনিয়া এতেল্‌বাল্দ বজ্রাঘাতির ন্যায় হইয়া ঐ কার্য্য নিবারণার্থে আত্মসাধ্যপর্য্যন্ত চেষ্টান্বিত হইয়াও অপারক হইল. তাহার সাধ্য এই হইল, যে রাজা আসিবেন তাঁহার আয়োজন করণছলে কেবল অগ্রে গমনাজ্ঞাপ্রাপ্ত হইয়া ঐ স্ত্রীর নিকটে পহুঁছিবামাত্রেতে ঐ স্ত্রীর চরণে পতিত হইয়া, সে স্ত্রীর প্রীতিতে মগ্ন হওনার্থে যাহাং কহিয়াছিল তাহা তাবৎ স্বীকার করিল; এবং প্রেমাভিলাষী ঐ রাজার নিকট তোমার সৌন্দর্য্যাদি যথাশক্তিরূপ গোপন করাইতে তাহাকে প্রতিজ্ঞা করাইল, ঐভাবিরাজমহিষী আল্‌ফ্রিদা এতেল্‌বাল্দের অভিলাষেতে বাধিতা হইয়া তাহার কথানুযায়ি করিতে স্বীকার করিল. কিন্তু অহঙ্কারেতে কিম্বা দ্বেষেতে বা হওক, তিনি আত্মশরীরকে সুশোভিত করিয়া ঐসময়ে আত্মসাধ্যপর্য্যন্ত স্বশরীরের সৌন্দর্য্য করিলেন; এবং তাহাতে তাঁহার মনোবাঞ্ছা পূর্ণা হইল. পরে ঐ রাজা তাঁহার দর্শন পাইবামাত্রেতেই পরমাপ্যায়িত হইলেন, এবং তাঁহাকে প্রাপণার্থে নিশ্চয় করিলেন. পরে ঐ রাজা তাঁহার মনোবাঞ্ছা অবিকোত্তমরূপে সম্পূর্ণা করণার্থে এবং তাঁহার মনের ক্রোধ তাহার স্বামীহইতে গোপন করণার্থে স্বচ্ছন্দপূর্ব্বক সমাদর করিয়া চলিয়া গেলেন, কিন্তু তাহাতে তাঁহার ক্রোধ ও ক্রোধের ফল কিছু ন্যূন হইল না. কিছু কাল পরে কোন আবশ্যক কার্য্য করণছলে এতেল্‌বাল্দ নর্তম্বর্লাণ্ড দেশে প্রেরিত হইল; এবং পথপ্রান্তভাগে এক উপবনেতে তাহাকে মৃত পাওয়া গেল. কেহ কহে রাজা আপনি স্বহস্তে অস্ত্রাঘাতে মারিলেন, এবং কেহবা কহে যে রাজা কেবল তাহাকে মারিবার আজ্ঞা দিলেন; কিন্তু ইহা যাহা হওক, কিছু দিন পরে রাজার আজ্ঞাতে আল্‌ফ্রিদা রাজধানীতে আহূতা হইলেন, এবং কুলব্যবহারানুসারে তাঁহারদের উভয়ের বিবাহ হইল.

ঐ রাজা তেত্রিশ বৎসর বয়স্ক, ইহাতে শেষ ষোড়শ বৎসর রাজত্ব করিয়া মৃত্যু প্রাপ্ত হইলেন. পরে তাঁহার প্রথম বিবাহিতা স্ত্রী অর্দ্মর নগরপ্রদেশাধিকারির কন্যা তাঁহার গর্ভজাত এদ্বার্দ নামে পুত্র সিংহাসনস্থ হইলেন.

পরে ঐ এদ্বার্দ যাহার উপনাম মার্তর অর্থাৎ সাক্ষী তিনি সন্ন্যাসিরদিগের উদ্যোগদ্বারা রাজা হইয়া ও সিংহাসনস্থ হইয়া কেবল চারি বৎসর রাজত্ব করিলেন, পরে মরিলেন; কিন্তু তাঁহার রাজত্বের মধ্যে অদ্ভুত এবং গণনীয় মৃত্যুব্যতিরিক্ত অন্য কিছু বক্তব্য ছিল না. যে স্থানে তাঁহার বিমাতা আল্‌ফ্রিদার

বাসস্থান কর্ফ নামে গড় তাহার নিকট মৃগয়ান্বেষণে গেলেন, এবং তাঁহার অনুগামী এক জন না থাকিলেও বিমাতার সহিত সাক্ষাৎ করা অবশ্য কর্ত্তব্য ইহা বিবেচনা করিয়া, বিমাতার স্থানে যাইয়া তৃষিত হইয়া মদ্যানয়নে আজ্ঞা করিলেন, পরে তিনি পানপাত্র হস্তে লইয়া মুখে দিবেন, এমন সময়ে, ঐ আল্‌ফ্রিদার শিক্ষিত গৃহের লোক তাহার পৃষ্ঠদেশে ছুরিকাদ্বারা বিদীর্ণ করিল, তাহাতে ঐ রাজা স্বপৃষ্ঠ বিদারিত জানিয়া অশ্বারূঢ় হইয়া বেগে বহির্গত হইলেন. কিন্তু অতি রক্তস্রাবেতে মূর্চ্ছিত হইয়া অশ্বচ্যুত হইলেন, এবং রেকাবে বদ্ধপাদ হইয়া মৃত্যুপর্য্যন্ত অশ্বকর্ত্তৃক আকৃষ্ট হইলেন.

পরে এতেল্‌রেদ্ নামে আল্‌ফ্রিদার গর্ভজাত এবং ঐ এদ্গার রাজার দ্বিতীয় পুত্র তৎসিংহাসনস্থ হইলেন. তিনি সর্ব্বকর্ম্মানভিজ্ঞ এবং সাহসরহিত ছিলেন; এবং রাজ্যের শাসনে ও রাজ্যরক্ষকরণকর্ম্মেতেও অসমর্থ ছিলেন. তাঁহার রাজত্বের মধ্যে ঐ প্রাচীন ভয়ঙ্কর দেন্‌দেশীয় শত্রুরা উত্তরোত্তর বর্দ্ধিত হইতে লাগিল. ইহাতে বুঝাযায়, যে তাহারা দুরাচারইংগ্লণ্ডীয়েরদের তুল্য নির্বীত ছিল না; এবং বোধ হয়, যে এতেল্‌রেদের শৈথিল্য এবং অনভিজ্ঞতাতে শত্রুগণ পুনর্ব্বার দৌরাত্ম্যকরণার্থে সুন্দরাবকাশ পাইল; এবং তন্নিমিত্তে তাহারা ঐ তটের নানাবিধস্থানে উত্তীর্ণ হইয়া পূর্ব্বানুযায়ি ভয় ও দৌরাত্ম্য বাড়াইতে লাগিল.

ঐ দেন্‌দেশীয়েরা ইংগ্লণ্ডদেশীয়েরদের সহিত সামঞ্জস্যরূপে বাস করিত, তাহাতে তাহারদের সকলের বধার্থে এক নিশ্চয় করিল; এবং এতেল্‌রেদ্ রাজা অতিকদর্য্য রাজার ব্যবহারের ন্যায় এক ছলদ্বারা ষড়্‌যন্ত্রেতে তাহারদিগের সকলের বিনাশার্থে নির্দয় এক পণ স্থির করিলেন. এই পণ এমত গোপনেতে করা গিয়াছিল যে যত দেন্‌দেশীয়েরা ইংগ্লণ্ডদেশে ছিল তাহারা এক দিবসেতে নিঃশেষে নির্দয়রূপে হত হইল. কিন্তু পরামর্শেতে দুষ্ট এবং পণ সম্পূর্ণ করণেতে নির্দয়, এমন যে ঐ বিনাশ তাহা প্রজারদিকের বহু কালবধি স্থায়ি যে দুঃখ, তাহার শেষ না হইয়া বরং অধিক বৃদ্ধির কারণ হইল.

অপরঞ্চ অতিদুর্দান্ত শত্রুহইতে মুক্ত হওনহেতুক ইংগ্লণ্ডদেশীয়েরা পরম্পরা যোদাহ্লাদিপূর্ব্বক কালযাপন করিতেছে, ইতোমধ্যে স্বইন্ নামে দিনামারের রাজা যিনি তাহারদের ছলপূর্ব্বক দৌরাত্ম বিষয়াবগত হইয়াছিলেন, তিনি অতি ক্রোধপূর্ব্বক তাহারদের বিনাশেচ্ছুক হইয়া বৃহৎ জাহাজ সমূহ লইয়া পশ্চিম তটে তাহারদিগেকে দেখা দিলেন্. তাহাতে এতেলরেদ্ রাজার নর্মাণ্ডি দেশে পলায়ন করিতেই হইল, অতএব সেই সকল দেশ ঐ স্বইন্‌নামক জয়িরাজার অধিকার হইল.

অপরঞ্চ কানুৎ নামে রাজা পরে যিনি গ্রেত্ নামে খ্যাত ছিলেন তিনি স্বইনের

পর দিনমার্কের রাজা হইলেন, এবং ইংগ্লণ্ডদেশেতে দেন্ দেশীয়েরদের সৈন্যের প্রধান হইলেন. কিছু কাল পরে এতেলরেদ্ রাজার পর এদমণ্ডইরন্সাইড্ রাজা হইলে, ঐ কানুৎ আর এই রাজা এই উভয়পক্ষের অতি সাহসপূর্ব্বক ব্যাপক কাল পর্য্যন্ত ঘোরতর সংগ্রাম হইল; তাহাতে প্রথম যুদ্ধে কেজয়ী তাহার নিশ্চয় নাই, দ্বিতীয় যুদ্ধে দেনীয়েরা জয়ী হইল কিন্তু এদমণ্ডের সম্ভ্রম থাকাতে পুনঃ সৈন্যগণকে রণস্থলে আনিবার সমর্থ ছিল; কিন্তু পুনঃ২ যুদ্ধ হওয়া পরস্পর উৎপাত, অতএব ত্যক্ত হইয়া উভয় পক্ষের সন্ধি করাইয়া রাজ্যের স্বস্বাংশভাগ করাইয়া দিলেন. কানুৎ আপনার জন্যে উত্তরাংশ রাখিয়া দক্ষিণাংশ এদ্মনকে দিলেন. কিন্তু এই এদ্মন্ রাজা সন্ধি হওয়ার এক মাস পরে তাঁহার দুই মন্ত্রিকর্ত্তৃক অকস্ফর্দ নগরেতে মারা গেলেন; পরে কানুত্ সমস্ত রাজ্য নিষ্কণ্টকে পরমসুখে ভোগ করিতে লাগিলেন.

কোনং গ্রন্থকর্ত্তারা কহেন যে ঐ দুরন্তকালে কানুত্ রাজা এক প্রধান ব্যক্তি ছিলেন, তাঁহার প্রথমাবস্থায় সাহস ও শেষাবস্থায় ধার্ম্মিকতা, এই দুই তাঁহার পারিষদেরদের মধ্যে তাঁহার খোসামদের ও স্তবের বিষয় ছিল. তাহারা এমন বুঝিল যে তাঁহার পরাক্রম অপরাজিত, এবং সমস্ত বিষয় তাঁহারি অধীন হইবে. পরে কানুত্ রাজা তাহারদের উপাসনাস্বভাব জ্ঞাত হইয়া তাহারদের অনুযোগ করনার্থে এতদ্রূপ করিলেন. জুআর আসিতে ছিল; ইতোমধ্যে তিনি তাহার আসন সমুদ্রতীরে লইয়া যাইতে আজ্ঞা করিয়া সমুদ্রকে হটিতে আজ্ঞা করিলেন; এবং কহিলেন যে তুমি আমার অধিকারাধীন এবং যে ভূমির উপর আমি বসিয়া আছি সে ভূমিও আমার অধিকার, অতএব আমি তোমাকে আজ্ঞা করি যে তুমি আর নিকটে আসিবা না, এবং তোমার অধিপতির পাদ জলসিক্ত করিবা না; এই কথা কহিয়া সমুদ্র আমার আজ্ঞাবশীভূত হন কি না, এই অপেক্ষায় কতক্ষণ বসিয়া রহিলেন. পশ্চাৎ তরঙ্গ তাঁহার চতুর্দ্দিকে ব্যাপিতে লাগিল, তখন তিনি তাঁহার পারিষদেরদের প্রতি ফিরিয়া বলিলেন, যে প্রভু ও অধিপতীত্যাদি যে পদবী, তাহা কেবল তাঁহারি যাঁহার বশীভূত সমুদ্র ও পৃথিব্যাদি. এতদ্রূপে ভেতব্য ও সমাদরনীয় এবং তাঁহার অধিক গুণপ্রযুক্ত স্তুত্যুপনামেতে সম্ভ্রান্ত হইয়া অনেক বৎসরপর্য্যন্ত কাল যাপন করিলেন. এবং তিনি উনিশ বৎসর রাজত্ব করিলে পর তিন পুত্র রাখিয়া সাপ্টসবরি নগরে মরিলেন. তাহারদের নাম স্বইন, ও হারোল্দ ও হার্দিকানুত, তাহারদের মধ্যে স্বইন্ নর্ব্বে দেশেতে অভিষিক্ত হইলেন, হার্দিকানুত্ দেনমার্কেরদের অধিকার প্রাপ্ত হইলেন, এবং হারোল্দ তাহার পিতার পরেতে ইংগ্লণ্ড দেশস্থ রাজাসনাভিষিক্ত হইলেন.

এবং হারোল্দের পরে হার্দিকানুত্ নামে তাহার ভ্রাতা রাজ্যাভিষিক্ত হইলেন.

এবং তাঁহার রাজত্বের পদবী দেন্‌দেশীয় এবং ইংগ্লণ্ডদেশীয়েরদের কর্তৃক শীঘ্র গ্রাহ্য হইল, এবং মহাদ্বীপহইতে উপদ্বীপে পহুঁছিবামাত্রেই মহাহ্লাদ পূর্ব্বক ঐ সকল দেশীয়কর্তৃক গৃহীত হইলেন. এই রাজার দুর্ব্বৃত্ত এবং অযথার্থ শাসন অত্যল্প কালস্থায়ি ছিল, ইনি দুই বৎসর রাজত্ব করিয়া লাম্বেৎ নামে নগরে দেন্‌দেশীয় এক মন্ত্রির বিবাহেতে নিমন্ত্রিত হইয়া প্রচুরাহারাদি প্রযুক্ত ও সুখভোগের বাহুল্যহেতুক ঐ স্থানে মরিলেন.

পরে দেন্‌দেশীয় রাজারদের মধ্যে অনীতি হওয়াপ্রযুক্ত ইংগ্লণ্ডদেশীয়েরা পুনর্ব্বার সাক্সন বংশের এক জনকে সিংহাসনস্থ করিতে ইচ্ছা করিল. তাহাতে এদ্বার্দ যাহার উপনাম কান্‌ফেস্সর তিনি সর্ব্বাদিসম্মতিতে রাজ্যাভিষিক্ত হইলেন.

পরে যে ইংগ্লণ্ডদেশীয়েরা বহুকালাবধি অন্যদেশীয়রাজার কর্তৃত্বাধীন হইয়া অতিকষ্টরূপে কালযাপন করিল, তাহারা আপনারদের মধ্যে প্রাচীন রাজবংশীয় এক জনকে রাজত্ব পাইতে দেখিয়া অনন্তাহ্লাদে মগ্ন হইল.

অপর তিনি নর্মন্ নামে রাজধানীতে অভ্যস্তবিদ্য হইয়া সর্ব্বতোভাবে ঐদেশের ব্যবহার ও ব্যবস্থা এবং লোকেরদের প্রতি শুশ্রূষাদৃষ্টি দর্শাইলেন. তাহার দোষের মধ্যে এই দোষ ছিল, যে তিনি গুদ্বিনের ইদিতা নামে কন্যাকে বিবাহ করিলে পর, ভ্রামক ধর্ম্মেতেই বা হওক, কিম্বা ঘৃণাতেই বা হওক, তিনি জীবন পর্য্যন্ত ঐ স্ত্রীর সহিত সংসর্গাদি ব্যবহার করিলেন না.

অতএব এতদ্রূপে তাঁহার ঔরস পুত্র না হওয়াতে, এবং মিথ্যা ভ্রামকধর্ম্মের ভ্রান্তিতে নিমগ্ন হইয়া দীর্ঘকাল রাজত্ব করিলে পর, রোগগ্রস্ত হইয়া জান ওবারির পাঁচ দিনে, পঞ্চষষ্ঠি বর্ষ বয়স্ক হইয়া, পঁচিশ বৎসর রাজত্ব করিয়া মৃত্যুপ্রাপ্ত হইলেন.

পরে গুদ্বিন্ নামে খ্যাত এক মহতের পুত্র হারোল্দ অবাধিত হইয়া রাজসিংহাসনস্থ হইলেন. যাহার ছল ও প্রবঞ্চনাদ্বারা বুঝা যায়, যে তাঁহার রাজা হওনের চেষ্টা নিরর্থক ছিল না.

কিন্তু অনীতিপূর্ব্বক রাজসিংহাসনস্থ হওয়াতে ঘটিয়াছিল যেহ দুর্ভাগ্য তাহা হইতে তাঁহার যে সাহসিকতা ও যাথার্থিকতা ও খ্যাত্যাপন্নতা প্রভৃতিদ্বারাও রাজ্যরক্ষা করিতে পারিলেন না. এই রাজার যে আত্মাভিমান তাহা উলোম্ নামে নর্মণ্ডি দেশের অমাত্যকর্তৃক অবহেলিত হইল. পরে এদ্বার্দ নামেতে এক ব্যক্তি তিনি কান্‌ফেস্সর নামে খ্যাত ছিলেন, এবং তৎকর্তৃক দত্তপ্রযুক্ত, ঐ উলোম্ নিশ্চয় করিলেন যে যথার্থরূপে এ রাজ্য আমারি.

ঐ উলোম্ যিনি পরেতে জয়ী নামে খ্যাত ছিলেন, তিনি রাবর্ত নামে নর্মণ্ডি দেশের অমাত্যপুত্র ছিলেন; তাঁহার মাতার নাম আর্লেত্তি তিনি ফালাজী নগরের এক পরমসুন্দরী কন্যা ছিলেন ; তিনি কোন সময়ে আত্মপুরদ্বারে

দণ্ডায়মানা হইয়া আছেন, ইতোমধ্যে ঐ গ্রাম দিয়া রার্বর্ট রাজা গমন করত ঐ কন্যাকে দেখিয়া স্থিরদৃষ্টি হইয়া কামাকুলচিত্ত হইলেন. উলেয়ম্ যিনি এতদ্রূপ প্রীতিসংঘটনের দ্বারা জন্মিলেন, তাহাতে তাঁহার মাহাত্ম্য খ্যাত হইল, এবং তাঁহার গুণ অত্যন্তাধিক বিখ্যাত হইল, তাঁহার শরীরবড় বর্দ্ধমান, এবং তাহার মন অতি প্রশস্ত ও মহৎ এবং সমীপবর্ত্তি বিপৎহইতে তাঁহার সাহস নিবৃত্ত হইল না. তিনি যৌবনাবস্থাতে নর্মণ্ডি নগরের অগন্যাধিকারী হইয়া তাঁহার চতুঃপার্শ্বীয় অপহারক যে প্রজাগণ তাহারদের বাধক হইলেন. এবং অন্যদেশীয় চড়াও কারকেরদের দমন করিলেন; এই সময়ে প্রত্যেক যুদ্ধেতে তাঁহার সাহসিকত্ব ও সুখ্যাতি ব্যাপিল. ইহাতে তাঁহার অধিকারেতে যে সৌভাগ্য স্থাপিত করিয়াছিলেন, তাহাতে আত্মমনস্কামনা বর্দ্ধিষ্ণু করিতে উদ্যোগী হইলেন; এবং তিনি রাজ্যশেষাবস্থায় নিঃসন্তান হওয়াতে পরে কাহাকে সিংহাসনস্থ করিবেন ইহাতে উদ্বিগ্ন ছিলেন. এমত যে এদ্বার্দ উপনামেতে কান্ফেস্সর, তাহার দ্বারা কতকগুলি অধিকার প্রাপ্ত হওয়াতে ইংগ্লণ্ডদেশীয় রাজসিংহাসনস্থ হইতে তাঁহার অত্যন্তাভিলাষ হইল. এবং তাহার বাঞ্ছাসিদ্ধিকরণার্থে পাপাও আপনি অন্যেরদেরহইতে কিছু ত্রুটি করিল না; তাহাতে সে আস্থালিত উত্তরাধিকারিতা প্রযুক্তই বা হউক, অথবা শাস্ত্রজ্ঞেরদের পরাক্রমবর্দ্ধনেচ্ছাদ্বারা ইবা হউক. তিনি একেবারে প্রকাশ করিলেন, যে হারোল্দ অন্যায়েতে রাজ্য পাইয়াছিলেন. এমত উৎকৃষ্টেচ্ছাজনক বিষয়পূর্ব্বক অল্পকালেই উলেয়ম আপনি সত্তোর হাজার মহাযোদ্ধা নিযোজিত সমস্ত সৈন্যেরদের উপর প্রধানীকৃত হইলেন. ঐ রাজা গ্রীষ্মকালান্তে এই পরাক্রান্তসমূহেরদিগকে তিন শত জাহাজের উপর চড়াইলেন; এবং তাহারা যৎকিঞ্চিৎ দৈবীবাধা পাইয়া সাসেক্সের তটে পিবেন্সি নগরে শিষ্ঠমাসিকরূপে উত্তীর্ণ হইল.

পরে যে সকল নর্বিজিয়ন্ দেশীয়েরা তাঁহার অধিকারেতে চড়াও করিয়াছিল, তাহারদের উপর জয়ী হওয়াতে আহোপুরুষিকাপ্রাপ্ত হইয়া ফিরিয়া আসিতে ছিলেন, এমন সময়ে হারোল্দ রাজা আপন সিংহাসন ও শাসন যাহা অধিকারস্থ লোকদ্বারা প্রাপ্ত হইয়াছিলেন, তাহা বজায় রাখিতে পণ করিলেন; এবং যেং সৈন্যগণ চড়াওতে তাঁহার সহিত গিয়াছিল সে সকলকে এবং যেং দেশ দিয়া গমন করিয়াছিলেন সে সকল দেশহইতে, যত সৈন্য সংগ্রহ করিতে পারিলেন, তাহারদিগকে যুদ্ধ হেতুক প্রস্তুত করিলেন; সে সকল সৈন্য অতি বলবন্ত ও রণপণ্ডিত ও সর্ব্বতোভাবে রাজার বশীভূত ও যুদ্ধাভিলাষী ছিল. উলেয়মের অন্যপক্ষীয় যেং সৈন্যগণ তাহারা তাবৎ যুবা এবং সমবয়স্ক ছিল, এবং ব্রিতাংনি ও বলং ও ফ্লাণ্ডর্স ও পক্তন্ ও মাইন ও অর্লিয়ন্স ও ফ্রান্স ও নর্মণ্ডি প্রভৃতি দেশ সকলহইতে সংগৃহীত ছিল যে সকল লোক, তাহারো স্বেচ্ছাপূর্ব্বক উলেয়মের রণেতে আজ্ঞানুবর্ত্তী হইল. সে যাহা হউক, ইংগ্লণ্ড দেশের রাজ

ধের বিরোধনিবৃত্তি নিমিত্তে উভয় পক্ষীয় এমত মহাসৈন্যসমূহ কখনও দেখা যায় নাই. পরে যুদ্ধারম্ভের পূর্ব্বদিবসে ওলোম্ রাজা হারোল্ডের নিকটে এই অনুমতি পাঠাইলেন, যে যদি কেবল আমারদের দুই জনের যুদ্ধ করনেতে সহস্র সৈন্যের প্রাণ রক্ষা পায়, এবং উপস্থিত বিরোধের নিবৃত্তি হয়, তবে ইহা উত্তম পরামর্শ. এই কথা শুনিয়া হারোল্ড সম্মত না হইয়া কহিল, যে এ বিরোধের নিবৃত্তি ঈশ্বরেচ্ছাতেই হইবে; তাহাতে উভয় দলের সৈন্যগণ প্রস্তুত হইয়া রাত্রি প্রভাতের অপেক্ষায় ব্যগ্র হইয়া থাকিল, সে রাত্রিতে ইংগ্লণ্ডীয় সৈন্যগণ গীত বাদ্যাদিতে আহ্লাদপূর্ব্বক রহিল, এবং নর্ম্মণ্ডীয়েরা ঈশ্বরারাধনাপূর্ব্বক রাত্রি যাপন করিল.

প্রভাত হইলেপর উভয় দলের সৈন্যগণকে উভয়দিগে ব্যূহপূর্ব্বক যুদ্ধার্থে দণ্ডায়মান করাইলেন. পরে হারোল্ড রাজা স্বসৈন্যগণের সহদুঃখভাগী হইয়া সাহস জন্মাওনার্থে আত্মসৈন্যগণের অগ্রগামী হইয়া পদব্রজে রণ স্থলে গমন করিলেন. কিন্তু ওলোম্ রাজা অশ্বারূঢ় হইয়া রোলণ্ড নামে এক প্রবীন স্বদেশীয় কবির কবিতা গান করিতে একেবারে স্বসৈন্যগণের সহিত রণস্থলে উপস্থিত হইলেন. প্রথমেতে নর্ম্মণ্ডি দেশীয়েরা ইংগ্লণ্ডদেশীয় সৈন্যগণ ঘনীভূতপ্রযুক্ত ইহারদিগকে বাণযুদ্ধদ্বারা অতিকাতর ও বিস্ময়াপন্ন করিল. কিন্তু অত্যল্পক্ষণের পরেই ইংগ্লণ্ডীয় সৈন্যগণ পরশুকরণক যুদ্ধদ্বারা বহুসৈন্যগণ বিনাশ করিল. তাহাতে সৈন্যেরদের বিষম দশাতে শঙ্কান্বিত হইয়া আত্মপক্ষীয় কতগুলি মনোনীত যোদ্ধা সঙ্গে করিয়া স্বসৈন্যোপকারার্থে শীঘ্র গমন করিলেন, তাঁহার দর্শনেতে উভয় পক্ষের জয়েতে যে সন্দেহ তাহা নিঃসন্দেহ হইল. এবং শত্রুপক্ষের দলভেদনার্থে সর্ব্বত্র গতায়াত করাতে তাঁহার তিন অশ্ব কাটা পড়িল. তাহাতেও ইংগ্লণ্ডদেশীয়েরা স্বস্থানচ্যুত হইল না; অতএব ছলদ্বারা আমি হটিলে শত্রুরা আমার উপর চড়াও করিবে, এই আশাতে ছল করিয়া পশ্চাৎ হটিলেন. তিনি অকস্মাৎ তাহারদের গোলমালেতে সহসা সুযোগ পাইলেন, পরে এক সঙ্কেত দিবামাত্রে সেই নর্ম্মণ্ডদেশীয়েরা অতিক্রোধান্বিত কলেবর হইয়া ইংগ্লণ্ডীয় সৈন্যগণকে অতিবেগে একদা এক গুহাস্থানপর্য্যন্ত তাড়াইয়া লইয়া গেলেন. পরে এমন দশাতে হারোল্ড রাজা এক স্থানহইতে অন্য স্থানে গতায়াত করত স্বসৈন্যের দিগকে সাহসিক করাইতে লাগিলেন, এবং এতদ্রূপ প্রভাতাবধি সন্ধ্যাপর্য্যন্ত [illegible]দেশীয়সৈন্যেরদের সম্মুখে শ্রম করিলেও স্বসৈন্যেরদিগকে সম্ভ্রান্তপদে স্থাপনার্থে সাহসেতে এবং উদ্যোগেতে কিঞ্চিৎ ন্যূন হইলেন না; তন্নিমিত্তে নর্ম্মণ্ডিদেশীয়েরদের জয় হওনের উপক্রম আর একবার হইল; এবং তাহারদের অনেকের বিনাশ হওনেতে, যে সময়ে সৈন্যেরা শিথিল রণ করিতে লাগিল,

অতএব ইংগ্লণ্ডদেশীয়েরা তাহারদের শাসনকর্ত্তারদিগকে নিপাত করণার্থে এক যুক্তি করিল ; এবং যে সময়েতে নর্মন্ দেশীয়েরা তাৎকালিক ব্যবহারানুসারে অস্ত্রশস্ত্র ত্যাগ করিয়া ঈশ্বরারাধনা করিত, এমন যে আশ্নামে বুধবার তাহাতে ঈশ্বরভক্তজনের সময়ে ঐ বৈকপ যুক্তি সম্পূর্ণ করিতে স্থির করিল. কিন্তু ওলেমের শীঘ্র পুনরাগমনেতে তাহারদের পরামর্শ নিরর্থক হইল, এবং সেই সময়াবধি ওলোম রাজার ইংগ্লণ্ডদেশীয় প্রজারদের প্রতি অবিশ্বাস জন্মিল, এবং বিশ্বাসঘাতক শত্রুর ন্যায় জ্ঞান করিয়া তদনুরূপ তাহারদের প্রতি ব্যবহার করিলেন. ইহার পূর্ব্বে তিনি রাজ্যের এব্যে এত গড় প্রস্তুত করাইয়াছিলেন, যে তিনি ঐ সময়ে অসন্তুষ্টবিরোধিলোকেরদের উদ্যোগেতেও আর ভীত হইলেন না. এতজ্জন্য তিনি তাহারদিগকে পরাভূতেরন্যায় শাসন করিতে, এবং আত্মলোভ ও আত্মলোকেরদের লোভ তাহারদের ধনহরণদ্বারা শমতা করিতে, এবং যাহারা তাঁহার শাসন বিরুদ্ধাচারী তাহারদের দমনকরণদ্বারা আত্মশাসন স্থির করিতে মনস্থ করিলেন. তাহাতে তিনি ইংগ্লণ্ডদেশীয় মহৎলোকেরদের ভূমি সকল অপহরণ করিয়া নর্মণ্ডীয় আপন স্বজাতিরদিগকে দান করিলেন ; এতদ্রূপে সমস্ত প্রাচীন ও মহদ্বংশীয়েরা দারিদ্র্যবিপদ্প্রাপ্ত হইল, এবং ইংগ্লণ্ডদেশীয়েরা সর্ব্বপ্রকার সম্ভ্রম ও সর্ব্বপ্রকার কর্ম্মপদেতে নিযুক্তহওয়া হইতে বহিষ্কৃত হইল.

পরে কৃতসাধ্যপর্য্যন্ত ধর্ম্মোপদেশপতিরদিগকে আত্মপক্ষে রাখিবার জন্য আপন স্বদেশীয় লোক বিনা, অন্য কাহাকেও প্রধানং আচার্য্যের পদেতে নিযুক্ত করিলেন না. এজন্যে স্তিগাণ্ড নামে কান্তর্বরি মহাধর্ম্মাধ্যক্ষকে অত্যল্প বিষয়ের জন্যে পদচ্যুত করিলেন.

পরে ওলোম রাজা আশঙ্কজবাধ্যেরদিগকে দমন করিয়া পৃথক্ দণ্ড দিয়া, এতদ্রূপে রাজ্যের কুশলসংস্থাপন করিলেন. এখন তিনি আত্মসমস্তপরিশ্রমহইতে বিশ্রাম পাইলেন, এবং তাঁহার বিপক্ষতাচরণে সমর্থ এবং তৎপদাকাঙ্ক্ষিত কেহ ছিল না. ইহা দেখিয়া ভাবিলেন যে আমার রাজত্বের শেষ ঐক্য এবং উন্নতিতে পরিপূর্ণ হইবে এই আশায় ছিলেন. কিন্তু এমত অন্ধকারেতে পরিপূর্ণ যে মনুষ্যের আশা, যে যাহাতে তাঁহার কদাপি বৈরিসন্দেহ ছিল না সে বিষয়েতে তাঁহার এতদ্রূপ বৈরি উপস্থিত হইল, যে তাঁহার শেষাবস্থায় তাঁহাকে অত্যন্ত ত্যক্ত করিল. তাঁহার শেষাবস্থায় দুঃখ তাঁহার আপনসন্তানহইতে জন্মিল, কেননা পুত্রেরদিগের প্রতিবাদী হওয়াতে যশ ও লাভ ইহার কিছুই হইল না. ঐ ওলোম রাজার তিন পুত্র ছিল, তাহারদের নাম রাবর্ত ও ওলোম ও হেনরি, ইহা ছাড়াও তাঁহার কতকগুলি কন্যাসন্তান ছিল. রাবর্তনামক তাঁহার জ্যেষ্ঠ পুত্র খর্ব্বপাদপ্রযুক্ত কর্তোস উপনামে খ্যাত যুবরাজ হইয়া, তাঁহার বংশের

এবং স্বদেশীয়েরদের সাহসন্যায় সাহসিক ছিলেন, কিন্তু বিবেচনাতে ন্যুন ছিলেন. এবং অনেকবার শুনা গেল যে তিনি তাঁহার দুই ভ্রাতা উলোম ও হেনরির বিষয়েতে অধিক সন্দেহ করিতেন. তাহাতে ইহারা অধিক পিত্রানুরক্ত প্রযুক্ত রাজার বিশ্বস্ত এবং স্নেহপাত্র হইল; অতএব রাবর্ত তাহারদের অতি ঘৃণাস্পদ হইল. অতএব রাবর্ত ঈর্ষ্যাক্রান্তমনা হইয়া শীঘ্র বিরোধ করিবার এক কারণ উপস্থিত করিলেন. পরে কোন এক দিবস ঐ সকল রাজপুত্রেরা ক্রীড়া করিতে একত্র হইয়াছিল. ইতোমধ্যে কনিষ্ঠ সহোদরেরা যখন জ্যেষ্ঠ ভ্রাতা রাবর্ত রাজবাটীর মধ্যদিয়া যাইতে ছিলেন, তখন ভ্রাতারা তাঁহার মস্তকে পরিহাস করিয়া জল ঢালিয়া দিল. তাহাতে রাবর্ত ঈর্ষ্যাপূর্ব্বক ক্ষুণ্ণমনা হইয়া কঠোরী ত্যাগ করিবামাত্রেতেই ঐ পরিহাসবিষয় অমর্য্যাদাজ্ঞাপক নিশ্চয় করিলেন. এবং তাঁহার এক জন বিশ্বস্ত পাত্রদ্বারা তাহারদিগের বিরুদ্ধাচরণাবগত হইয়া আক্রোধী শমতার্থে তরবার হস্তে করিয়া উপর কুঠরীতে দৌড়িলেন; ইহা দেখিয়া রাজবাটী কোলাহলেতে এমত পরিপূর্ণ হইল. যে রাজা আপনি তাহা বহুকষ্টেতে নিবৃত্ত করিতে সমর্থ হইলেও, তৎকালাবধি হইতে যে পরস্পর মৎসর তাহা নিবৃত্ত করিতে পারিলেন না. ঐ সময়ে রাবর্ত কতগুলি আত্মীয় সহায় লইয়া হঠাৎ রুইন গড় আত্মসাৎ করিতে ঐ রাত্রিতে গেলন, কিন্তু গড়ের কর্ত্তার প্রত্যাপদ্বারা তাঁহার মনস্থ সকল নিরর্থক হইল.

পরে ঐ মৎসরাগ্নি প্রজ্বলিত হইল, এবং ঐ রাজপুত্র রাবর্তের সাহস এবং সুন্দরাচরণের সুখ্যাতি এমত ব্যাপিল যে নর্মাণ্ডী ও মাইন ও আন্জৌ ও ব্রিটেনের তাবৎ রাজসভাসদ্বর্গেরা তাঁহার পক্ষে সহায় হইল. এবং এমত কথিত আছে যে তাঁহার মাতা গুপ্তরূপে বহুধন প্রেরণদ্বারা এবং গুপ্ত সাহায্যদ্বারা, এই বিপক্ষ কার্য্যে তাঁহার আনুকূল্য করিলেন. ঐ অনুচিত বিরোধ নর্মন রাজ্যে অনেক কাল পর্য্যন্ত প্রবল ছিল, এবং আপন পুত্র শাসনার্থে ও আত্মশাসন দৃঢ়তর করণার্থে উলোম রাজার পুনরায় ইংগ্লণ্ড দেশে গমন করার আবশ্যক হইল. পরে তথায় যাইয়া অনেক ইংগ্লণ্ডীয় সৈন্য একত্র করিয়া, তাহারদিগের সমভিব্যাহারে নর্মন দেশে যাইয়া রাজপুত্র রাবর্ত এবং তাঁহার তাবৎ বশতাপন্ন লোকেরদিগকে রণস্থলহইতে তাড়াইয়া, তৎপশ্চাৎ স্বদেশেতে পুনঃস্থাপিত হইলেন.

পরে উলোম রাজা এই সকল উৎপাত নিবৃত্ত করিলে পর, তাঁহার মাতিল্দা নাম্নে রাণীর মৃত্যু হওনপ্রযুক্ত, অত্যন্ত শোকাকুল হইয়াছিলেন. আরো ইহা অতি প্রামাণিক কথা বটে, যে যেহেতুক দুর্দশার সময় হইলে নানা দুর্দশা উপস্থিত হয়, সেহেতুক সর্ব্বদা নর্মন্ দেশীয়শাসনের বিরুদ্ধাচারী মাইন দেশীয় মহল্লোকেরা তাবৎ তাঁহার বিরুদ্ধে উঠিল, এই সংবাদ উলোম রাজা শুনিলেন. পরে তিনি মহাদ্বীপে উপস্থিত হইলে, জানিতে পারিলেন,

যে প্রকারে তদ্বিপক্ষাচারিরা ফ্রাঁসিসের রাজাকর্তৃক উপকৃত ও সাহায্য প্রাপ্ত হইল; কিন্তু ঐ ফ্রাঁসিসের রাজা পূর্ব্বোক্ত পরগণায় মহল্লোকেরদের মধ্যে বিরোধ উত্থানদ্বারা নর্মন্দেশীয়ের দেশের পরাক্রম খর্ব্ব করণেতে মনঃস্থ করেন, এতদ্রূপ ছলব্যবহারক ছিলেন. এবং ঐ রাজা তাঁহার বিরুদ্ধে কতগুলা পরিহাস করিয়াছিলেন তাহা শুনিয়া ওলেয়ম রাজার অতিপ্রজ্বলিত ক্রোধ হইল. বুঝাযায় যে ওলেয়ম রাজা অতিস্থূলকায় হইয়া কোন সময়ে কিঞ্চিৎ পীড়িত হইয়াছিলেন, সে সময় ফিলিপ নামে এক ব্যক্তি কহিল যে ওলেয়ম্ রাজা উদর বৃদ্ধি করিয়া শয্যাগত হইয়াছেন; এই কথা পরম্পরা শুনিয়া ইংগ্লণ্ডীয় সম্রাট্ ওলেয়ম, ক্রোধান্বিত হইয়া এমত কহিয়া পাঠাইলেন যে আমি শীঘ্র গাত্রোত্থান করিব এবং এখন তুমি প্রসূতা হইয়া ধর্ম্মশালায় ঈশ্বর আরাধনার্থে যাও তখন ফ্রাঁসিসের সকল রাজ্য ভস্মসাৎকারী এমন লোমবাতী উপঢৌকন করিয়া তোমাকে নজর করিব.

পরে ওলেয়ম রাজা এই প্রতিজ্ঞা পূর্ণ করণার্থ মহাপরাক্রমশালী সৈন্যের দিগকে সমভিব্যাহার করিয়া ফ্রাঁসনামে উপদ্বীপেতে উত্তীর্ণ হইয়া তাবদ্গ্রাম এবং গৃহ সকল দগ্ধ করিয়া এবং ভাঙ্গিয়া অবাধিতরূপে সমভূমি করিলেন. এবং মান্তনগরকে আক্রান্ত করিয়া ভস্মরাশি করিলেন; এই দৌরাত্ম্যকরণসময়েতে এক দৈব ঘটিল যে যাহাতে ওলেয়ম রাজার মৃত্যু হইলেপর ঐ দৌরাত্ম্য নিবৃত্ত হইল. কোন এক সময় তাঁহার ঘোড়া ঐ আগ্নাদির উপরিতে পাদবিক্ষেপ করিয়া এমত লম্ফদিয়া উঠিল যে অশ্বারূঢ় ঐ রাজাকে উচ্ছলিয়া ফেলিবাতে রাজা এমত বেদনাযুক্ত হইলেন যে কিঞ্চিৎ দিনের পরে রোএন নামে এক ক্ষুদ্র গ্রামেতে প্রাণত্যাগ করিলেন.

## ৫ পঞ্চমাধ্যায়.

### ওলেয়ম্ রুফসের বিবরণ.

পিঙ্গল বর্ণ কেশের নিমিত্তে রুফস নামেতে খ্যাত যে ওলেয়ম, তিনি পিতৃ লিপিপ্রমাণপ্রযুক্ত, পরে ঐ রাজ্যে অভিষিক্ত হইয়া সিংহাসনস্থ হইলেন; কিন্তু ঐ রাজার জ্যেষ্ঠ পুত্র রাবর্ত নর্মণ্ডিদেশে অধিকার পাইলেন, তাহাতে নর্মণ্ডীয় অধিপতি সকল পূর্ব্বাবধি ঐ রাজার রাজ্যাংশ করণেতে অসন্তুষ্ট হইল. অতএব পূর্ব্বের ন্যায় এক রাজ্যাধিকার করণে বড় বাঞ্ছা করিয়া রাবর্তকে সর্ব্বাধিকারোপযুক্ত ভূস্বামী জ্ঞান করিল. এবং তন্নিমিত্তে ওলেয়মরুফসের বিপক্ষতায় এক

পরামর্শ করাগেল, এবং ওদো নামে গতরাজার ভ্রাতা ঐ সকল পরামর্শ সম্পূর্ণ করনার্থে গ্রাহ্য করিলেন.

পরে উলিয়ম কাহন নিকটতা বিষয় জানিয়া স্বকার্য্য সিদ্ধ্যর্থে, তিনি ইংলণ্ডজ লোকেরদিগের স্নেহ আপনার প্রতি করনার্থে, এবং পরে তাহারদিগকে সর্ব্বতো ভাবে ভালরূপে রাখিবেন, ও দানকরণ কালে অন্যান্যেরা তাহারদিগকে অগ্রে উত্তম দান করিবেন, এই সকল অঙ্গীকার দ্বারা তাহারদিগকে বশীভূত করিতে সচেষ্ট ছিলেন. তজ্জন্য তিনি শীঘ্র রণস্থলে উপস্থিত হইলেন, এবং মহা সৈন্য সমূহের অগ্রগামিসেনাপতি হইয়া, তাঁহার মনস্থবিষয়ে বিবাদী যে কোনহ ব্যক্তি হইবে, তাহার সহিত যুদ্ধ করণে প্রস্তুত আপনাকে জানাইলেন এমত সময়ে রাজপুত্র রাবর্ট ইংলণ্ড দেশীয় আত্মীয় সহায়রদিগের উপকারার্থে সৈন্য সংগ্রহজন্য ধনব্যয় না করিয়া অপব্যয়ে অর্থনাশ করিলেন, তাহাতে সৈন্যের গমনের বিলম্বেতে সময়বহির্ভূত হইল. ইত্যবকাশে তাঁহার ভ্রাতার সৈন্যজনের পূর্ব্বে, উলিয়ম রাজা ঐ পরামর্শ ব্যর্থ করনার্থে, অতিশয় চতুরতাপূর্ব্বক উদ্যোগী হইলেন; এবং তাহার এ মনোবাঞ্ছা সম্পূর্ণ করিতে কঠিন হইল না, যেহেতুক রাবর্টের অঙ্গীকারপূর্ব্বক ঐ সকল কুপরামর্শিরা কোন এক গড়েতে আক্রমণ করিয়া রহিয়া ছিল, কিন্তু রাজাকে দেখিবামাত্রেতে তাহারা ক্ষমা প্রার্থনা করিল. এবং ঐ রাজা তাহারদের প্রাণ বজায় রাখিয়া যথাসর্ব্বস্ব হস্তগত করিয়া রাজ্যচ্যুত করিলেন.

কিছু কালপরে ঐ দুই সহোদরের মধ্যে এক নূতন বিরোধ উপস্থিত হওয়াতে, কাহন রাবর্টের অধিকার উত্তরোত্তর হস্তগত করিবার অধিক উপায় পাইলেন. পরে প্রকাশ হইল যে যে প্রত্যেক মন্ত্রণা তাহাতে ঐ রাজার কেবল ধন বৃদ্ধির হেতু হইল; কেননা তাহাকে পদচ্যুত করিবার নিমিত্তে যেং সকল ধন সংগ্রহ করা গিয়াছিল, সে সকল ধন তিনি স্বকার্য্যে ব্যয় করিলেন.

দেশদেশান্তরের বৃত্তান্তের মধ্যে অপূর্ব্ব অথচ মনুষ্যেরদের মধ্যে অপূর্ব্বাশ্চর্য্য জনক একবৃহদ্ব্যাপার উপস্থিত হওয়াতে, ঐ সকল কলহ দ্বন্দ্ব ও যুদ্ধবিগ্রহের প্রসঙ্গও না থাকিয়া একেবারে লুপ্ত হইল. সেই বৃহদ্ব্যাপার ক্রূশেদ্ নামে রণ খ্যাত ছিল, অর্থাৎ খ্রীষ্টমতাবলম্বী যাহারা নয় তাহারদের বিরুদ্ধে চড়াও করণ; এবং এই সময়েতে ঐ ক্রূশেদের উপক্রম হইল, তাহার বৃত্তান্ত এই; পিকার্দির আমেন্স নগরে জন্মিল যে পিতর নামে সন্ন্যাসী, তিনি অতিশয় উদ্যোগী ও সাহসিক এবং ধর্ম্মিষ্ঠ লোক ছিলেন; এবং তিনি যিরূশালমের পুণ্যসমাধিতীর্থস্থানে তীর্থ করিতে গিয়া, ঐ স্থানের ভূম্যধিকারি খ্রীষ্টাভক্তেরদের খ্রীষ্টীয়ানেরদের প্রতি যে অত্যাচার তাহা দেখিয়া, অতিশয় ক্রোধান্বিত হইলেন. এবং তিনি

পাপার আজ্ঞাবহ হইয়া ইরোপদেশের সর্ব্বত্র ঐ ক্রুশেদের বিষয় ঘোষণা করিলেন. পরে ঐ খ্রীষ্টাভক্তেরদের হস্তহইতে পুণ্যভূমিকে আক্রমণ করণার্থে সর্ব্বপ্রকার লোক ক্রমতর স্বেচ্ছাপূর্ব্বক অস্ত্রগ্রহণ করিল, এবং ঐ সকল লোক যে এ কার্য্যেতে অভিনিবেশমগ্ন ছিল, তাহার চিহ্ন দেখাইবার নিমিত্তে প্রত্যেক জন দক্ষিণ স্কন্ধে ক্রুশাকার চিহ্ন বহিল. পরে ইরোপের সর্ব্বত্র এমত বৃহৎ আয়োজন করণকালে লোক সকল তাহারদের ঐহিক সুখাদি বিষয় বিস্মৃত হইল না, কিন্তু কেহ২ আসিয়ার সকল রম্যস্থানেতে অধিক ঐশ্বর্য্যবিশিষ্টবানকরণ স্থানাকাঙ্খী হইয়া, যথালাভেতে ইরোপীয় সর্ব্বস্ববিক্রয় করিল, এবং যাহা২ তাহারা পরিত্যাগ করিতে পণ করিল, তাহার নিমিত্তে যথালাভদ্বারাই সন্তুষ্ট হইল. পরে রাজপুত্রেরদের মধ্যে রাবর্ত নামে নর্ম্মণ্ডীর অগ্রণী যিনি ছিলেন, তিনি কেবল এই সকল বিষয়েতে সম্মত হইয়া স্বত উদ্যোগী ছিলেন; এবং ঐ ক্রুশেদ তাঁহার অবস্থায় এবং বাঞ্ছায় সুলগ্ন হইল, কেননা তিনি সাহসিক উদ্যোগী ও যশআকাঙ্খী ও দরিদ্র ও চাঞ্চল্যদ্বারা তাড়িত, এবং সর্ব্বাপেক্ষা স্বভাবত ইতস্ততোগমনেচ্ছুক ছিলেন. অতএব এতন্মান্য এতদ্রূপ বৃহদ্বিষয় সম্পাদক টাকা কড়ীর আবশ্যকধনসংযোগানার্থে তাঁহার নর্ম্মণ্ডী নামে অধিকার সন্ধিদ্বারা পত্রীকৃত দশ সহস্র মুদ্রার নিমিত্তে তাঁহার ভ্রাতা রুফসের কাছে বন্ধক রাখিলেন. এবং রুফস যিনি সর্ব্বদা এই বিষয়েতে অনুসন্ধানী ছিলেন, তিনি শীঘ্র স্বীকৃত হইলেন.

পরে মাইন্ ও নর্ম্মণ্ডী দেশ উলেয়ম রুফসের হস্তগত হওয়াতে, উলেয়ম রুফসের অঙ্কের বৃদ্ধি হইলেও তাঁহার পরাক্রমের কিছু বৃদ্ধি হইল না, কেননা ঐ নূতনাধিকারস্থ প্রজারা সকল আজ্ঞাবহ ছিল না; কিন্তু তাঁহার আজ্ঞাবশীভূত হওয়াপেক্ষা তদাজ্ঞাবিরুদ্ধাচরণে নিত্যোদ্যত ছিল. এবং তাঁহার সর্ব্বদা এমত আপত্তি উপস্থিত ছিল যে তন্নিবৃত্ত্যর্থে তিনি স্বয়ং না যাইলে নিষ্পত্তি হইত না. এবং তাঁহার স্বচ্ছন্দপূর্ব্বক স্থিতির ব্যাঘাতার্থে এক আপত্তি নিবৃত্ত করিতে অন্য এক আপত্তি উপস্থিত হইত.

পরে যাহা হউক উলেয়ম রুফস আত্মপ্রশংসা এবং আত্মাপবাদ তুচ্ছজ্ঞান করিল এবং ক্রয়করণদ্বারা বা হউক, কিম্বা রণকরণদ্বারা বা হউক, তাঁহার মন কেবল রাজ্যবৃদ্ধিকরণে নিমগ্ন ছিল. পরে পৈতিয়ের ও গয়ন্নিয়ের প্রদেশাধিকারী ঐ পূর্ব্ব লিখিত ক্রুশেদ্ অর্থাৎ পুণ্যযুদ্ধে গমনার্থে অত্যন্তেচ্ছুক হইয়া অনেক সৈন্যাহরণ করিলেন; কিন্তু ধনের ন্যূনতাপ্রযুক্ত তাঁহার বাঞ্ছা সম্পূর্ণ হইতে পারিল না. অতএব প্রজারদিগের প্রতি ভাবিদৌর্ভাগ্যবিষয়ে চিন্তিত না হইয়া, তিনি তাবৎঅধিকার রাজা উলেয়ম রুফসের নিকট বন্ধক

রাখিতে চেষ্টা করিলেন. এবং রাজা ওল্যেম কফস স্বাভাবিক লোভাকৃষ্ট চিত্ত প্রযুক্ত তৎক্ষণেই স্বীকৃত হইলেন, এবং যেং বহুমূল্য পরগনা সকল গচ্ছিত করা গিয়াছিল, তাহা অধিকৃত করনার্থে অনেক জাহাজ, এবং বহুসৈন্য সংগ্রহ করিলেন. কিন্তু এক দৈবঘটনাদ্বারা তাঁহার ঐ সমুদায় আশা নিরাশা হইল. মৃগয়া বিষয়ে, সের বাল্টর টিরেল্কর্ত্তৃক প্রক্ষিপ্ত এক শরদ্বারা, নূতনোপবনেতে বিদ্ধ হইলেন. মৃগমারণার্থে ক্ষিপ্ত ঐ শর বৃক্ষে ঠেকিয়া ফিরিয়া রাজার হৃদয় ভেদ করিল, তাহাতে ঐ রাজা তৎক্ষণেই মরিলেন. ইহাতে ঐ নির্দোষি রাজ ঘাতক ঐ দৈবী ঘটনাতে ভয়াকৃষ্ট হইয়া অশ্বারূঢ় হইয়া বেগেতে পলায়ন করিলেন এবং জাহাজে চড়িয়া ফ্রান্সিস দেশে যাইয়া, যে ক্রুশেদ্ যিরুশালম দেশে যাইতে প্রস্তুত ছিল, তাহার সহিত মিলিল.

## ৬ মহাধ্যায়.

### প্রথম হেনরি, অর্থাৎ যিনি বোক্লের নামে খ্যাত ছিলেন, তাঁহার বিবরণ.

ঐ গতরাজার কনিষ্ঠ ভ্রাতা হেনরি. যিনি তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতা কফসের মরণ কালে ঐ নূতনোপবনেতে মৃগয়া করিতে ছিলেন, তিনি ত্বরিত বিঞ্চেস্তর নগরে যাইয়া, সর্ব্বাপেক্ষা সর্ব্বতোভাবে তাঁহার মনোবাঞ্ছা সম্পাদক যে রাজভাণ্ডার, তাহা হস্তগত করিতে নিশ্চয় করিলেন. পরে তাবৎ অধিপতিরা ও প্রজাবর্গেরা তাঁহার যে বাঞ্ছিত বিষয় তাহা নিবারণ করিতে অসমর্থ হইয়া, পুনরায় তাহাতে সম্মত হইতেই হইল; এবং উপস্থিতভয়প্রযুক্ত তাঁহার বশীভূত হওয়াতে স্বীকৃত হইল.

পরে ঐ হেনরি রাজা প্রজারদিগের চিত্তে গ্রাহ্য হওনার্থে, তাঁহার ভ্রাতার লম্পটতাকে এবং যথেচ্ছিতশাসনের সহভাগী যেং মন্ত্রিবর্গেরা তাহারদিগকে রাজধানীহইতে বহিষ্কৃত করিলেন. এবং তাঁহার বাঞ্ছা অহিতভয়হইতে নির্মুক্তা হইয়া স্বহস্তেতে সম্পূর্ণ করনার্থে কেবল এক বিষয় অপেক্ষা ছিল, তাহা এই; যে ইংগ্লণ্ডদেশীয়েরা সাক্সন রাজারদিগকে স্নেহপূর্ব্বক স্মরণ করিত, এবং সেই সাক্সনবংশীয় রাজাগণেরা রাজ্যচ্যুত হওয়াতে, ইংগ্লণ্ডদেশীয়েরা মনে দুঃখিত হইল. এতৎকালপর্য্যন্ত ঐ প্রিয়তম সাক্সনবংশোদ্ভব কতকগুলি ঔরস সন্তান ছিল; তাহারদের মধ্যে মাতিল্দানামে এড্গার এথ্লিঙের ভ্রাতৃকন্যা ছিল, ঐ কন্যা সাংসারিক ভাব বিষয় পরিত্যাগ করিয়া ঈশ্বরারাধনার্থে মন্দিরে কুমারী ন্যায় ধর্ম্মাবলম্বন করিয়াছিলেন. পরে বহুকালাবধি সাক্সনদেশীয় ও নর্ম

সাক্ষ্মন্‌দেশীয়েরদের পরস্পর ভিন্ন হইয়াছিল যে হিত, তাহা যাহার দ্বারা পুনর্ব্বার মিলিত হইতে পারে এমন যে ঐ জাতিজাত কন্যা, তিনি উপযুক্ত পাত্র হইবেন, ইহা জানিয়া বিবাহ করিতে নিশ্চয় করিলেন. ঐ কন্যা যে তপস্যাবলম্বিনী হইয়াছিলেন, তাহা স্পষ্ট লোকের নিমিত্তে ঐ রাজার কেবল ঐ এক বাধা ছিল, কিন্তু ঐ রাজার হিতৈষী যে আন্সেলম্‌ তাহার আদি তদ্বিষয় সন্ধান করিতে সম্মত হইল. ঐ সভাসংকর্তৃক এই নির্ণীত হইল, যে এ স্ত্রী বিবাহ করণে কোন বাধা নাই; অতএব অতিসমৃদ্ধিপূর্ব্বক সমারোহ করিয়া উত্তমরূপে উভয়ের বিবাহ হইল.

এমতকালে রাবর্ত অন্যদেশ হইতে ফিরিয়া আসিয়া, এবং তাহার জন্মভূম্যাদ্যধিকার হস্তগত করিয়া, ইংলণ্ডদেশের রাজসিংহাসন আক্রমণ করিতে মনস্থ করিলেন: কিন্তু হেনরি রাজা তাঁহার ভ্রাতার সহিত মৈত্রী করণার্থে উভয় সম্মতিতে এক নিয়মপত্র লিখিলেন, যে তাহাতে রাবর্ট রাজ নিয়মিতমুদ্রা পাইলেন, ইংলণ্ডদেশের প্রতি স্বত্ব ত্যাগ করিয়া, তদনুসারে সন্ধিপত্র লিখিয়া দিবেন; এবং দুই ভ্রাতার মধ্যে যদি এক জন নিঃসন্তান হইয়া মরেন, তবে অন্য জন ঐ সিংহাসনস্থ হইবেন এতদ্রূপ সন্ধিপত্র লিখিলেপর, উভয়পক্ষীয় সৈন্যগণকে স্বস্বকর্মচ্যুত করিলেন. এবং রাবর্ত হেনরির সমভিব্যাহারে দুই মাস পর্য্যন্ত অতি আহ্লাদপূর্ব্বক একত্র বাস করিয়া, পুনর্ব্বার কুশলে নিজাধিকারে গমন করিলেন.

পরে কুলীনলোক অল্পকালের মধ্যেই রাবর্ত কোনহ এক দেশের শাসনেতে অক্ষম হইলেন এবং তিনি রাজধর্ম্মে সর্ব্বতোভাবে আলস্যযুক্ত হইয়া কেবল হাস্যামোদকার্য্যে, এবং শরীরের সুখাদি করণে কালযাপন করিতেন; তাহাতে ভৃত্যবর্গেরা স্বচ্ছন্দপূর্ব্বক তাঁহার অর্থাদি হরণ করিত. এবং তাঁহার বিষয় এই কথিত আছে যে তিনি এমত দুর্দ্দশাপন্ন হইলেন, যে বস্ত্রাভাবেতে সমস্ত দিবস শয়নাগারেই থাকিতেন. এবং তাঁহার প্রজাগণেরা তাহারদের অধ্যক্ষহইতে অধিক উৎপাতযুক্ত হইল, যেহেতুক তাহারা দৌরাত্ম্যকারি ক্ষুদ্র২ শাসনকর্ত্তারদিগের বশীভূত হওয়াতে, হৃতসর্ব্বস্ব হইয়া দরিদ্র হইল, ও সমস্ত দেশ কেবল আত্মগ্রাহকতাতে পরিপূর্ণ হইল. পরে এই দুরবস্থার সময় নর্ম্মনদেশীয়েরা হেনরির উপকার চেষ্টা করিল, এবং তাঁহার সুশাসিতরাজ্য দেখিয়া এই আকাঙ্ক্ষা করিল, যে ইনি যদি আমারদিগের রাজা হয়েন, তবে আমারদিগের রাজ্যস্থপ্রজাগণ সুখী হইবে. ইহাতে হেনরি ঐ সকল প্রজাগণেরদিগের দুঃখাবশেষকরণার্থে ত্বরিত স্বীকৃত হইলেন; কেননা তিনি জানিলেন যে তদ্দ্বারা তাহার মনোবাঞ্ছা পূর্ণকরণে সর্ব্বাপেক্ষা উত্তম পথ এই. অতএব আগতবৎসরে তিনি অনেক সৈন্যসংগ্রহ করিয়া

নর্মন্ দেশেতে ওত্তীর্ণ হইয়া কতগুলা পুধানং গ্রাম হস্তগত করিলেন. এবং এক যুদ্ধ হওয়াতে রাবর্তের সমস্ত সৈন্য পরাজিত হইয়া রাবর্ত আপনি প্রায় দশহাজার সৈন্যসহিত বন্দী হইলেন; এবং তাঁহার দুঃখের সময়ে যেং লোক তাঁহার অনুগত হইয়া থাকিল, তাহারাও অনেকে বদ্ধ হইল. এই পরাজয়ের পরে নর্মণ্ডীয় তাবদ্দেশ হস্তগত হইল; ইতোমধ্যে হেনরি জয়ী হইয়া তাঁহার ভ্রাতাকে বদ্ধ করিয়া সমভিব্যাহারে লইয়া, ইংগ্লণ্ডদেশে গমন করিলেন. পূর্ব্বে ঐ ভ্রাতা সাহস ও দয়াশীলতা ও যাথার্থিকতাপূর্ব্বক কালযাপন করিয়া, এখন পৈতৃক ধনাদি ও মিত্ররহিত হইয়া কেবল কারাগারে বদ্ধ হইয়া রহিলেন. হেনরি রাবর্তের পূর্ব্বৈশ্বর্য্য বিস্মৃত হইয়া তাঁহার আয়ুঃশেষ পর্য্যন্ত তাঁহাকে বদ্ধ করিয়া রাখিতে মন স্থির করিলেন; তাহাতে তিনি আটা ইশ বৎসরের ন্যূন নহে, কারাগারে বদ্ধ হইয়া গ্লামর্গান পরগনার কার্দিফ নামে গড়েতে মরিলেন. কোনং গুন্থকর্ত্তাকর্তৃক এমতও কথিত আছে, যে অত্যুত্তপ্ত এক তাম্রবাটীদ্বারা তাঁহার দৃষ্টি রহিত করা গিয়াছিল; তাহাতে তাঁহার ভ্রাতা রিদিং নামে এক ধর্ম্মশালা নির্ম্মাণকরণদ্বারা সেই ভ্রাতৃবধজন্যাপরাধ মোচন করিতে চেষ্টা করিলেন. তাহাতে তাৎকালিকব্যবহারানুসারে এতদ্রূপ ধর্ম্মশালাস্থাপনরূপ ধর্ম্ম সর্ব্বপাপবিমোচনের ওপযুক্ত প্রায়শ্চিত্ত হইল.

অপরঞ্চ এইসময় হেনরির শুভাদৃষ্ট প্রসন্ন হইয়া তাঁহার বহুকাল সুখভোগের চিহ্ন দেখাইল; যেহেতুক তিনি একদা দুই মহারাজ্যের অধিপতি হইলেন, এবং আঠার বৎসরবয়স্ক অতিপ্রিয়তম তাঁহার এক পুত্র ছিল, যাহার পর আর কেহ ওত্তরাধিকারী ছিল না. জার্ম্মনী দেশের সম্রাট্ রাজা পঞ্চম হেনরির সহিত মাতিল্দা নামে তাঁহার কন্যার বিবাহ হইল, এবং তিনি অষ্টম বৎসর বয়সের সময়ে ঐরাজধানীতে প্রেরিত হইয়াছিলেন. ইতোমধ্যে ভাবিদৌর্ভাগ্য এবং দুর্দশাপ্রযুক্ত তাঁহার তাবৎ সুখাভিলাষ শেষাবস্থায় অত্যন্ত দুঃখ এবং মনস্তাপে আচ্ছন্ন হইল; যে হেতুক ঐ রাজার অনায়াসলভ্য রাজ্য প্রযুক্ত, এবং তাঁহার পরিবার জনেরা পাছে অন্যকর্তৃক ভ্রংশিত হয় এই ভয় প্রযুক্ত, ইংগ্লণ্ডদেশীয় তাবদ্রাজ্যের প্রধানকর্তৃক স্বপুত্রের ওত্তরাধিকারিতা ধীন হওনার্থে চেষ্টিত হইয়া নর্ম্মণ্ডি দেশীয়াধিপতিরদিগের মান্য হওনার্থে তাহাকে নর্ম্মণ্ডি দেশে লইয়া গেলেন. এই২ আবশ্যক কার্য্য সম্পন্ন করিয়া ঐ হেনরি জয়ী হইয়া পুনরায় ইংগ্লণ্ডদেশে আগমনকালে, তৎসুখভাগী অনেক অমাত্যবর্গেরদিগকে সঙ্গে করিয়া আনিলেন. পরে তাঁহার যাত্রাকালীন আমোদপূর্ব্বক কালযাপনার্থে তাঁহার পুত্র এবং তাঁহার পুত্রের সুখভাগী সমবয়স্ক কতক গুলি অমাত্য এক জাহাজে চড়িল, পরে রাজা স্বয়ং বার্ফ্লিওর নগরহইতে

অন্য জাহাজে চড়িয়া সুবাযুপ্রযুক্ত তিনি আর ভূমি দেখিতে পাইলেন না, কিন্তু যুবরাজ কোনহ দৈবঘটনাপ্রযুক্ত বাধিত হইলেন. তাহাতে জাহাজের ফিৎস্তিবন নামে কাপ্তান ও জাহাজস্থ তাবল্লোক, রাজা দূরবর্ত্তী হইলে উদরকাশে অত্যাধিকসুরাপানেতে এমত অব্যবস্থিত হইল, যে তাহাতে জাহাজ মুস্তরে না গিয়া একেবারে খণ্ড২ হইয়া গেল. ঐ সময়ে যুবরাজ ডিঙ্গীনৌকাতে আরোহণ করিলেন এবং মাদ নামে তাঁহার সহোদরাভগিনীর ক্রন্দনেতে যদি না ফিরিতেন, তবে বাঁচিতে পারিতেন. প্রথমত তিনি স্বয়ং স্বইচ্ছামতহইতে মুক্ত হইলেন, কিন্তু উদ্যোগকরণব্যতিরেক তাদৃশ প্রিয়তমা ভগিনীকে মরণাপেক্ষা ত্যাগ করিতে অশক্য হইলেন; এইনিমিত্তে তাঁহাকে নৌকায় তুলিয়া লইতে. নৌকা ফিরাইয়া তাঁহার ভগিনীর নিকটে লইয়া যাইতে নৌকাস্থ নাবিকেরদিগকে সম্মত করিলেন. পরে ঐ নৌকা ফিরিয়া যাওনেতে ঐ ভগ্নজাহাজের অপরিমিত [illegible] লোক, তাহারা বাঁচিবার আশাতে সমুদায়ে একেবারে লম্ফদিয়া আরোহণ করিতে নৌকা মগ্ন হওন প্রায় হইল, ঐ বিপৎসময়ে ইংগ্লণ্ডদেশীয় এবং নর্ম্মাণ্ডদেশীয় প্রাচীন বংশীয় অমাত্যগণেরদের একশতচল্লিশের অধিক যুবা অমাত্য বিনষ্ট হইল. পরে ঐ জাহাজস্থ লোকেরদের মধ্যে রুইন নগরের এক কসাই ব্যতিরিক্ত আর কেহ বাঁচে নাই; সে ব্যক্তি কেবল এক মাস্তুলাপরিস্থ হইয়া প্রভাতে কোনহ জালিকর্ত্তৃক কূল প্রাপিত হইল. ঐ কসাই যখন সমুদ্রমগ্ন হইয়া আত্মপ্রাণরক্ষার্থে সন্তরণ দিতে ছিল, তখন ফিৎস্তিবন নামে কাপ্তানও জলাবিষ্ট হইয়া ঐ ব্যক্তিকে জিজ্ঞাসিল যে যুবরাজ জীবৎ আছেন কি না, সে কহিল যে মরিয়াছেন এই কথা শুনিয়া ঐকাপ্তান কহিল যে তবে আমিও বাঁচিব না, এইকথা কহিবামাত্রেতেই সমুদ্রজলমগ্ন হইয়া মরিল. জাহাজভগ্নকালে ঐদুর্দশাপন্ন লোকেরদের চিৎকার তটহইতে শুনাগেল, এবং ঐচিৎকার রাজার জাহাজপর্য্যন্ত পঁহুছিল কিন্তু তাহার কারণ তৎকালে কেহ জানিতে পারিল না. ঐ [illegible] রাজা তিনদিনপর্য্যন্ত আশাপেক্ষী হইয়া ছিলেন, যে আমার পুত্র ইংগ্লণ্ডদেশের অন্য কোন বন্দরে জাহাজ লাগান করিয়া রহিয়াছেন; কিন্তু কিছুকাল পরে যখন ঐদুরন্ত অসহ্য সম্বাদ নিশ্চয় পাইলেন তখন মূর্চ্ছিত হইয়া মুমূর্ষুন্যায় হইলেন. এবং তদবধি তাঁহার জীবনপর্য্যন্ত কাহারো সহিত হাস্য করিতে দৃষ্টহইলেন না. কিছুকালপরে নর্ম্মণ্ডি দেশের দেলিফ্ নামে এক ক্ষুদ্র নগরে লাম্প্রু নামে একপ্রকার মৎস্য যাহাতে তাঁহার অতিবড় স্পৃহা ছিল, সেই মৎস্য অধিক খাইয়া, তিনি সপ্তষষ্ঠিবয়স্ক হইয়া, তাহার মধ্যে পঁইত্রিশ বৎসর রাজত্ব করিয়া পরলোকগত হইলেন. এবং মরণকালে ত্যাগপত্র করিয়া মাটিল্ডা নামে তাঁহার কন্যাকে তিনি তাবৎ অধিকারের অধিকারিণী করিলেন.

## ৭ মধ্যমাধ্যায়.

### রাজা স্তীবনের বিবরণ.

নর্ম্মণ্ডিদেশোপভোগিনী আডেলা নামে ঐ রাজার ভগিনীপুত্র স্তিবন, তিনি ঐ রাজার মৃত্যুসমাচার পাইবামাত্রেতেই ভাগ্যপরাক্রম এবং আত্মাভিমানিতা জানিয়া রাজ্যের বহুকালাবধি আকাঙ্ক্ষিত যে ঐ রাজ্য, তাহা স্বাধীন করণার্থে নিশ্চয় [illegible] এতন্নিমিত্তে তিনি শীঘ্র নর্ম্মণ্ডি দেশে গমন করিলেন, এবং লণ্ডন শহরে [illegible] ও সুহৃৎ লোকেরকর্ত্তৃক নমস্কৃত হইলেন, এতদ্রূপে প্রায়ৎ লোকেরা [illegible]. পরে ধর্ম্মাচারিবর্গেরদিগকেও স্বপক্ষ করণার্থে [illegible] কার্য্য সিদ্ধ করণার্থে তাঁহার ভ্রাতা যিনি বিন্চেষ্টর নগরের ধর্ম্মাধ্যক্ষ ছিলেন, তিনি রাজার বিষয়ে ধর্ম্মাচারিবর্গের মধ্যে যাহাৎ উদ্যোগ করিলেন তাহা তাহা সিদ্ধ হইল. এতদ্রূপে শ্লেচ্ছদেশীয় অব্যবস্থাতে অনেকৎ যে রাজত্বের পরিবর্ত্তন হয়, এবং এক পরাক্রমদ্বারা স্তিবন্ রাজা হইলেন.

অন্যায়রূপে অধিকারী যাহারা নব্য রাজা হয়, তাহারা প্রথমত আত্মস্থাপনার্থে অনেকৎ নূতন ব্যবস্থা করাতে বড় পৌরুষ প্রাপ্ত হয়. এতন্নিমিত্তে স্তিবন্ ঐ সন্দেহজনক [illegible] নিবারণ করণার্থে এক নিয়মপত্র করিতে আজ্ঞা করিলেন; যাহাতে রাজ্যের ত্রিবিধলোকেরদের প্রতি কতগুলি আদেশ করিলেন, তাহার প্রথম আদেশ এই যে রাজসম্বন্ধীয় প্রবীণবর্গেরা আপনৎ বনেতে মৃগয়া করিতে পারে. দ্বিতীয় যে ধর্ম্মাচারিবর্গেরদের প্রতি যে কর্মপদ শূন্য আছে, তাহাতে আচার্য্য শীঘ্র নিযুক্ত হইবে. তৃতীয় আদেশ, প্রজারদিগের প্রতি কনফেস্র নামে খ্যাত যে এডোর্দ রাজা যেৎ ধর্ম্মশাস্ত্র করিয়াছিলেন তদনুসারে সর্ব্ব বিচার হইবে. পরে তাঁহাকে অতঃবিধ রাজসিংহাসনে স্থিরীকৃত করণার্থে বিন্চেষ্টর রাজভাণ্ডার হস্তগত করিলেন, এবং ঐ ধনের একাংশ পোপকে দিয়া, তাঁহার দ্বারা পোপকর্ত্তৃক স্থিরীকৃত হইল.

অপর অঞ্জুনগরেতে মাতিল্দা নামক গতরাজার কন্যা যিনি, তিনি ঐ রাজ্যের উত্তরাধিকারিণী ইহা জানাইতে বিলম্ব করিলেন না. পরে গ্লাষ্টর নামে নগরপ্রদেশাধিকারী গতরাজার দাসীপুত্রকর্ত্তৃক ঐ রাজকন্যা উপকৃতা হইয়া সমেক্সের তটে উত্তীর্ণা হইলেন. এই বিষয়েতে মাতিল্দার পশ্চাদ্বর্ত্তী কেবল একশত [illegible] জন কুলীনযোদ্ধা ছিল, তাহারা উত্তীর্ণ হইবামাত্রেতে আরণ্ডল নামে গড় হস্তগত করিয়া লইল. কিন্তু তিনি যে যথার্থ উত্তরাধিকারিণী, ইহা জানিয়া

তাহার পক্ষীয় লোক সকল উত্তরোত্তর বৃদ্ধি পাইতে লাগিল, এবং দিনেং তাহার সৈন্যগণ তাহার শত্রুসৈন্যগণাপেক্ষা বলবান্ হইতে লাগিল. ইতোমধ্যে তাহার উত্তীর্ণ সংবাদ পাইয়া, যে স্থানেতে তিনি আশ্রয় লইয়াছিলেন সে স্থানেতে তিনি গুপ্তভাবে রাণী দোয়াজরকর্ত্তৃক রক্ষিতা, এবং সাহায্য পাইয়াছিলেন এমন যে অরণ্ডল গড় তাহা হস্তগত করণার্থে বেষ্টন করিলেন. এই গড় অতি অশক্তপ্রযুক্ত বহুকাল স্থায়ী হয় এমন আশা ছিল না; এবং ঐ গড় রাণী দোবাজরের অধিকৃতপ্রযুক্ত তাহা বলাৎকার করিয়া হস্তগত করাতে ঐ রাণীর প্রতি অমর্য্যাদা বোধ হয়, ইহা যদি রাজনিকটে জ্ঞাপন না করা যাইত, তবে অতিশীঘ্র হস্তগত হইত. তাৎকালিক কুব্যবহারেতে সুব্যবহার মিশ্রিত ছিল, কিন্তু তাহা কি প্রকারে মিশ্রিত ছিল তাহা অনির্বচনীয়; যে হেতুক ঐ গড়হইতে স্তিবন্ মাতিল্দাকে স্বচ্ছন্দপূর্ব্বক নির্গত করিতে সম্মত হইয়া, ব্রিস্তল নগরে তদ্রূপ কঠোর গড়েতে তাহাকে নির্ভয়রূপে লোকদ্বারা প্রেরণ করিলেন. ইহা ছাড়াও যেং সকল যুদ্ধবিগ্রহ উভয়পক্ষে স্বস্ববিষয়ে হইয়াছিল, তাহা বিস্তারিত করিয়া লেখাতে গ্রন্থ বাহুল্য হয়, অতএব কেবল এই কহি, যে মাতিল্দার সৈন্য দিনেং বৃদ্ধি প্রাপ্ত হইল, এবং তাহার অন্য পক্ষীয় সৈন্য দিনেং হ্রস্ব হইতে লাগিল. পরে এক যুদ্ধ হওয়াতে স্তিবন্ রাজসিংহাসনচ্যুত হইয়া মাতিল্দা ঐ সিংহাসনোপরিস্থা হইল, এবং ঐ মাতিল্দা বড় সমারোহপূর্ব্বক বিঞ্চেস্তর নগরে অভিষিক্তা হইলেন.

পরে এতদ্রূপাভিষিক্তা হইলেও, রাজশাসনে অক্ষমতাপন্না ছিলেন. এবং পুরাতনং মন্ত্রিবর্গেরদের প্রতি নিষ্ঠুর ও অন্যায়ব্যবহারদ্বারা অসম্মান করণেতে, ঐ অস্থিরমনা যে দেশস্থ লোকেরা, তাহারদের স্নেহ পুনরায় পূর্ব্ব রাজ্যচ্যুত ঐ রাজার প্রতি জন্মিল, এবং ঐ রাণীর পক্ষ হইয়া যেং কার্য্য করিয়াছিল তাহা স্মরণ করিয়া মনস্তাপ করিল. এই সময়ে ঐ সকল যুদ্ধবিগ্রহের পুনরুত্থাপন করণার্থে বিঞ্চেস্তর নগরের মহাধ্যক্ষও কিছু ন্যূন করেন নাই; এবং যখন দেখিল যে লোকসমূহ বিরোধ করণার্থে পরিপক্ক ছিল, তখন তিনি তাঁহার কতকগুলি মিত্র, এবং ভৃত্যবর্গেরদিগকে প্রেরণ করিয়া, যে স্থানে রাণী বাস করিতেন সেই লণ্ডন শহরকে বেষ্টন্ করাইল. ইতোমধ্যে ঐ লণ্ডন্ নগরের তাবৎলোকেরদিগকে রাণীর বিরুদ্ধে উত্থাপনার্থে, এবং তাঁহাকে ধরিবার নিমিত্তে উদ্যোগী হইলেন. পরে মাতিল্দা এই কুপরামর্শের সম্বাদ উপযুক্ত সময়ে পাইয়া, বিঞ্চেস্তর নগরে পলায়ন করিলেন, যে স্থানে তাঁহার গুপ্তশত্রু মহাধ্যক্ষ তাঁহার কার্য্যনষ্টকরণার্থে অবকাশানুসন্ধায়ী হইয়া, তাঁহার পশ্চাদ্ রহিল. পরে তাঁহার পক্ষীয় লোক এমত বৃদ্ধি পাইল, যে তিনি প্রকাশরূপে প্রতি মালসাট করিতে, এবং যে স্থানেতে ঐ রাণী ঐ মহাধ্যক্ষহইতে

তাঁহার আশ্রিয় প্রথম প্রাপ্ত হইলেন, সেই স্থানেতে তাঁহাকে বেষ্টন করিতেও সমর্থ হইলেন. সেই স্থানেতে ঐ রাণী কতকদিন ছিলেন, কিন্তু ঐ নগর দুর্ভিক্ষগ্রস্ত হওয়াতে তাঁহার পলায়ন করিতে হইল; এবং সেই সময় গ্লস্তর নগরপ্রদেশাধিকারী যে তাঁহার ভ্রাতা তাঁহার পশ্চাদ্গামী হওয়াতে বদ্ধ হই লেন. এবং স্তিবন্ যিনি এতৎকালপর্য্যন্ত বন্দী ছিলেন তিনি তাঁহার নিমিত্তে পরা বর্ত্ত করাগেলেন. ইহাতে আর একবার রাজ্যমধ্যে অকস্মাৎ এক পরীবর্ত্ত হইল, এবং মাতিল্দা রাজ্যচ্যুত হইয়া স্বরক্ষণার্থে অক্স্ফর্দ নগরে পলায়ন করিলেন. স্তিবন কারাগৃহহইতে রাজসিংহাসনোপরিস্থ হওনার্থে পুনঃসম্মানিত হইলেন.

অপর ঐ স্তিবন রাজার এক নূতন বাধক উপস্থিত হইলেন, যিনি উত্তরোত্তর প্রাপ্ত যৌবনাবস্থ এবং উত্তরোত্তর মহাভয়ঙ্কর হইতে লাগিলেন. এমন যে হেনরি তিনি মাতিল্দার পুত্র ছিলেন, এবং ঐ সময় তিনি ষোড়শ বর্ষবয়ঃ প্রাপ্ত হইয়া এক মহাগুণান্য এবং রাজকর্ম্মপারক হইবেন এমত আশা দর্শাইলেন.

পরে ঐ নব্যহেনরি প্রজাবর্গের অভিলাষপূর্ব্বক পৈতৃকরাজ্য স্বহস্তগত করিতে, এবং অন্যায়ত স্তিবন স্বাভিলাষ ব্যর্থকরণার্থে পণ করিয়া এই ইংগ্লণ্ডদেশে চড়াও করিলেন, তাহাতে তৎক্ষণে রাজ্যস্থ সর্ব্বাধিপতিরা তাঁহার সহায় হইল.

ইতোমধ্যে স্তিবন ঐ যুবাব্যক্তির সহায়তা ও পরাক্রমদ্বারা ভয়ান্বিত হইয়া তাঁহার আহোপুরুষিকা নিবৃত্ত করণার্থে অনেক চেষ্টা পাইয়াও সকল ব্যর্থ হইল. অতএব সন্ধি করিয়া উভয়সম্মতিপূর্ব্বক এক সন্ধিপত্র লিখিয়া দিতেই হইল; সেই পত্রেতে উভয়পক্ষের সম্মতিতে এমন সন্ধিপত্র লিখিল, যে স্তিবন যাবজ্জীবন রাজত্ব করিবেন, এবং তাঁহার আজ্ঞানুযায়ী ব্যবস্থা প্রজারদিগের উপর চলিবে. এবং স্তিবনের মৃত্যুর পরে হেনরি রাজত্ব পাইবেন, এবং উলোয়ম নামে স্তিবনের পুত্র তাহার পৈতৃকাধিকার এবং বলং নামে নগরাধিকার পাইবেন. তাহাতে সমস্ত দেশস্থেরা আহ্লাদেতে পরিপূর্ণ হইল, এতদ্রূপ সন্ধিপত্র করণেরপর হেনরি ঐ রাজ্য পরিত্যাগ করিলেন, এবং স্তিবন পুনর্ব্বার স্বচ্ছন্দপূর্ব্বক স্বরাজ্য প্রাপ্ত হইলেন. কিন্তু ঐ সন্ধিপত্র করণের পরে যে স্থানে কবরস্থ হইলেন এমন যে কেন্তর্বরী নগর, তাহাতে তাঁহার মৃত্যু হইয়া রাজ্য করণের শেষ হইল.

## অষ্টমাধ্যায়.

### দ্বিতীয় হেনরীর বিবরণ.

রাজা হেনরির প্রথমত রাজত্বকালের প্রারম্ভে, প্রজারা নিশ্চয় করিল যে এ রাজা সদ্বিবেচনাপূর্ব্বক প্রজাপালন করিবেন. এই হেতুক ঐ রাজা আত্ম পরাক্রম জানিয়া রাজ্যমধ্যে যেং কুনীতি হইয়াছিল, এবং যেং সকল পূর্ব্বীয় রাজগণের তাচ্ছল্য এবং দুর্ব্বলতাপ্রযুক্ত যেং কুব্যবহার হইয়াছিল, তাহার নিবারণার্থে উদ্যোগ করিতে আরম্ভ করিলেন. এবং রাজা বিঘ্নক বিদেশলোকদিগকে তৎক্ষণে স্বস্বকর্ম্মচ্যুত করিলেন; এবং পূর্ব্বীয় রাজাগণের অধিকারেতে যেং ধর্ম্মশালাদিতে দানাদির নিয়মের বাহুল্য হইয়াছিল, তাহার পুনরায় তদনুরূপ নিয়ম করিলেন. এবং আরো অনেক গ্রামের এই নিয়মাজ্ঞা করিলেন, যে প্রজারা তাহার অন্য কোন ব্যক্তির বাধ্য না হইয়া কেবল রাজাজ্ঞাপ্রতিপালন পূর্ব্বক স্বেচ্ছাচারী হইয়া, পূর্ব্বরীতিক্রমে নিজব্যাপারাদির নিষ্পত্তি করিয়া কাল যাপন করিবে. ঐ যে নিয়ম প্রকরণ, তাহাতে ইংগ্লণ্ডদেশীয়েরদের মুক্তির আদি কারণ হইল; ইহার পূর্ব্বে রাজা কিম্বা অধিপতিরা কিম্বা ধর্ম্মাধ্যক্ষেরা ইহারদিগের মধ্যে, প্রজারদিগের শাসন কে করিবে, ইহাতে এক নূতন বিষয় উৎপন্ন হইল. তাহা এই, যে ঐ রাজার অধিকারস্থ ধনবান্ ক্ষুদ্র প্রজালোকেরা আপনারাই রাজসম্মতিক্রমে মধ্যস্থ হইয়া, তাবৎ বিচারাদির নিষ্পত্তিকরণ হস্তগত করিয়া লইলেক. এতদ্রূপে তদবধি পরম্পরা প্রভুত্বের হ্রাস হইতে লাগিল, এবং সকল রাজ্যস্থ লোকেরদের স্বেচ্ছাচারিতার বৃদ্ধি হইতে লাগিল.

পরে হেনরি রাজা এতদ্রূপে তৎকালীন মনুষ্যেরদিগের মধ্যে বলবান্ রাজা হইলেন; এবং ইংগ্লণ্ডদেশের মধ্যে নির্ব্বিঘ্নরূপে অবস্থায়ী সম্রাট্ হইলেন. এবং অত্যল্পকালের মধ্যে ফ্রান্সিসের রাজ্যের তৃতীয়াংশের একাংশ হস্তগত করিয়া লইলেন; এবং যেং সকল অধিপতিরা তাঁহার শাসনের হ্রাস করিতে সচেষ্ট ছিল তাহারদিগকে দমন করিলেন. তাহাতে বুঝা যায় যে তিনি নিরাপদ্ হইয়া শেষকাল যাপন করিবেন, কিন্তু তাহা না হইয়া অন্যপ্রকার হইল. অধিকারে যে অংশে কোনহ উৎপাত তাঁহার কখনো মনে ছিল না, সেই অংশেতে এক মহোৎপাত উপস্থিত হইল.

তাঁহার বৃত্তান্ত এই, [illegible] দেশজয় করণের পর, তিনি ইংগ্লণ্ডীয়েরদের

মধ্যে প্রথমত কোন উত্তমপদে নিযুক্ত ছিলেন, এমন যে তামস বেকেট্ নামে যিনি খ্যাত্যাপন্ন ছিলেন, তিনি লণ্ডন নগরস্থ এক প্রজার সন্তান ছিলেন. ঐ ব্যক্তি ঐ নগরস্থ পাঠশালায় যুবাকালে বিদ্যাভ্যাস করিয়া, কিছু কাল পারিশ নগরে বাস করিতে গেলেন; সেই স্থানহইতে পুনরাগমন করিয়া সেরিফ নামে খ্যাত দণ্ডনায়কের দপ্তর খানায় কেরাণী হইলেন; সেই সূত্রের দ্বারা ক্রমেং বৃদ্ধি পাইয়া ঐমন্ত্রান রাজপদে অর্থাৎ কেন্তরবরির মহাধর্ম্মাধ্যক্ষপদে নিযুক্ত হইলেন.

পরে ঐ ব্যক্তি চিরকালীয়রাজপদভিন্ন অদ্বিতীয় উচ্চপদপ্রাপ্ত হইয়া, পূর্ব্বাবস্থার দোষকর্ম্ম সকল গোপন করণার্থে তত্তপস্বির ন্যায় আচরণ করিতে লাগিলেন. এবং সে ব্যক্তি আত্মশরীরের তাৎপর্য্য কিছুই করিত না; এবং তিনি চট পরিধান করিতেন, এবং তাহা অতিমলিন হইয়া যেপর্য্যন্ত কীটবিদ্ধ না হইত, সেপর্য্যন্ত ত্যাগ করিতেন না. আর জীবনধারণ হেতুক প্রতি দিবস রোটীর সহিত কেবল আস্বাদহীন শাকাদিদ্বারা ভোজন করিয়া কেবল জল পান করিয়া থাকিতেন. এবং শরীরের দমনার্থে অনেক প্রকার নিগ্রহ চিহ্নেতে তাঁহার পৃষ্ঠদেশ ব্যাপ্ত ছিল. এবং প্রতিদিন হাঁটু গাড়িয়া ত্রয়োদশ ভিক্ষুকেদের পাদ প্রক্ষালন করিতেন, এ তাঁহার নিয়ম ছিল. পরে ঐ ব্যক্তি এতদ্রূপ তত্তপস্বির আচরণপূর্ব্বক ধর্ম্মপক্ষপাতিরদের সাহায্য করণে সচেষ্ট ছিলেন, যেহেতুক ধর্ম্মপক্ষপাতিরদের বহুকালাবধি অহঙ্কারবাহুল্যপ্রযুক্ত হেনরি রাজা সে সকল সহিষ্ণুতা না করিতে পারিয়া তাহারদিগের পরাক্রমাদি সংক্ষিপ্ত করিতে উদ্যুক্ত ছিলেন.

এ স্থিতিক্রমের পর, হেনরি ঐ রাজার অভিলষিত কর্ম্মসমাধা করণার্থে হঠাৎ একটা সুযোগ করিলেন. তাহা এই, ঐ সকল আচার্য্য সম্প্রদার মধ্যে এক ব্যক্তি ব্রমেগুা পরগনানিবাসি এক ভদ্রলোকের কন্যার সহিত দুষ্ট হইয়া অধর্ম্মাচরণহেতুক কন্যার পিতাকে নষ্ট করিয়াছিল. এই মহাদুষ্কর্ম্মনিমিত্তক ভদ্রলোক একত্র হইয়া তাহার প্রতিযোগ দিয়া দণ্ড করণার্থে উদ্যোগী হইল; এবং রাজা আজ্ঞা দিলেন, যে এতদ্রূপ অপরাধির বিচার রাজব্যবস্থানেতেই নিষ্পন্ন হইবে. কিন্তু বেকেট নামে মহাধর্ম্মাধ্যক্ষ এ কার্য্যের বাধা জন্মাইয়া কহিলেন, যে এই বিষয় ধর্ম্মপক্ষপাতিরদের সংক্রান্ত, অতএব পূর্ব্বাপর ধারানুক্রমে ধর্ম্মাচার্য্যের দ্বারাতেই নিষ্পন্ন হইবেক.

পরে ঐ উপস্থিত বিষয়ের নিষ্পত্তিহেতুক রাজা সমস্ত পাত্রমিত্রগণ ও প্রধানং সন্তানং এবং আচার্য্যবর্গেরদিগকে ক্লারেণ্ড নগরে এক মহাসভা করণার্থে আহ্বান করিয়া, এই বৃহদ্ভারি বাক্য তাহারদিগের হস্তে সমর্পণ করিয়া তাহার বিধান চাহিলেন. বুঝা যায় যে ঐ সময়ে ঐ সকল যে সভা একত্র হইয়াছিল, তাহা

ভাবিপুরুষের হিতোপদেশের ব্যবস্থা করণার্থে নয়, কিন্তু অধিক আপনার প্রভুত্বের নিমিত্তে. এবং সেই স্থানেতে অনেক ব্যবস্থা রচনা করা গিয়াছিল. যাহা পশ্চাৎ ক্লারণ্ডীয় ব্যবস্থা নামে খ্যাত ছিল. এবং সেই সময়ে সর্ব্বসম্মতিপূর্ব্বক স্থিরীকৃত হইয়াছিল যেং সকল ব্যবস্থা সে সকল ব্যবস্থাদ্বারা এই নিয়ম স্থিরীকৃত হইল, যে আচার্য্যবর্গেরদিগের অপরাধের বিচার রাজসন্নিধানেতেই নিষ্পত্তি হইবেক, এবং অপরং প্রজারদের বিচার প্রধানং সাক্ষির দ্বারা সাব্যস্ত না হইলে, মহাধ্যক্ষের সভায় নিষ্পত্তি হইবে না; এই সকল ব্যবস্থা এবং অন্যং ক্ষুদ্রং ব্যবস্থাপ্রভৃতি ষোড়শব্যবস্থাপর্য্যন্ত. তখন যেং মহাধ্যক্ষ সভাস্থ ছিলেন তাহারা সর্ব্বসম্মতিতে স্বক্ষর করিলেন; প্রথমতে কিছু বক্র ছিলেন যে বেকেট্ তিনিও শেষে স্বাক্ষর করিলেন. কিন্তু আলেক্জান্দর যিনি ঐ সময়েতে পাপাপদে নিযুক্ত ছিলেন, তিনি সে সকল বিষয় ব্যর্থ করিয়া রদ করিলেন.

পরে এই কথা উপলক্ষ্য করিয়া আচার্য্য বেকেট্ এবং রাজা হেনরি, এই উভয়ের বিরোধ উপস্থিত হইল. ঐ বেকেট্ ঐ সম্রাটের কৃতসাধ্যমর্য্যাদা প্রাপ্ত হইয়াও পাপার পক্ষীয় হইলেন. এবং এই বিরোধেতে এক দিবস, তাঁহার স্বাভাবিক সাহসানুযায়ী আপনার পাপাপদীয় বস্ত্রেতে পরিহিত হইয়া, এবং হস্তে এক ক্রুশ লইয়া রাজাট্টালিকায় প্রবিষ্ট হইলেন; এবং রাজার কুঠরীতে প্রবিষ্ট হইয়া, আত্মরক্ষার্থে ক্রুশাকার স্বীয় হস্তে করিয়া রাজনিকটে বসিলেন. সেই স্থানে অভিমান করিয়া, তিনি যে পাপার অনুগত লোক ইহা জানাইলেন; পরে অধিকার ত্যাগ করিয়া অন্যত্র যাওনের জন্যে নিষেধ প্রাপ্ত হইয়া, গোপনেতে অধিকার বহির্গত হইয়া পার হইয়া মহাদ্বীপে প্রস্থান করিলেন.

পরে মহাধর্ম্মাচার্য্য বেকেটের সাহস এবং তাঁহার ধর্ম্মাচার্য্যের অতিশিষ্ঠ বেশদ্বারা, ঐ মহাদ্বীপের তাবৎশাসনকর্ত্তা এবং প্রজাকর্ত্তৃক অতি পূজনীয় রূপে মান্য হইলেন.

পরে পাপা এবং ঐ বেকেটমহাধর্ম্মাচার্য্যেরদের এই আকাঙ্ক্ষা সর্ব্বদা ছিল, যে কোনপ্রকারে রাজার শাসন সমূলে উল্লঙ্ঘন করে এবং এই চেষ্টাতে ন্যূন ছিল না, এইহেতুক ঐ বর্ত্তমান ধর্ম্মপক্ষীয় লোকেরা যেং দুঃখগ্রস্ত এবং দুরবস্থাগ্রস্ত হইয়াছিল, তাহাতে ঐ বেকেট্ এতদ্রূপে আপনাকে জানাইলেন, যে যিনি ইতর লোকের ব্যবস্থাদ্বারা দোষী হইয়া ক্রুশেতে হত হইলেন, এমন যে খ্রীষ্ট তত্তুল্য আপনাকে করিলেন. এবং সেই বেকেট্, লোকদ্বারা কেবল অপবাদ জানাইত তাহা নয়, বরং পত্র লিখিয়া সর্ব্বত্র ঘোষণা করাইত, যে রাজার প্রধান মন্ত্রিবর্গেরা, এবং যে কেহ ধর্ম্মপক্ষীয় সংক্রান্ত রাজস্ব আত্মাধীন করিতে ছিল, এবং যেকেহ ক্লারণ্ডীয় শাস্ত্রানুযায়ি চলিতে ছিল. সেই সকল লোককে ঐ অধবি

প্রত্যেক জনের নাম লইয়া ধর্ম্মপক্ষীয় লোকেরদের মধ্যহইতে বহির্ভূত করিল. পরে রাজা হেনরি এবং বেকেট্ এইদুইজনের যে পরস্পর হিংসা ও দ্বেষ ক্রমাগত ছিল তাহা নিবারণপূর্ব্বক ঐক্য হওনের অনেক প্রকার উপায় উপস্থিত হইল; কিন্তু এক জন আর এক জনের সবপ্রথমে কহিতে যে লাভের হানি, ইহাতে ঐ বাঞ্ছিত ঐক্য করণে বহুকাল বিলম্ব হইল.

যাহা হউক, ইহার পরে যে উভয়ের ঐক্য হয় ইহার পরামর্শ স্থির করা গেল; কিন্তু সে কালীন বেকেট্ ইংগ্লণ্ডে পুনরাগমন করিয়া অনেকং অনাচার করিল তাহাতে সে সকল আয়োজন ব্যর্থ হইল. পরে রাজার নিকট যে ব্যক্তি মাপ পাইয়াছিল এমন ব্যক্তির ন্যায় নম্র হইয়া স্বধর্ম্মাধ্যক্ষাধিকারেতে না যাইয়া, ঐ বেকেট্ অতি সমারোহ করিয়া পাপার ন্যায় সসজ্ঞ হইয়া কেন্ত. দেশ দিয়া গমন করিল. এবং সৌত্বার্ক নগরের নিকটে উপস্থিত হইবা মাত্রেতে তাবৎ ধর্ম্মপক্ষপাতিবর্গেরা এবং জনপদীয়বর্গেরা এবং ছোট বড় তাবৎলোক, আসিয়া সাক্ষাৎ করিয়া অনেক প্রকার আনন্দ সংগীতের দ্বারা তাহার স্তুতি করিল. পরে আত্মপরাক্রম ও লোকের মন যে তাহার প্রতি গাহা জ্ঞাত হইয়া, যেং লোক পূর্ব্বে তাঁহার প্রতিবাদী হইয়াছিল, ক্রমেতে তাহাদের প্রতিফল দিতে আরম্ভ করিল. প্রথমত য়র্ক নগরের মহাধর্ম্মাধ্যক্ষ যিনি বেকেটের অসাক্ষাৎকারে রাজা হেনরির জ্যেষ্ঠ পুত্রকে রাজ্যাভিষিক্ত করিয়াছিলেন তাহাকে কর্ম্মচ্যুত করিতে আজ্ঞা দিলেন; দ্বিতীয়ত লণ্ডন্ ও সালিস্বরী নগরের ধর্ম্মাধ্যক্ষেরদিগকে ধর্ম্মপক্ষপাতিরদের মধ্যহইতে বাহির করিয়া দিলেন; তাহারদের মধ্যে এক জনকে তাহার বিরুদ্ধে কথা কহনরূপ অপরাধে, এবং এক জনকে তাহার ঘোড়ার লেজ কাটার অপরাধে বহিষ্কৃত করিলেন.

পরে যে কালে রাজা হেনরি নর্মন্ দেশে বাস করিতে ছিলেন, সেই কালে প্রধান আচার্য্য বেকেটও তদ্রূপে জয়যুক্ত হইয়া বড় সমারোহের সহিত ঐ রাজ্য দিয়া জাঁক করিয়া গমন করিতেছিল. এই সংবাদ পাইয়া ঐ ব্যক্তির জাঁকজমক দেখিয়া তাহাকে তুচ্ছজ্ঞান করিয়া ক্রোধান্বিত হইলেন. এবং যখন ঐ সকল কার্য্যচ্যুত এবং দূরীকৃত আচার্য্যেরা তাহারদের নিবেদন লইয়া উপস্থিত হইল তখন তাঁহার অসংখ্য ক্রোধ হইল; এবং হেনরি যাহাকে যাহাকে অত্যন্ত হীনাবস্থাহইতে অত্যুচ্চপদবিশিষ্ট করিয়াছিলেন, সে ব্যক্তি যাবজ্জীবন হেনরিকে ত্যক্ত করিয়া নিত্য তচ্ছাসনোল্লংঘক হইল যে ঐ মহাধর্ম্মাধ্যক্ষ বেকেট্ তাহার প্রতি হেনরির অত্যন্ত ক্রোধ প্রজ্বলিত হইল. পরে য়র্ক নগরের মহাধর্ম্মাধ্যক্ষ রাজা হেনরির নিকট ইহা জানাইল, যে যাবৎ বেকেট্

বাঁচিয়া থাকে তাবৎ রাজ্যে কোন প্রকারে ঐক্য, কিম্বা মঙ্গল হইবার কোন বিষয় হইবে না. রাজা এই সকল শুনিয়া ভাগ্যভাবনাদ্বারা অতিশয় চিন্তিত হইয়া কহিলেন, যে বুঝিলাম কোন প্রাণী আমার সহায় নয়, অতএব এ ব্যক্তির ভণ্ডতপস্যাদ্বারা এতকাল দুঃখ পাইতেছি. এই কথা শুনিয়া যাবৎ সভাস্থ লোকেরা উদ্বিগ্ন হইয়া রাজার মনোগতদুঃখনিবারণার্থে, এবং তাঁহার বাঞ্ছা সফলা করণার্থে, রাজার বিশ্বস্ত সাহসবন্ত অস্ত্রধারী চারি জনকে প্রস্তুত করিল. পরে প্রস্তুত ঐ চারি ব্যক্তি এবং অন্য কতকগুলি লোক, তাহার দিগকে সমভিব্যাহারে লইয়া শীঘ্রপর্য্যায় রক্তপানিয় বাঞ্ছা পূর্ণকরণার্থ কেন্তবরী নগরে শীঘ্র গমন করিল. পরে তাহারা বেকেটের বাটীতে উপস্থিত হইয়া এবং তাহার সমারোহ প্রভৃতি নিমিত্তে তাঁহাকে অনুযোগ করিল. ইতোমধ্যে এক দিবস সন্ধ্যাকালীন ঈশ্বরের অর্চনার্থ মহাধর্ম্মাচার্য্য একাকী অসাবধান হইয়া ধর্ম্মশালায় যাইতে ছিলেন ইত্যবকাশে যে সময় ঐ বেকেট্ ধর্ম্মশালার মধ্যে প্রবিষ্ট হইয়া বেদীর নিকটোপস্থিত হইলেন, এবং যে সময় তিনি বুঝিলেন যে আমি এবার মারা পড়িব, অর্থাৎ ধর্ম্মনাশ্যে দণ্ড প্রাপ্ত হইব এই আশায় ছিলেন, এমত সময় ঐ সকল প্রেরিত লোকেরা তাঁহার উপর পড়িয়া পুনঃ২প্রহারদ্বারা তাঁহার মস্তক ছেদন করিল. তাহাতে ঐ বেকেট্ বৈদিক নামে বেদীর সম্মুখে মৃত হইয়া পড়িলেন, এবং ঐ বেদী তাঁহার রক্তেতে এবং মস্তিষ্কেতে বিচিত্রিতা হইল. পরে এই মহাধর্ম্মাচার্য্যের দশার সংবাদ প্রাপ্ত হইয়া হেনরি রাজা অত্যন্ত চমৎকৃত হইয়া বিবেচনা করিলেন, যে বেকেটের এপ্রকার মৃত্যু হওয়াতে রাজ্যস্থ তাবৎলোক মনেতে এই সন্দেহ করিবে, যে এপ্রকার হত্যা হওয়াতে অবশ্য রাজার অনুমতি থাকিবে. এতন্নিমিত্তে লোকেরদিগের মন অন্যথা করণার্থে আইর্লণ্ড দেশেতে চড়াও করণার্থে মনঃস্থির করিলেন.

ঐ সময়ে স্যাক্সনেরদের প্রাবল্য অধিকার করণ কালে, ইংগ্লণ্ডদেশ যেমন ছিল সেইমত আইর্লণ্ড দেশ দুঃখাপন্ন ছিল, এবং আইর্লণ্ডদেশীয় লোক পূর্ব্বকালাবধি খ্রীষ্টীয়মতাবলম্বী হইয়াছিল: এবং তিন চারিশত বৎসর গত হইলেও পূর্ব্বকালীন পুরোহিতগণ যে সকল বিদ্যা ছিল, তাহা তাহারা বিস্মৃত হইল না. এবং অন্য কোন দেশীয় লোকদ্বারা উৎপাতগ্রস্ত না হইয়া, এবং দীনহীনপ্রযুক্ত কোন রাজার আকাঙ্ক্ষিত না হইয়া, পরস্পর একতাপূর্ব্বক নির্ব্বিঘ্নরূপে বাস করিল; এবং ঐ সুখাবস্থায় কেবল ধর্ম্মেতে ও উপযুক্তবিদ্যা পার্জনেতে কালযাপন করিল এবং তাহারদের শাস্ত্রীয় বিদ্যা ও শিল্পবিদ্যা ও ধার্ম্মিকতাও সজ্জ্ঞান ও সুনীতি, এই সকলের স্মরণার্থে অনেক২ চিহ্নাদি অদ্যাবধি তথায় আছে. অতএব তাহারদের বিজ্ঞতার বিষয়ে আমারদিগের

জনা ধনুর্দ্ধরের সহিত সংমিলিত হইল. পরে এই অল্পসৈন্য লইয়া বেক্সফর্দ নগর হস্তগত করিয়া নিয়মপত্রদ্বারা আত্মসম্বন্ধী করিতে পণ করিয়া বেষ্টন করিল; পরে ঐ নগর শীঘ্র হস্তগত হইল, এবং ঐ সাহসিক সৈন্য সকল অন্য এক শত পঞ্চাশ জনদ্বারা বলপ্রাপ্ত হইয়া মারেস্ফিট্জ্জেরাল্দকে সেনাপতি করিয়া, ঐ সকল অজ্ঞাত দেশস্থ লোকের প্রাণে ভয় জন্মাইলেন. রোড্রেক নামে উপদ্বীপের প্রধান অধ্যক্ষ, তিনি তাহারদের বাধা জন্মাইতে সাহসিক হইয়া অগ্রসর হইলেন; কিছুকাল পরে আক্সোরী দেশের রাজপুত্র আসিয়া অদ্যাবধি ন্যায্য পথে চলিব, এজন্যে কতগুলি অর্থ বন্ধক দিয়া অধিনতা তাঁহার স্বীকার করিতে হইল.

পরে দের্মৎ আপন পৈতৃক রাজ্যেতে পুনঃস্থাপিত হইয়া, ত্বরায় আইর্লণ্ড দেশে আপনার প্রভুত্ব প্রকাশ করণের আশা চেষ্টা পাইতে লাগিল; এবং স্ত্রংবো নামে এক ব্যক্তি, যিনি সেই সময় রাজসম্বন্ধীয় কোন কার্য্যের নিমিত্তে আসিতে পারিলেন না তাহাকে আনাইতে চেষ্টা করিল, এবং ইহার নিমিত্তে দের্মৎ অনেকপ্রকার লোভ জন্মাইয়া পুনশ্চেষ্টা করিল, এবং ঐ দেশীয় লোকের দিগের ভীরুতা ও আত্মপক্ষীয় জয়ের নিঃসন্দেহতা পত্রদ্বারা জ্ঞাত করাইলেন পরে স্ত্রংবো প্রথমত দশজন যোদ্ধৃকুলীন ও ষাইট জন ধনুর্দ্ধর সহকারে রাইমণ্ড নামে আত্মপক্ষীয় এক ব্যক্তিকে পাঠাইলেন. এবং কিছুকালপরে ঐ ব্যক্তি রাজার নিকট বিদায় হইয়া দুইশত অশ্বারূঢ় এবং একশত ধনুর্দ্ধর সঙ্গে লইয়া ঐ উপদ্বীপে উত্তীর্ণ হইল. ঐ সকল ইংগ্লণ্ডীয় সৈন্যগণ একত্র হইয়া ঐ সময় অজেয় হইল, এবং তাহারা দুই হাজার সংখ্যার ন্যূন হইয়াও ঐ দেশস্থ প্রজারদের ভীরুতা ও সাহসহীনতাপ্রযুক্ত সর্ব্বত্র সর্ব্বতোভাবে পরাজয় করিতে লাগিল. পরে বাতরফর্দ সহর শীঘ্র হস্তগত হইল, এবং দব্লিন্ নগর বলেতে আক্রমণ করাগেল. কিছু কালপরে স্ত্রংবো সন্ধিপত্রের নিয়মানুসারে ঈবা রাজকন্যাকে বিবাহ করিয়া দের্মতের মৃত্যুর পরে লিন্স্তর রাজ্যের কর্ত্তা হইলেন.

পরে ঐ আইর্লণ্ড উপদ্বীপ এতদ্রূপে সমুদায় হস্তগত হইল; কেননা ঐ সময় ইংগ্লণ্ডীয় সৈন্যেরদিগকে নিবারণ করিতে কেহ পারিল না তাহাতে যেং যশ ঐ চণ্ডাও কর্ত্তারা পাইয়াছিল তাহার সহভাগী হওনের নিমিত্তে হেনরি বাঞ্ছিত হইলেন. অতএব কিছু কাল পরে রাজা আইর্লণ্ড উপদ্বীপেতে পাঁচ শত যোদ্ধৃকুলীনকে এবং কতগুলি সৈন্যেরদের প্রধানকে লইয়া এক বিরোধবিশিষ্টাধিকার জয় করণার্থে এত নয়, কিন্তু এমন এক অধিকারে অধিক দৃঢ়তর স্থায়ী হওনার্থে, উত্তীর্ণ হইলেন. এতদ্রূপ অত্যল্পশ্রম ও অত্যল্প অর্থব্যয় এবং অত্যল্পরক্তপাতদ্বারা এমন যে উত্তম রমণীয় আইর্লণ্ড উপদ্বীপ, তাহা ইংগ্লণ্ডীয়াধিকারের শাসনেতে আইল; এবং তৎকালাবধি তদ্দেশীয়লোকেরা, তৎশাসনাধীন হইয়া আর কখনও বিশ্বাসঘাতী হইল না.

পরে ঐ নূতন রাজ্যলাভপ্রযুক্ত সকলের আহ্লাদ হইল, কিন্তু কোন গৃহবিরোধ প্রযুক্ত ঐ হেনরি রাজার তাবৎশেষাবস্থা কেবল দুঃখে গেল

অপর রাজা হেনরির যেং দোষ ছিল তাহার মধ্যে ইন্দ্রিয়দোষ অত্যধিক ছিল. অতএব এলেনার নামে রাণী যিনি আত্মদোষপ্রযুক্ত পূর্ব্বীয়রাজা স্বামী কর্তৃক ত্যক্তা হইয়াছিলেন, তাঁহাকে রাজা হেনরি কেবল ইন্দ্রিয়সুখার্থে বিবাহ করিয়া ছিলেন. ঐ সময় ঐ রাণী অনেক কালাবধি রাজা হেনরির মনাহ্লাদ হইল; এবং রাজা হেনরির যেং উপস্ত্রীরা ছিল, তাহাদের সহিত হেনরি ইন্দ্রিয়সুখচেষ্টা করিতেন. তাহার উপস্ত্রীরদের মধ্যে রজোমন্দক্লিফোর্দ নামে, অধিক খ্যাত ফের রজোমন্দ নামে, এক জন প্রবীন ছিল. ঐ স্ত্রীর শরীরের সৌন্দর্য্যাদির বিষয় ও মৃত্যুরবিষয় অনেকং কাব্যশাস্ত্রে বিস্তাররূপে খ্যাত ছিল. এবং কথিতও আছে যে তাহার মত রূপবতী স্ত্রী ইংগ্লণ্ড দেশে কখনও দেখা গেল না, এবং রাজা হেনরি ঐ স্ত্রীতে অত্যন্তাসক্ত ছিলেন.

পরে রাজা হেনরি পার্শ্বসুস্থা যে স্বরাণী এলেনার তাহার ক্রোধ এবং দ্বেষহইতে রক্ষা পায়, একারণ ঐ উপস্ত্রীকে উদ্স্তক নামে উপবনেতে গুপ্ত করিয়া রাখিলেন. সেই স্থানে রাজা অবকাশক্রমে তাহার সহিত সুখসম্ভোগ করিতেন; এতদ্রূপ ক্রীড়া বহুকালপর্য্যন্ত করিয়াছিলেন তাহার নিশ্চয় নাই, কিন্তু ঐ সকল গুপ্ত বিষয় রাণীর নিকট প্রকাশ হইবাতে, কথিত আছে যে ঐ রাণী কোন এক ছল দ্বারা তাহার বৈরির নিকট উপস্থিত হইয়া, নগ্ন কিরিচ তাহার বক্ষস্থলে ধরিয়া বিষভক্ষণ করাইল. এই কথা সত্য কিনা তাহা যাহা হউক, ইহা সত্য যে ঐ অহঙ্কারিণী রাণী পূর্ব্বে যেমন আত্মদোষনিমিত্তক উচ্ছান্মদ ছিলেন, তেমন এখন ঐ উপস্ত্রীর হিংসা হেতুক অত্যন্তাধিক উচ্ছান্মদ হইলেন, এবং ঐ রাণী রাজার সহিত রাজপুত্ররদের বিবাদের প্রথম কারণ হইলেন.

ঐ রাজার জ্যেষ্ঠপুত্র যুবরাজ লোকের দ্বারা ইহা জানিলেন, যে আপনি রাজ্যাধিকারী বটেন কিন্তু প্রজাশাসনাধিকারী নহেন, ইহাতে অত্যন্ত ক্ষুণ্ণমনাঃ হইলেন. পরে জিওফ্রি এবং রিচার্দ নামে তাঁহার দুই কনিষ্ঠ ভ্রাতা যাহার দিগকে স্বস্বভূম্যধিকারীকরণপূর্ব্বক স্বস্বনামে খ্যাত করণার্থে রাণী উপদেশ করিয়াছিলেন, তাহারাও ঐ নব্য হেনরির অসন্তোষের সহভাগী হইল. পরে রাজপুত্ররা পূর্ব্বে যে ফ্রাঁসিসের অধিকারে পলাইয়া রহিয়াছিল ঐ ফ্রাঁসিসের রাজধানীতে পলায়নার্থে রাণী এলেনার স্ত্রী হইয়া পুরুষের বেশ ধরিল, কিন্তু রাজাজ্ঞায় ধৃতা হইয়া কারাগারস্থা হইল. এমত ঐ সকল বিষয় অবগত হইয়া রাজা হেনরি দেখিলেন, যে তাঁহার যাবদ্বৃদ্ধিবয়ৎসুখাদিপ্রত্যাশা নিরাশা হইল; যেহেতুক তাঁহার পুত্রেরা রাজ্যোপযুক্ত বয়ঃপ্রাপ্ত না হইয়া পিতৃরাজ্যাংশ লইতে অতিশয় চেষ্টা পাইল, এবং রাণী ঐ সকল বিরোধি বালকেরদিগকে ঐ কুপরামর্শের সাহায্যকারিণী হইলেন; অধিকন্তু ইংগ্লণ্ডীয় অনেক রাজপুত্রেরাও এই সকল কুপরামর্শের সাহায্য করিতে লজ্জিত হইল না.

পরে অত্যল্পদিনের মধ্যে ঐ সকল রাজপুত্রেরা মহাদ্বীপে অতিশয় অসংখ্য সৈন্য সংগ্রহ প্রস্তুত করিতে সমর্থ হইলেন.

অতএব রাজা হেনরি তাবদ্দেশস্থ লোকেরদের দেবতা প্রতি উপাসনার বাহুল্য দেখিয়া, আপনি বিবেচনা করিলেন যে কোনহ দৈববিঘ্নপ্রযুক্ত আমারও এ দুর্দশা ঘটিয়াছে, অতএব সেই অপরাধ মোচনার্থে তাবৎ নামে কেন্তর্বরির অতিশয় জাগ্রত এক দেবতা, যাহার আরাধনা করণেতে আচার্য্য বেকেট্ তৎপদপ্রাপ্ত হইয়াছিল, সেইস্থানে কণ্ঠের বস্ত্র দিয়া তাঁহার আরাধনা করণার্থে মনস্থ করিলেন. পরে কেন্তর্বরি হইতে গোলা দশ পাইবার দূরেতে অশ্ব হইতে নামিয়া শূন্য পায়ে পদব্রজে নগর প্রতি গমন করিয়া, ঐ দেবতার সংমুখে সাষ্টাঙ্গপাত প্রণাম করিয়া পূজা করিলেন. পরদিনে আপনার পাপক্ষালনার্থ ফলপ্রাপ্ত হইয়া পুনরায় লণ্ডন শহরে যাইতেছিলেন. ইতোমধ্যে যে দিবস তিনি ক্ষমা পাইয়াছিলেন তদ্দিবসে স্কটলণ্ডীয়দের সহিত যে তাঁহার যুদ্ধোপস্থিতি ছিল, তাহাতে তাহার জয় হইল. এই মঙ্গলসংবাদ প্রাপ্ত হইলেন.

যাহা হউক ততোধিকারী ঐ রাজা হেনরির সন্তানেরা বিরুদ্ধাচারী হইবার উপক্রম হইল এবং সেই অনিষ্ট সকল চলনা হইলে উৎপাতবৃদ্ধি মনস্থ করিয়াছিল, কিন্তু যদিও তাহাতে উদ্যোগ করিয়াছিল তথাপি তখন তাহার অধীনতা স্বীকার করিয়া, সেই সকল গড় যাহারা হস্তগত হইয়াছিল সে সকল গড় ঐ জয়ী রাজাকে তৎক্ষণাৎ অর্পণ করিয়াছিল; এবং সত্য তাহাদিগের মধ্যে ইংগ্লণ্ডদেশ পুনর্ব্বৎ ঐক্যবদ্ধ মঙ্গলেতে পরিপূর্ণ হইল. সেই সময় নব্য রাজপুত্র হেনরি যিনি ইংগ্লণ্ডের সিংহাসনের সাহিত সহায়কতার্থে নিযুক্ত হইয়া ছিলেন, তিনি যুদ্ধার্থে সসজ্জ হইয়া জাহাজে উত্তীর্ণ হইলেন, কিন্তু সকলবিপরীত দেখিয়া চেষ্টা করণে ক্ষমা দিলেন.

কিছু দিন পরে ঐ রাজপুত্র হেনরি জ্বরী হইয়া, আটাইশ বৎসর বয়ঃক্রমে মার্তেল, নামে এক নগরে মরিলেন. কিন্তু পূর্ব্বে তাহার পিতার সহিত যে কুব্যবহার করিয়াছিলেন এজন্যে মৃত্যুর সময়ে অত্যন্ত খেদ বিশিষ্ট হইয়াছিলেন.

এই রাজপুত্র হেনরির কোন সন্তান সন্ততি না থাকাতে, রিচার্ড যে তাঁহার কনিষ্ঠ ভ্রাতা তৎপদপ্রাপ্ত হইয়া, যে সাহস ও পরাক্রম বৃদ্ধিরূপ আকাঙ্ক্ষাতে তাহার জ্যেষ্ঠভ্রাতা ভ্রান্ত হইয়াছিলেন, তাহাতে তিনিও অতিশয় ভ্রান্ত হইলেন.

অপর আর একবার এক ক্রুশেদ নামক যুদ্ধোপস্থিতি হওনপ্রযুক্ত রাজপুত্র রিচার্ড ঐ যুদ্ধে সংশ্লেষ হওনার্থে, এবং অত্যনুরাগপূর্ব্বক ঐ যুদ্ধগমনার্থে এমত উচ্চাভিলাষী ছিলেন যে তাঁহার পিতাকেও তাঁহার ভাগী হইতে দিলেন না; কিন্তু ফ্রাঁসিসের রাজার সহিত একযোগে মিল করিলেন, এবং ফ্রাঁসিসের রাজাও ঐ

## ৯ নবমাধ্যায়.

### প্রথম রিচার্দ, অর্থাৎ ক্রিউর দি লিয়ন্ নামে খ্যাত রাজার বিবরণ.

রাজপুত্র রিচার্দ সিংহাসন প্রাপ্ত হইলে পর, ঐ ক্রুশেদ্ অর্থাৎ পুণ্য যুদ্ধে যাওনে অত্যন্তাকাঙ্ক্ষিত ছিলেন; এইহেতুক স্কাৎলণ্ড নামে অধিকার, যাহা গত রাজার রাজত্বের সময় জয়লভ্য হইয়া ছিল. তাহা বিক্রয় করিয়া তাবৎ যুদ্ধসজ্জা প্রচুররূপে প্রস্তুত করিলেন. এবং যিনি ঐ যুদ্ধে যাওনার্থে প্রস্তুত ছিলেন এমন যে ফ্রাঁন্সিসের রাজা; তিনিও বারম্বার সংবাদ পাঠাইয়া সত্বর করাইলেন.

পরে ইংগ্লণ্ড সৈন্য ও ফ্রাঁন্সিসের সৈন্য উভয় দলের সাক্ষাৎকার হওনার্থে, বর্গণ্ডী দেশের পার্শ্বস্থ বেবেলে নামে এক মাঠে সংমিলিত হইল তাহাতে রাজা রিচার্দ ও ফিলিপ সেই স্থানে উপস্থিত হইয়া উভয় দলের সৈন্য সংখ্যা করণে জানিলেন, যে তাহারদের একলক্ষ যোদ্ধা ছিল. ঐ স্থানে তাহারা যে পরস্পর উপকারক হইবে, ইহাতে ইংগ্লণ্ডীয় রাজা ও ফ্রাঁন্সিসের রাজা ঐক্য পূর্ব্বক শপথ করিল; এবং স্বসৈন্য সমভিব্যাহারে জাহাজপথে ঐ পুণ্যভূমি গমনার্থে পরামর্শ স্থির করিলেন. কিন্তু বাধকসময়প্রযুক্ত সমুদায় শীত কাল মেস্সেনা নামে সিসিলি দেশের এক প্রধান নগরে বাস করিয়া রহিলেন. তাহার মধ্যে রাজা রিচার্দ আপন দলস্থ সেনাগণসমভিব্যাহারে নগরের প্রান্তভাগে একটা ক্ষুদ্র গড়েতে বাস করিলেন; এবং রাজা ফিলিপ্ আপন সৈন্যসামন্তেরদিগকে নগরমধ্যে রাখিয়া, আপনি সিসিলির রাজার সহিত অত্যাহ্লাদপূর্ব্বক বাস করিলেন.

পরে এই দুই রাজার পরস্পর কখনং অবিশ্বাস এবং কখনং ঐক্য হইত, এবং ঐ অবিশ্বাস ও ঐক্য সিসিলির রাজাদ্বারা অত্যধিক বৃদ্ধি পাইল. কিন্তু পশ্চাৎ এই সকল বিরোধ নিষ্পত্তি পাইল, এবং ঐ দুই রাজা একত্র হইয়া পুণ্যভূমি গমনার্থ জাহাজে যাত্রা করিলেন, কিন্তু ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের যাওনের পূর্ব্বে ফ্রাঁন্সিসের সৈন্যগণ অগ্রে উপস্থিত হইল.

পরে ইংগ্লণ্ডীয় সৈন্যগণ পালেস্তিনেতে উপস্থিত হইলে পর, ঐ উভয় রাজার কার্য্য দৈবদ্বারা সুসিদ্ধ হইতে লাগিল, এবং ইংগ্লণ্ডীয় ও ফ্রাঁন্সিসেরদের রাজপুত্রেরা এ উভয়েরদের অন্তঃকরণে পরস্পর যে দ্বেষ ও ঈর্ষাদি ছিল তাহা ত্যাগ

করিয়া মিলিত হইয়া কার্য্য করিতে লাগিলেন; কিন্তু তাহার কিছু দিন পরে, ফিলিপ্ পীড়িত হইয়া বর্গণ্ডীয়ের অগ্রণীর সহিত ব্যস্ত আপনার দশহাজার সৈন্য রাজা রিচার্দের নিকটে রাখিয়া ফ্রাংসিসদেশে পুনর্গমন করিলেন. এক্ষণে রিচার্দ স্বয়ং যোদ্ধা হইয়া ক্রমেং জয়যুক্ত হইয়া উত্তরোত্তর অগ্রেসর হইতে লাগিলেন. পরে পুণ্যভূমি যে য়িরূশলম তথায় যাইতে পথ পরিষ্কার করণার্থে তাঁহার অনুগত যে ইংগ্লণ্ডীয় সৈন্যগণ, তাহারা আস্কলন্ নামে নগরকে বেষ্টন করিতে মনস্থ করিল; কিন্তু শালদিন নামে সারাসেন্ জাতীয়েরদের মধ্যে অতি সাহসিক মহাবলপরাক্রমশালী এক ব্যক্তি, তিনি এক লক্ষ যোদ্ধা সঙ্গে লইয়া আসিয়া তাহার বাধা জন্মাইলেন. তাহাতে রাজা রিচার্দ আত্মতুল্য এক যোদ্ধা এবং অনেক মনোনীত সৈন্যেরদিগকে দেখিয়া অত্যন্ত হৃষ্ট হইয়া যুদ্ধ করণে প্রবৃত্ত হইলেন. পরে ইংগ্লণ্ডীয় ক্রুশেদ্ নামেতে যোদ্ধাসকল জয়ী হইতে লাগিল, এবং রাজা রিচার্দ যখন দক্ষিণ ও বাম এই দুইদিগের সৈন্যগণকে হটিতে দেখিলেন, তখন উভয়পার্শ্বীয়মধ্যস্থিতসৈন্যগণের অগ্রগামী হইয়া পুনরায় যুদ্ধোপস্থিত করিলেন; এবং ঘোরতর সংগ্রামে সারাসেন্ জাতীয় সৈন্যগণ সকল উদ্বিগ্নরূপে ছিন্নভিন্ন হইয়া পলায়ন করিতে লাগিল, তাহাতে চল্লিশ হাজার সৈন্য রণস্থলে মারা গেল. এই জয়ের পরে আস্কলন্ নগর শীঘ্র স্বাধীন হইল, এবং অন্যং ক্ষুদ্রনগর সকল তাদৃক্ সহজতেই হস্তগত হইল. পরে অনেক কালাবধি রিচার্দের অভিলষিত যে ঐ য়িরূশলয় শহর তাহার নিকট উপস্থিত হইলেন; কিন্তু এই সময়েতে ঐ রিচার্দ রাজার যে অত্যন্ত আকাঙ্ক্ষা তাহা সকল ব্যর্থ হইল. পরে ঐ রাজা আত্মসৈন্যগণের দর্শন করণেতে, এবং ঐ য়িরূশলম শহরে চড়াও করণেতে সমর্থ হইবেন কিনা, ইহা বিবেচনা করণেতে জানিতে পারিলেন, যে দুর্ভিক্ষ ও যুদ্ধবিগ্রহ এবং পরাজয়করণদ্বারা তাহার সৈন্যগণের উত্তরোত্তর হ্রাস হইয়াছিল, এবং অবশিষ্ট সৈন্যগণ তাহারদের অধিপতির আজ্ঞাবহ হইতে অশক্ত ও অনিচ্ছুক হইল. সেইহেতুক শালাদিনের সহিত একটা ঐক্য করণ অত্যাবশ্যক জানিয়া এই নিয়মদ্বারা ঐক্য করিলেন, যে পালাষ্টিনের সমুদ্রসান্নিধ্য যেং নগর এবং বন্দর, তাহা তিনবৎসরপর্য্যন্ত খ্রীষ্টীয়ানেরদের অধিকার হইবে, এবং তন্মতাবলম্বী সকলে নিরুদ্বেগে য়িরূশলমে তীর্থদর্শনাদি করিতে পারিবে.

পরে রাজা রিচার্দ অর্থলাভজন্যে এত নয় কিন্তু অধিক কীর্ত্তীচ্ছুক হইয়া, ঐ যুদ্ধ নিবৃত্ত করিয়া স্বদেশে গমনার্থে বিবেচনা করিলেন; এবং তীর্থযাত্রির বেশ ধারণ করিয়া জার্ম্মনি দেশীয় পথ ধরিয়া যাইতেছিলেন, ইতোমধ্যে অষ্ট্রিয়া দেশের অগ্রণী লেপোল্দের আশ্রয় ধৃত হইলেন; এবং ঐ অগ্রণী স্বকীয় জাতি

করণপূর্ব্বক তাহাকে কারাগারে রাখিতে আজ্ঞা করিয়া পাদদ্বয়ে অতিভারি নিগড় দিল. অল্প দিনের পরে জার্ম্মনি দেশের সম্রাট্ আত্মনিকট অর্পণ করিতে আজ্ঞা করিয়া, এবং ঐ অর্প্পণীর উপযুক্ত কর্ম্ম দেখিয়া তাহাকে অনেক অর্থ দিতে অঙ্গীকার করিলেন. এতদ্রূপে যাহারা ঐ রাজার দুর্দশাহেতুক অর্থলাভাপেক্ষী ছিল তাহারদের দ্বারা ইংগ্লণ্ডদেশীয় রাজা, যিনি অনেককালাবধি যশো দ্বারা ও প্রতাপদ্বারা জগৎ পরিপূর্ণ করিয়াছিলেন, তিনি অতিকুৎসিতরূপে কারাস্থ হইয়া নিগড়েতে বদ্ধ ছিলেন. পরে রাজা কি হইলেন তাহা ইংগ্লণ্ডদেশীয় প্রজাসকল অনেক কালাবধি জানিতে পারিল না, কারণ এই যে ঐ সময়ে একরাজ্যস্থলোকের অন্যরাজ্যস্থলোকের সহিত অত্যল্প আলাপ ছিল; এবং কথিতও আছে যে ঐ রাজার প্রথম উদ্দেশ এক দুঃখীবাদ্যকারকর্ত্তৃক জ্ঞাত হওয়া গেল. কোনহ এক সময়ে যে গড়েতে রিচার্দ বদ্ধ হইয়াছিলেন সেই গড়ের নিকটে ঐ বাদ্যকার বীনাদ্বারা রাজাভিলষিত এক স্বর করিল, তাহাতে রাজা গড়মধ্যে থাকিয়া তদ্রূপ স্বরেতে উত্তর দিলেন, এতদ্রূপে ঐ রাজার বন্ধনস্থান জানাগেল.

পরে ইংগ্লণ্ডীয়েরা ঐ বিষয়নিষ্পত্তি করণার্থে ঐ নিষ্ঠুর সম্রাট্কে সম্মত করিল; এবং ঐ সম্রাটের ঐ ব্যক্তিকে আর কারাগৃহে রাখিতে সামর্থ্য না থাকাতে, উভয়পক্ষীয়েরা দেড়লক্ষ মার্কনামক মুদ্রাদ্বারা তাহাকে মুক্ত করিতে নিয়ম করিলেন; ঐ নিয়মিতমুদ্রা দিলে পর, রিচার্দ তৎপ্রত্যাশাপন্নপ্রজার দিগের নিকট পুনরাগমন করিলেন.

পরে বহুকালগতে অনেক ক্লেশের পর ঐ রিচার্দ রাজার পুনরাগমন দেখিয়া তাবৎ ইংগ্লণ্ডীয় লোকেরদের আহ্লাদের সীমা হইল না; তাহাতে ঐ রাজা অত্যন্ত হর্ষচিত্ত হইয়া লণ্ডন্ নগরে প্রবিষ্ট হইলেন; এবং শুনা গিয়াছে যে যেহ জার্ম্মনিদেশীয় প্রবীনহ বর্গেরা রাজসমভিব্যাহারে আসিয়াছিল তাহারা ইংগ্লণ্ডবাসিপ্রজারদিগকে অতিশয় ধনাঢ্য দেখিয়া কহিল, যে যদি সম্রাট্ এমন ধনসংবাদ পাইতেন, তবে রাজাকে কোনহ প্রকারে এতাদৃক সহজরূপে ছাড়িতেন না. পরে ঐ রাজা বিঞ্চেষ্টর নগরে আপনাকে পুনরভিষিক্ত করিতে আজ্ঞা দিয়া নাতিনগাম্ নগরে অতিসমারোহপূর্ব্বক এক মহতী সভা করিলেন. ঐ সভাতে যিনি অসদ্ব্যবহারপূর্ব্বক অন্যায়ত তাঁহার বন্ধন বহুকাল স্থির করিয়াছিলেন, এবং তন্নিমিত্তক ফ্রাঁসিসের রাজার নিকট গিয়াছিলেন, এমন যে তাঁহার ভ্রাতা জান্ তাঁহার যথাসর্ব্বস্ব হস্তগত করিলেন. কিন্তু কাল পরে, এই সকরুণবাক্য কহিয়া তাহাকে ক্ষমা করিলেন, যে তিনি যেমন

শীঘ্র আমার ক্ষমাকরণবিষয় বিস্মৃত হইবেন, এমত শীঘ্র আমিও তাঁহার অপরাধ বিস্মৃত হইতে ইচ্ছা করি, আমার এই অভিলাষ.

পরে এক অতি আশ্চর্য্য দৈবদ্বারা রিচার্দের মৃত্যু হইল; তাহার বৃত্তান্ত এই, যে কোন এক সময় ঐ রাজার একজন প্রজা ফ্রান্সিস দেশের এক মাঠেতে মৃত্তিকা খনন করত কতগুলি অর্থপ্রাপ্ত হইল, এবং ঐ অর্থ স্বাধীন করণার্থে রিচার্দ রাজাকে রাজাধিরাজ জানিয়া একাংশধন তাঁহাকে উপঢৌকনরূপে দিল; তাহাতে রিচার্দ রাজা আপনাকে সর্ব্বাধিপতি জানিয়া, এবং যথার্থরূপে ঐ সকল ধনের স্বামী আপনাকে জানিয়া, ঐ সমুদায় ধন আনিতে আজ্ঞা দিলেন. তাহাতে ঐ রাজাজ্ঞাবহেলাপ্রযুক্ত খালস্ নামে গড়, যে স্থানেতে ঐ অর্থ সকল ভাণ্ডার করিয়া রাখা গিয়াছিল, রিচার্দ রাজা সেই গড় হস্তগত করিতে বেষ্টন করিলেন. বেষ্টন করিলেপর চতুর্থদিবসে, কোনদিগ দিয়া স্বচ্ছন্দপূর্ব্বক ভিতর প্রবেশ করিতে পারেন ইহা জানিতে, ঐ রাজা আপনি অশ্বারূঢ় হইয়া গড়ের চতুঃপার্শ্বে ভ্রমণ করিতেছিলেন; ইতোমধ্যে বর্ত্রাম্ দি জর্দান নামে এক জন তিরন্দাজকর্ত্তৃক স্কন্ধে বিদ্ধ হইলেন. পরে ঐ ক্ষততে বড় একটা ভয় ছিল না, কিন্তু এক জন অনভিজ্ঞবৈদ্য ঐ তির নির্গত করণদ্বারা অতিশয় ক্ষত করিল. তাহাতে ঐ ক্ষত ক্রমে২ বৃদ্ধি পাইয়া গলিত হওনের চিহ্ন দেখাইল. পরে ঐ রিচার্দ যখন জানিতে পারিলেন যে আমার শেষকাল উপস্থিত হইল, ইহা বুঝিয়া পত্রলিপিদ্বারা আপনার সর্ব্বাধিকার এবং ভাণ্ডার আত্মভ্রাতা জানকে সমর্পণ করিলেন; তাহার মধ্যে ধনের চতুর্থাংশের একাংশ ভৃত্যবর্গেরদিগকে বণ্টন করিয়া দিলেন. পরে যে তিরন্দাজ তাঁহাকে বিদ্ধ করিল তাহাকে সাক্ষাৎ আনিতে আজ্ঞা করিলেন. এবং সে ব্যক্তি আসিলে তাহাকে জিজ্ঞাসিলেন, যে আমি তোমার কি হিংসা করিয়াছি, যে তুমি আমার প্রাণদণ্ড করিলা; তাহাতে ঐ ব্যক্তি নির্ভয় হইয়া উত্তর করিল, যে তুমি স্বহস্তে আমার পিতাকে ও আমার দুই সহোদরকে মারিয়াছ, এবং আমাকেও ফাঁসি দিতে মনস্থ করিয়াছিলা; আমিও এখন তোমার হস্তেতে আছি, এবং তোমার অতিশয়বেদনাপ্রযুক্ত এখন তুমি আমার হিংসা করিতে পার, কিন্তু আমি যে জগৎকে এক দুর্দান্তব্যক্তি হইতে নিস্তার করিয়াছি ইহাতে আহ্লাদিত হইয়া ঐ হিংসজন্যবেদনা স্বচ্ছন্দপূর্ব্বক সহিষ্ণুতা করিব. রাজা রিচার্দ এই উত্তর শুনিবামাত্রেই চমৎকৃত হইয়া ঐ তিরন্দাজকে একশত সিলিঙ্গ নামে মুদ্রাদ্বারা পুরস্কার করিয়া কারাগারহইতে মুক্ত করিতে আজ্ঞা করিলেন. পরে অত্যন্তঅজাতি মের্কেদ্ নামে ঐ রাজার এক সেনাপতি, জীয়ন্তে তাহার গাত্রচর্ম্ম ছাড়াইয়া ফাঁসি দিতে আজ্ঞা দিল. পরে রিচার্দ রাজা ফিলিপ্ নামক তাঁহার এক সপত্নীপুত্রকে রাখিয়া, দশবর্ষরাজত্ব করিয়া বেয়াল্লিশবর্ষবয়স্ক হইয়া মরিলেন.

## দশমাধ্যায়.

### জান্ নামক রাজার বিবরণ.

পরে জান্ যিনি এমত অনায়াসরূপে ইংগ্লণ্ডদেশে রাজসিংহাসনপ্রাপ্ত হইলেন, তিনি মহাদ্বীপে আত্মসম্ভ্রমরক্ষার্থে কালব্যাজ করিলেন না, এবং এজন্যে প্রথমত আর্থর নামে তাঁহার ভ্রাতৃপুত্রের অধিকারস্থ লোকসকল, যাহারা অমান্য হইয়া রাজাজ্ঞার অন্যথাচরণ করিত, তাহারদিগকে আত্মশাসনাধীন করিতে সচেষ্ট হইলেন; কিন্তু ঐ রাজা নির্দয় এবং অহঙ্কারস্বভাবপ্রযুক্ত, ত্বরায় প্রজারদের ঘৃণাস্পদ হইলেন. অধিকন্তু তাঁহার ঐ আর্থরনামক ভ্রাতৃপুত্র, যিনি যথার্থরূপে রাজ্যের উত্তরাধিকারী ছিলেন. তাহাকে কারাগারে স্বহস্তে বধ করণেতে প্রজারদের অনন্তঘৃণাস্পদ হইলেন.

পরে এতৎপর্য্যন্ত ঐ রাজা জান্ তাঁহার প্রজারদের বড় তুচ্ছাস্পদ না হইয়া, তাহারদের মোনে অতি ঘৃণাস্পদ হইলেন; এবং তাঁহাকে তুচ্ছজ্ঞান না করিয়া বরং অধিক ভয় করিল; যাহা হউক, এই কুব্যবহারক রাজার এমন দুরদৃষ্ট ছিল, যে তাঁহার শত্রুরদিগের মধ্যে পরস্পর শত্রুতা জন্মাইতে সমর্থ না হইয়া তাহারদিগকে কেবল আপনারি শত্রু করিলেন. অনেক কালাবধি ধর্ম্মপক্ষপাতী সকল পক্ষাত করিয়া রাজার অধ্যাপ্যকর্ম্ম করিত, এবং ধর্ম্মশালাসংক্রান্তকর্ম্ম যখন নির্ণীত হইত, তাহা রাজার অনুমতিবিনা কেবল পাপাদ্বারাই নিষ্পত্তি পাইত; এবং ধর্ম্মপক্ষপাতী সকল, কেবল পাপাকে কর্ত্তা করিয়া জানিত. যাহা হউক, কতক কালাবধি মহাধর্ম্মাধ্যক্ষেরদের পদে প্রবৃত্তকরণকর্ম্মবিষয়ে সন্যোগন্ জাতীয় ধর্ম্মাধ্যক্ষেরদের, এবং অগাস্তিন্ জাতীয় সন্ন্যাসিরদের মধ্যে বিবাদের কারণ হইল; এবং উভয়সম্প্রদাতে আপনারদের পূর্ব্বকর্ম্মের প্রমাণ দেখাইয়া আপনারদের স্বত্ববিষয় সাব্যস্ত করিল. তাহাতে রাজা জান্ ধর্ম্মাধ্যক্ষেরদের পক্ষ হইয়া, ঐ দুরন্ত রাজার উপযুক্ত পাত্র, এবং আত্মানুগত এমন যোদ্ধৃকুলীনপদে স্থিত দুই জনকে, ঐ সন্ন্যাসিরদিগকে তাহারদের ধর্ম্মশালাহইতে বহিষ্কৃত করণার্থে, এবং তাহারদিগের রাজস্ব সকল হস্তগত করণার্থে পাঠাইলেন. পরে পাপা এসকল বিরোধে অসন্তুষ্ট হইলেন না, এবং বিরোধকারী উভয় পক্ষীয় ধর্ম্মপক্ষপাতিরদের নিযুক্ত দুইলোকের মধ্যে এক লোককেও নিযুক্ত না করিয়া, ষ্টীবন্ লাংতনকে কেন্তর্বরির মহাধর্ম্মাধ্যক্ষপদে নিযুক্ত করিতে নিশ্চয়

করিলেন. পরে রাজা জানের অসম্মতিপ্রযুক্ত পাপার নিরূপিত ব্যক্তিকে নিয়োগ করণে, রাজ্যের যাবদীয় ক্রিয়াকলাপ তাহা একেবারে বন্ধ হইয়া রহিল; তাহাতে কথীয় ধর্ম্মপক্ষপাতিরদের হস্তে যে ভারি অস্ত্র, তাহাতে তাবন্মুচ্ প্রজারদের মনোমধ্যে অতিশয় সন্দেহ ও শঙ্কা জন্মিল; এবং তাহাতে তৎক্ষণাৎ ঈশ্বরারাধনাবিষয় এবং ডুবিতহওয়াব্যতিরিক্ত তাবৎপারমার্থিকবিষয় বন্ধ হইয়া রহিল, এইহেতুক ধর্ম্মশালার দ্বার সকল রুদ্ধ হইল, ও পুন্যবানেরদের প্রতিমা সকল ভূমিতে গড়াগড়ি যাইতে লাগিল, এবং মৃত্যুশরীর সকল খ্রীষ্টীয়ানেরদের ব্যবহারানুসারে কবর দেওনেতে প্রত্যাগম নিষেধপ্রাপ্ত হইয়া, খানায় এবং রাস্তায় ফেলাইতে আরম্ভ করিল.

পরে এবিষয়েতে জান্ রাজার ন্যায় দুরবস্থা আরকোনহ ব্যক্তির ছিল না; যেহেতুক অমর্য্যাদাপ্রাপনদ্বারা অত্যন্ত ক্রোধান্বিত হইয়া, এবং প্রজাবর্গের ও শত্রুবর্গের প্রতি অত্যন্ত সন্দিগ্ধ হইয়া, এবং তাহার প্রাণদণ্ড করিতে এক কুপরামর্শ উপস্থিত হইয়াছিল, ইহার ভয়েতে একরাত্র সমুদায় নাতিন্গম্ নামে গড়েতে আপনাকে বন্ধ করিয়া রাখিয়া, কাহাকেও আপন নিকটে আসিতে দিলেন না, ইহাও কথিত আছে. কিন্তু তিনি যখন শুনিলেন যে পাপা তাঁহার রাজ্য ফ্রাঁন্সিসের সম্রাট্কে দেওয়াইয়াছিলেন, এবং ঐ রাজা তাঁহার রাজসিংহাসন গ্রহণ করণার্থে সৈন্য আহরণ করিতে ছিলেন, তখন তাঁহার কি মনস্তাপ না হইল.

পরে রাজা জান্ অস্থিরচিত্ত এবং সন্দিগ্ধ হইয়া, কি করিবেন তাহা জানিলেন না, তথাপি শত্রুসংমুখগামী একবার হইতে পারেন এমন তাঁহার সমর্থ ছিল. পরে ঐমত ঘৃণিত হইলেও, ফ্রাঁন্সিসের এবং ইংগ্লণ্ডীয়েরদের যে চির বৈরপ্রযুক্ত, এবং ঐ রাজার কেবল রাজা নামমাত্র থাকনপ্রযুক্ত, এবং অর নিষ্ঠ কিঞ্চিৎপরাক্রম থাকাপ্রযুক্ত, সত্তোরহাজার সৈন্যসংগ্রহ করণে সমর্থ হইলেন; ঐসকল সৈন্য প্রচুর বটে, কিন্তু তাহারা তাঁহার বিশ্বস্তপাত্র ছিল না; ঐ সকল সৈন্য লইয়া রাজা জান্ দোবর নগরে গমন করিলেন. ঐ সময়ে ইংগ্লণ্ডবাসী লোকেরা ঐ উভয়দিগের সৈন্যসংগ্রহকরণে অতি ব্যাকুলচিত্ত হইল, এবং ধর্ম্মপক্ষপাতীরা জয়ী হইবে, কিম্বা ধর্ম্মপক্ষপাতিরদের তাবদ্বিষয় বিনষ্ট হইবে, তাহার নিশ্চয় যে এই উপস্থিতসংগ্রামেতে নিষ্পন্ন হইবে, এই আশাতে সকলেই ছিল. পরে যৎকর্ত্তৃক তাহারা সংঘটিত হইয়াছিল এমত যে পাপা, তত্তুল্য ফিলিপের কিম্বা জানের বুদ্ধি ছিল না, এবং এই বিষয়েতে পাপা ঐ দুই রাজা হইতে দূরদর্শী এবং রাজকর্ম্মজ্ঞ ছিলেন; এবং উপস্থিতবিষয়েতে তিনি ফিলিপের পরাক্রমদ্বারা আত্মোন্নতুক ঐ ফিলিপের পুত্রের ভয়প্রদর্শক হন, কিন্তু তাহার

প্রাণগ্রাহক না হন, ইহা তাঁহার আশা ছিল. সেই হেতুক আত্মপ্রেরিত দূত দ্বারা জান্‌কে জানাইলেন, যে পাপা অতিদয়াশীল ও পিতৃতুল্য, এবং তাঁহার ধর্ম্ম এই, যে অতিপাতকী হইয়াও পরামনন করিলে, তিনি তাপাকে স্ববক্ষঃস্থলে গ্রহণ করিবেন, এমন যে পাপা তাঁহার আশ্রিত হইয়া ঐ উপস্থিত উৎপাতহইতে মুক্ত হওনে কেবল এই এক উপায় আছে. পরে জান্ ঐ উপস্থিত ভয়বিষয়েতে এমন বিস্ময়াপন্ন হইলেন যে আত্মরক্ষাকরনে যেং কোনহ উপায় উপস্থিত হইল তাহাং গ্রহণ করিতে ন্যূন করিলেন না; এবং পাপার দূতের অনুযোগ যে যাথার্থিক এই বিষয়ে স্বীকৃত হইয়া, পাপা যাহাং আজ্ঞা করিবেন তাহাং করিতে শপথ করিলেন, এতদ্রূপে তদনুসারে অজ্ঞাতবিষয় সম্পূর্ণকরণার্থে শপথ করিলেন. পরে ঐ চতুর ইতালিয়ন্ দেশীয় দূত অধিপতিরদিগের এমন ভ্রান্তি জন্মাইল, এবং রাজাকে এতদ্রূপ ভীত করাইল, যে ঐ জান্ রাজাকে এমত অদ্ভুত এক শপথ করাইতে লওয়াইল, যে তাহা কোন গ্রন্থে শুনা যায় নাই; যাহাতে ঐ রাজা সকলের সাক্ষাৎকার আঁটু গাড়িয়া দূতের হস্তের মধ্যে স্বহস্ত যোড় করিয়া শপথ করিলেন. তাহা এই;

লিখিতং শ্রীজান্, আমি ঈশ্বরপ্রসাদাৎ ইংগ্লণ্ডদেশের রাজা, এবং আইর্লণ্ড দেশের স্বামী, আমার অপরাধমোচনার্থে এবং আমার অমাত্যবর্গেরদের অনুমতিক্রমে, কমীয় ধর্ম্মপক্ষপাতিরদিগকে এবং ইনসন্তনায়ক পাপামহাশয়কে, এবং তাহার উত্তরাধিকারিরদিগকে লিখিয়া দিতেছি; যে ইংগ্লণ্ড দেশপ্রভৃতি যত দেশ আমার অধিকারস্থ আছে, সে সমুদায় পাপার অধিকার হইল; এবং আমিও অদ্যাবধি তাঁহার প্রজাত্ব স্বীকার করিলাম; এবং ঈশ্বরের প্রতি এবং তাবৎ কর্মায়ধর্ম্মপক্ষপাতিরদের প্রতি, এবং পাপা যিনি আমার গুরু তাঁহার, ও তাঁহার যত উত্তরাধিকারী হইবে তাহারদের প্রতি বিশ্বস্ত প্রজা হইব. এবং প্রতি বৎসর মার্কনামক এক হাজার মুদ্রা কর দিব; বিশেষতঃ ইংগ্লণ্ডদেশের নিমিত্তক সাত শত, এবং আইর্লণ্ডদেশের নিমিত্তক তিনশত দিব; এতদ্রূপে দূতের প্রতি বশীভূততা স্বীকার করিয়া, এবং লাংতন্ নামে আচার্য্যকে মহাধর্ম্মাচার্য্যপদে পুনরায় নিযুক্ত করিতে সম্মত হইয়া, যে সিংহাসন তিনি পূর্ব্বে অন্যায় করিয়া পাইয়া ছিলেন, এমন যে লোকে বোধ করিয়াছিল, তাহা পুনরায় পাইলেন. ইতোমধ্যে যে রাজস্ব জান্ রাজা দিতে স্বীকৃত হইলেন, তাহা ঐ দূত লইয়া পদতলে মর্দ্দন করিল; এতদ্রূপে এপ্রকার অতিশয় নীচবৃত্তি স্বীকারকরণদ্বারা জান্ রাজা ঐ নিকটবর্ত্তী ভয় ব্যর্থ করিলেন.

পরে এতদ্রূপে বারম্বার নির্দয়কার্য্যদ্বারা এবং অনর্থক চঢ়াওকরণদ্বারা ঐ জান্ রাজা সকলের ঘৃণাস্পদ হইলেন.

পরে পাত্রমিত্রপ্রভৃতি তাবৎপ্রধানবর্গেরা, রাজার বিরুদ্ধে এক যুক্তি করিল;

কিন্তু তাহারদের পরস্পর ঐক্য না থাকাতে, কিম্বা কোনহ অদৃশ্য দৈবঘটনাপ্রযুক্ত তাহারদের তাবন্মনোবাঞ্ছা নিরর্থক হইল. যাহা হওক, পরে তাহারা স্তাম্ফর্দ নামে নগরে অনেক সৈন্যসংগ্রহ করিয়া আত্মবাহুবলে উল্লসিত হইয়া, সে স্থান হইতে গমন করিয়া আক্স্ফর্দ নামে নগর, যে স্থানে সেই কালীন রাজসভা ছিল. সে স্থানহইতে সাড়েসাত ক্রোশ অন্তরে, ব্র্যাক্লিনামক নগরে উপস্থিত হইল. পরে রাজা তাহার নিকট হওয়ার সংবাদ পাইয়া তাহারদের আকাঙ্ক্ষাই বা কি, এবং ব্যগ্র হইয়া সৈন্য সমভিব্যাহারে এপর্য্যন্ত আসিতেছে ইহার নিমিত্তই বা কি, তাহার বিশেষ সংবাদ জানিবার কারন, কেন্তর্বরির মহাধর্ম্মাধ্যক্ষকে এবং পেম্ব্রোকের প্রদেশাধিকারিকে এবং অন্যঅন্য সভাসদ্বর্গেরদিগকে প্রেরন করিলেন. তাহাতে সভাসদ্বর্গেরা তাহারদের প্রার্থনীয় বিষয়ের এক লিপি করিয়া রাজার নিকটে দিল; তাহার মধ্যে এই বিষয় প্রধান ছিল, যে হেনরি ও এদ্বার্দ রাজারদের রাজত্বসময়ে যেই নিয়ম ছিল. তাহাই এখনও স্থাপিত হয়; এতদ্রূপ পত্র রাজার নিকট দেখাইবামাত্রে, ঐ রাজা মহাক্রুদ্ধ হইয়া কহিলেন, যে তবে ঐ অধিপতিরা আমার রাজত্বের প্রার্থনা করিল না কেন, এই কথা কহিয়া শপথ করিয়া কহিলেন. যে আমি এমত অন্যায় প্রার্থনাতে কদাচ সম্মত হইব না; কিন্তু ঐ কালীন তাহারদের পরামর্শীয়পক্ষেরা এমত দৃঢ় হইতে লাগিল যে রাজার ক্রোধেতে কিছুই ভয় করিল না. যেহেতুক তাহারা রাবর্ত ফিজ্‌বাল্তরকে সেনাপতি করিয়া, ঈশ্বরীয় সৈন্যেরদিগকে এবং পুন্যবত্ধর্ম্মপক্ষপাতিরদিগকে মারিশ্চাল্ নামে পদবীতে খ্যাত করিয়া. এবং কোন অংশে গতি ক্রিয়া না করিয়া, রাজার সহিত যুদ্ধ করিতে উদ্যত হইলেন. তাহাতে তাহারা নর্তাম্তন্ নগর বেষ্টন করিল, এবং বেদ্ফর্দ নগরকে হস্তগত করিয়া লণ্ডন্ শহরে আহ্লাদপূর্ব্বক গ্রাহ্য হইল. পরে তাহারা পত্র লিখিয়া যেই পাত্রমিত্র ও সভাসদ্বর্গেরা তাহারদের পক্ষ হইল না, তাহারদের নিকট পত্র পাঠাইয়া কহিল, যে যদ্যপি শীঘ্র সহায় হইতে সম্মত না হও. তবে তোমারদের যাবৎ অধিকার সমভূমি করা যাইবে.

পরে জান্ রাজা শঙ্কান্বিত হইয়া পাপার সন্নিধানে, কিম্বা আট অধিপতিরদের সন্নিধানে, এ বিষয়ের নিষ্পত্তি করনার্থ, চারিজন রাজার নিযোজিত, এবং চারি জন অন্যপক্ষনিযোজিত, তাহারদিগের প্রতি এবিষয়ের ভার অর্পণ করিলেন; কিন্তু অন্যপক্ষেরা তাহা হেয়পূর্ব্বক দূর করিল. তাহাতে রাজা স্বেচ্ছাপূর্ব্বক তাহারদের সমুদায় প্রার্থনীয় বিষয়ে প্রতিজ্ঞা করিলেন. এবং এতন্নিমিত্তে ঐক্যপূর্ব্বক এক নিয়মপত্র লেখাপড়া করিতে এক মহায়োজন করাগেল.

পরে স্তাইন্ এবং বিন্দসর নগরের মধ্যে, রুনিমেদ্ নামক একস্থান যাহাতে তদবধি ইংগ্লণ্ডীয় প্রজাগণের মুক্তির বীজ প্রথমত স্থাপন হইয়াছিল, এবং যে

স্থান অদ্যপর্য্যন্ত অভিযান্যরূপে প্রসিদ্ধ আছে. সেই স্থানেতে রাজপ্রেরিত সভাসদ্বর্গেরা, শত্রুপক্ষীয় মন্ত্রিবর্গেরদের সহিত মিলিল. পরে শত্রুবর্গীয় অধিপতিবর্গেরা অনেক যোদ্ধৃকুলীন এবং অন্যং অনেক যোদ্ধা জুন্মাসের ১৫ তারিখে উপস্থিত হইল, কিন্তু রাজপক্ষীয়সভাসদ্বর্গেরা দুইএকদিন পশ্চাৎ উপস্থিত হইল, এবং উভয়পক্ষীয়দল পরস্পর শত্রুতাপ্রযুক্ত স্বতন্ত্র ছাওনী করিয়া রহিল. ফলত পরাক্রম এবং পূর্ব্বকৃতপ্রযানের সহিত যে সর্ব্বদা বিরোধ, তাহা চিরস্থায়ী নয়; যাহা হওক, অন্যপক্ষীয় অধিপতিবর্গেরা স্বকার্য্যসিদ্ধকরণেচ্ছু হইয়া অধিক বচসাতে, কেবল অল্পবিষয়ত্যাগ করিতে সম্মত হইল, এবং রাজপ্রেরিতমন্ত্রিবর্গেরা তাহারদের পক্ষ হওনেতে অল্পইবিবাদ করিল. অল্পদিনের পরে সভাসদ্বর্গেরা যে নিয়মপত্র প্রস্তুত করিয়াছিল, তাহাতে অতিশীঘ্র স্বাক্ষর করিয়া মোহর করণেতে, তাহা অতিসন্দেহজনক হইল. ঐ নিয়মপত্র ইংগ্লণ্ডীয় প্রজাগণের মুক্তির আদি কারণ হইল; এবং মেগ্নাচার্ত্তর নামে খ্যাত হইয়া, নিয়মস্বরূপ অদ্যপর্য্যন্ত চলিত আছে. ঐ পবিত্রনিয়মপত্রের দ্বারা রাজার যেং পদবী তৎকালে মুক্তি পাইয়াছিল, তাহারদের প্রতি মুক্তি স্থিরীকৃত করাইল; বিশেষতঃ ধর্ম্মপক্ষপাতিরদের প্রতি, ও অধিপতিরদের প্রতি এবং ভদ্রং লোকেরদের প্রতি; কিন্তু অধিকাংশ যে ক্ষুদ্রং লোক, তাহারা ঐকালাবধি দাসত্বাধীন ছিল. এবং অনেক কাল গত হইলেপর তাহারা সদ্বিচারের মধ্যে কোনং কর্ম্মেতে গৃহীত হইল.

যাহা হওক, রাজা জান্ ভয়প্রযুক্ত যে নিয়মপত্র লিখিয়া দিয়াছিলেন, তাহার অন্যথা কোনপ্রকারে করিতে না পারিয়া, ব্যস্ত হইয়া ছিলেন; এবং ঐ সভাসদ্বর্গ কর্ত্তৃক যে বাধিত না হন, ইহার প্রকরণ প্রথম চেষ্টা করিলেন. ইহাতে পুনরায় যুদ্ধের কারণ উপস্থিত হইল, এবং অন্যপক্ষাধিপতিবর্গেরদের ফ্রান্সিসের রাজার নিকট ঐপ্রকার সাহায্যপ্রার্থনা করার আবশ্যক হইল. এতদ্রূপে ইংগ্লণ্ডবাসারা তাবৎকার্য্যের অসম্বাধা দেখিয়া স্বস্বান্তঃকরণে বিবেচনা করিতে লাগিল, যে যদি রাজা জান্ জয়যুক্ত হন, তবে এক দুরন্ত এবং অনিষ্টকারী ব্যক্তি রাজা হইয়া আমারদের অনিষ্ট করিবে; কিম্বা যদি ফ্রান্সিসের রাজা জয়ী হন, তবে সেই সময়াবধি রাজ্য এক পরাক্রান্ত সম্রাটের অধিকারস্থ হইয়া ফ্রান্সিসের রাজ্য হইবে. এইরূপ ইতস্ততো ভাব্যভাবনা করত, যাহা মনুষ্যের বোধাগম্য এবং অদৃশ্য তাহা দৈবঘটনাতে অকস্মাৎ উপস্থিত হইল.

পরে রাজা জান্ আত্মসিংহাসনরক্ষার্থে অনেক সৈন্যসংগ্রহ করিলেন, এবং ঐ সৈন্যসকলের সেনাপতি হইয়া রাজ্যমধ্যপর্য্যন্ত প্রবিষ্ট হইতে মন স্থির করিলেন. এইসকল মনস্থ মনে রাখিয়া যে নগরস্থ লোকেরদিগকে আত্মানুগ্রহচিহ্নদ্বারা খ্যাত্যাপন্ন করিয়াছিলেন, এমন যে লীন নগর তাহাহইতে যাত্রা করিয়া লীন্কন্ পরগনায় গমন করিলেন. ঐ রাজার পথ সমুদ্রের তীর দিয়া

ছিল, এবং ঐ পথ যে জুআরের সময় জলময় হয় এবিষয় রাজা অজ্ঞাত হইয়া, জলপূর্ণতাতে তাঁহার তাবৎ শকট ও ভাণ্ডারীয় তাবদ্বস্তু নষ্ট হইল. তাহাতে রাজাও আপনি বড় কষ্টে বাঁচিয়া স্বীনুস্তেদ্নামক ধর্ম্মশালায় পঁহুছিলেন; যে স্থানে, অর্থনাশহেতুক এবং রাজ্যোৎপাতহেতুক জ্বরী হইলেন. পরদিবসে অশ্বারূঢ় হওনে অশক্যহেতুক এক শিবিকারোহণ করাইয়া তাঁহাকে সেয়র্দ নামে গড়েতে লইয়াগেল, সে স্থানহইতে নিওয়ার্কে তাঁহাকে লইয়াগেল; পরে সে স্থানে আসন্নকালে লিপিপত্র করিয়া, একান্ন বৎসর বয়স্ক হইয়া এবং রাজত্বের আঠার বৎসরে মরিলেন.

## একাদশাধ্যায়.

### তৃতীয় হেনরি রাজার বিবরণ.

রাজা জানের মৃত্যু হইলেপর দ্বিতীয় হেনরির পুত্র নব্যযুবরাজ, যিনি তৎকালে কেবল নববৎসরবয়স্ক ছিলেন, তাঁহাকে রাজা করিতে চেষ্টা করিল; এবং তন্নিমিত্তে পেম্ব্রোকের প্রদেশাধিকারী, যিনি এক মহাভাগ্যবান্ এবং সাহসিক লোক ছিলেন, এবং যিনি রাজা জানের মঙ্গলসময়ে তাহার বিশ্বস্তপাত্র ছিলেন, তিনি ঐ নব্যযুবরাজের হ্রাস হইতে ছিল যেং কার্য্য তদুপকারার্থে, ওপকারী হইতে মনঃস্থির করিলেন. তন্নিমিত্তে বিস্ক্রেস্তর এবং বাথ্ নগরের ধর্ম্মাধ্যক্ষ কর্তৃক গ্লস্তর নগরে তাঁহাকে মহাসমৃদ্ধিপূর্ব্বক অভিষিক্ত করাইল.

এই নব্য যুবরাজ স্বাভাবিক পৈতৃকস্বভাবের বিরুদ্ধ ছিলেন; ইনি যৌবনাবস্থা প্রাপ্ত হইলে, অতিনম্র ও দয়াশীল, এবং প্রজাবর্গের অতিসুলভ্য হইলেও, শত্রুপক্ষেরদের প্রতি কোন প্রকারে ভয়জনক ছিলেন না; যেহেতুক চাতুরী এবং সাহস হীন হইয়া যুদ্ধ করনে অসমর্থ ছিলেন, এবং সর্ব্বতোভাবে বিশ্বস্ত এবং নিঃসন্দিগ্ধ স্বভাবপ্রযুক্ত ঐক্যকরণসময়ে সকলেই তাঁহাকে প্রবঞ্চনা করিত.

পরে, দুর্ব্বল যে রাজাগণ তাহারা কর্ম্মনির্ব্বাহক প্রিয়মন্ত্রী ব্যতিরেক থাকিতে পারে না, যেহেতুক প্রথমত হিওবর্ত ডি বর্গ নামে এক জনের প্রতি ঐ নব্যযুবরাজের অতিশয় প্রীতি জন্মিল, যিনি কিছুকাল পরে তাবল্লোকের ঘৃণাস্পদ হওয়াতে, পিতর্ দী রচেস্ বিস্ক্রেস্তর নগরে ধর্ম্মাধ্যক্ষদ্বারা তৎপদ প্রাপ্ত হইলেন. সে ব্যক্তি পৈক্ত বংশোদ্ভব ছিল, এবং স্বেচ্ছাচারপ্রযুক্ত এবং সাহসপ্রযুক্ত এবং ক্ষমতা

প্রযুক্ত বড় খ্যাত্যাপন্ন ছিল. পরে হেনরি রাজা ঐ ধর্ম্মাধ্যক্ষের পরামর্শক্রমে ফৈক্দেশীয়প্রভৃতি অনেকহ বিদেশী লোক যাহারদিগের মানাভিমান ছিল না, এবং যাহারদের ঘরে কিছু খাদ্য সামগ্রীও ছিল না, তাহারদিগকে আনাইলেন; ঐ সকল লোকের রীতি এইপ্রকার ছিল, যে তাহারদের কর্ত্তা যেমত আজ্ঞা করিত তাহাই হর্ষচিত্তে স্বীকার করিত. যাহা হওক, এই সকল অন্ত্যজ বিদেশী জাতীয়েরদিগকে যুদ্ধ সংক্রান্ত কি রাজসংক্রান্ত, তাবৎ কর্ম্মে নিযুক্ত করিলেন, তাহারদের লোভ এবং অভিলাষ এই উভয়াপেক্ষা অহঙ্কার এবং মাৎসর্য্য অত্য ধিক ছিল. ইহাতে প্রাচীন অধিপতিবর্গেরা এই সকল অন্যায় দেখিয়া, ক্ষুণ্ণমনা হইয়া রাজ নিকটে জানাইল, যে যদ্যপি রাজা ঐ সকল বিদেশী অব্যবস্থিত লোকেরদিগকে রাজকর্ম্মচ্যুত না করেন, তবে তাহারদের সহিত রাজাকেও রাজ্য হইতে দূর করিব. পরে আর এক সদম্বা উপস্থিত হইল, যাহাতে ঐ প্রাগল্ভান্বিত ক্ষুদ্রলোকসমূহ সকল, রাণী ইসাবেলা নামে রাজমাতা, যিনি পূর্ব্বে কোন দিলা মার্চকে বিবাহ করিয়াছিলেন, তাঁহার সমভিব্যাহারে গাস্কনি দেশহইতে আসিয়া উপস্থিত হইল, যখন ঐ প্রাচীন মন্ত্রীরা ইহা দেখিল তখন তাহারা অনন্ত ক্রোধেতে পরিপূর্ণ হইল. ঐসকল অন্যায়কর্ম্ম ছাড়াও, অন্যায়ের কারণ যাহাহইতে হইতে পারে তাহা ছাড়াও, রাজার অনেক অত্যাচার ছিল, তাহা এই যে বারম্বার মহাদ্বীপে নিরর্থক চড়াওকরণ, এবং খরচপত্রের নিরর্থক ব্যয়, এবং প্রজারদের প্রতি শঠতা ও কঠিন ব্যবহার প্রভৃতি, যাহাহ ঐ ব্যর্থ চড়াও করণের প্রতিফল ছিল, এতন্নিমিত্তে রাজ্যস্থ তাবৎপ্রজা এই আক্রোশ করিয়া রহিল, যে এখন সর্ব্বতোভাবে হইয়াছে যে অনৈক্য তাহা যখন সম্পূর্ণ হইবে তখন সকলের প্রতিফল ভালরূপে দিব.

পরে ঐরাজা জানের যে অন্যায় মনোনীত, এবং তদ্ভিন্ন অন্যহ সহস্রহ অব্য বস্থা তাহা সকল দেখিয়া, শীমন্ মন্তফর্দ নামে লেস্তর নগরের প্রদেশাধিকারী যিনি, তিনি অবশেষে রাজ্যমধ্যে কর্ম্মে প্রবিষ্ট হওনার্থে উদ্যোগী হইয়া, ঐ দুর্ব্বল রাজার হস্তহইতে রাজমুকুট বলাৎকার করিয়া লইতে সচেষ্ট হইলেন. এই মহল্লোক কোন এক মতাভিলাষী আল্বিজিন্ জাতীয়, যাহারা ইহার কিছু কাল পূর্ব্বে শাবয় রাজ্যে বিনষ্ট হইয়াছিল, তাহারদের বিরুদ্ধে যিনি মহাখ্যাত্যাপন্ন সেনা পতি হইয়া যুদ্ধার্থে গিয়াছিলেন, তাঁহার পুত্র তিনি; এবং ঐ মহল্লোকের ঐ রাজার ভাগিনীর সহিত বিবাহ হইয়াছিল, এবং স্বয়ং মহাবলপরাক্রান্ত যোদ্ধা এবং স্বকীয়সৌজন্যক্রমে উত্তম মধ্যম অধম সকলকেই সমভাব করণপ্রযুক্ত, ঐ রাজ্যে অতিশয় সম্ভ্রান্ত হইলেন.

পরে যে পার্লেমেন্তে অর্থাৎ মহাসভাসদগৃহে, তাবৎ প্রধানহ অধিপতি মন্ত্রী বর্গেরা অস্ত্রসহিত সসজ্জ হইয়া যুদ্ধার্থে প্রস্তুত ছিল, এমত স্থানে ঐ ব্যক্তিরা যে

এক মহাকুপরামর্শ করিয়াছিল, তাহা প্রথমে প্রকাশ হইল.. ইতোমধ্যে ঐ রাজা ঐ সভাসদগৃহে প্রবিষ্ট হইবামাত্রে জিজ্ঞাসিলেন, যে তোমারদের প্রার্থনা কি; তাহাতে ঐ সভাসদ্বর্গেরা অতিবিনয়পূর্ব্বক উত্তর করিল, যে আমরা মহারাজাকেই রাজা জানিয়া, মহারাজার রাজশাসন স্থিরীকৃতকরণদ্বারা মহারাজাকে রাজাকরণেতে সম্মত আছি; কিন্তু আমারদিগের এই নিবেদন, যে যথার্থ বিচার প্রার্থনা করি. তাহাতে রাজা হেনরি তাহারদিগের তাবদ্বাঞ্ছিত বিষয়ে প্রসন্নতাপূর্ব্বক আজ্ঞা করিলেন, যে যাহাতে তোমরা সম্মত হও তাহা করিতে আমি সর্ব্বতোভাবে স্বীকৃত আছি, এবং সাধ্যানুসারে ত্রুটি করিব না. একার্য্য সাধনার্থে, এবং আক্সফর্দ নগরে রাজ্যের এক নূতন ব্যবস্থা নিরূপণ করণার্থে, এবং রাজ্যের প্রধানং কার্য্যে উপযুক্ত লোক নিরূপিত করণার্থে, এক পার্লেমেন্ত অর্থাৎ এক মহাসভা করিলেন. কিছু কাল পরে উন্মত্ত নামে খ্যাত যে ঐ সভাসদ্বর্গেরা, তাহারা পূর্ব্ব নিয়মিত ধারা সকল নূতন করণার্থে অতি শীঘ্র প্রবৃত্ত হইল; এহেতুক চব্বিশ জন অধিপতিরা সর্ব্বপরাক্রান্ত হইয়া রাজকর্ম্মে নিযুক্ত হইল, এবং লেস্তর নামক একজন তাহার মধ্যে প্রধান হইলেন. ঐ চব্বিশ জন নিযুক্ত হইলে, পূর্ব্ব নিরূপিত লোক সকল স্বস্বপদচ্যুত হইল, এবং ঐ চব্বিশ জন অধিপতিকর্তৃক নিরূপিত লোকেরা, তাহারদের পদে নিযুক্ত হইল. পরে ঐ ব্যক্তিরা কেবল রাজ পরাক্রমের সংক্ষেপ করিল তাহা নয়, কিন্তু একং শেসনের অর্থাৎ একং সভাসৎ একত্র হওন কালের মধ্যে, সর্ব্ব পার্লেমেন্তীয় পরাক্রম দ্বাদশ জনকে দিয়া, পার্লেমেন্তেরো ক্ষমতা সংক্ষেপ করিল; এইরূপে দুঃশীল অধিপতিরা রাজার পরাক্রম সংক্ষেপ করিয়া, প্রজাবর্গের তাবৎ প্রমাণ সিদ্ধ নিয়মিত ব্যবস্থাদি অন্যথা করিয়া অত্যল্প প্রভুত্ব স্থাপিত হওয়ার উপক্রম করিল.

পরে এই সকল অপহারকেরদিগের অত্যাচার করণেতে, যাহারা রাজকীয় কর্ম্মে নিযুক্ত ছিল তদ্দ্বারা প্রথমত তাহারা বাধা পাইল; এইহেতুক যেং যোদ্ধৃ কুলীন সকল, প্রতি নগরহইতে আসিয়াছিল, এবং যাহারা রাজকর্ম্ম নিষ্পন্নার্থে পৃথক্ এক গৃহ করিয়া একত্র হইয়াছিল, তাহারা ঐ অপহারকেরদের অন্যায় দেখিয়া তাহারদের তাবৎবিষয় প্রকাশ করিল, এবং জানাইল যে স্বাভিলাষের এবং স্বপরাক্রমের বৃদ্ধিবিনা তাহারদের আর কিছু বাঞ্ছা ছিল না; তন্নিমিত্তে এদ্বার্দ নামে রাজার জ্যেষ্ঠ পুত্রকেও আহ্বান করিল, যে প্রায় নষ্ট হইয়াছে যে রাজ্য, তাহা তিনি আত্মপরাক্রমদ্বারা, রক্ষা করেন.

পরে, সেকালীন রাজপুত্র এদ্বার্দ বাইশ বৎসরবয়স্কের অধিক ছিলন না, ইহার মধ্যে তাঁহার যে সৌন্দর্য্য ও সামর্থ্য এবং সদ্গুণ যে প্রকার হইয়াছিল, তাহাতে বোধ হইল যে ঐ ব্যক্তি অতি বিচক্ষণতাপূর্ব্বক রাজ্যকর্ম্ম সম্পন্ন করিবেন, এবং অল্পকালেতে অনেক সাহস ও পরাক্রমদ্বারা, দুর্ব্বলরূপে তৎপৈতৃক রাজ্যশাসনাপেক্ষা উত্তমরূপে রাজ্যশাসন করিয়া পিতৃদোষাচ্ছাদক হইবেন. তিনি যৌবনা

বন্ধাবধি সাহস ও জ্ঞান ও অচঞ্চল চিত্তের অনেক চিহ্ন দর্শাইলেন, এবং পূর্ব্ব মত, আপন পিতার চাঞ্চল্য, এবং নিয়মভঙ্গ করাতে তাঁহার পিতার যে অখ্যাতি হইয়াছিল তাহা অনুধাবন করিয়া, ঐ প্রজারা যখন তাঁহার নিকট নিবেদন করিল, তখন তিনি অবহেলা করিলেন, কিন্তু পশ্চাৎ সম্মত হইয়া এক পার্লেমেন্ত অর্থাৎ এক মহাসভাসংকে আহ্বান করিলেন, যাহার মধ্যে রাজা হেনরিও সম্মত হইয়া পূর্ব্বীয় নিয়মিত যে ধারা, তাহাতেই নির্ভর করিলেন.

পরে রাজার পূর্ব্বীয়নিয়মিত ধারায় নির্ভরপ্রযুক্ত অন্যের নিয়মভঙ্গ হইল, তাহাতে পরস্পর যুদ্ধোপস্থিতি হইল, এবং এক যুদ্ধে লেস্তর নগরের প্রদেশাধিকারী জয়ী হইলে রাজা বদ্ধ হইলেন; কিন্তু অল্পদিনের পর যুবরাজ এদ্বার্দ তাঁহার বদলে, পূর্ব্বনিয়মানুযায়ী যে সর্ব্বকর্ম্ম সম্পন্ন হয়, একারণ বদ্ধ হইয়া রহিলেন. যাহা হউক, এই সকল উন্নতি প্রাপ্ত হইলেও লেস্তর প্রদেশাধিকারী সুস্থ চিত্তে থাকিতে পারিলেন না; কিন্তু তাহার বিরুদ্ধপক্ষে অন্যদেশীয়েরা যে সংমিলিত হইয়া উঠিবে, এবং রাজসভাসদ্বর্গেরদের পরস্পর বৈরিতা হইবে, ইহাতে সকলে অত্যন্ত ভীত হইলেন. সেইহেতুক অন্যায়ত প্রাপ্ত যে রাজ্য তদ্রক্ষার্থে তাহার এমত এক উপায় করিতে হইল, যাহা আজপর্য্যন্ত ইংগ্লণ্ডদেশীয়েরদের বোধগম্য হয় নাই. তাহা এই, যে যাহারদের সহিত ভূমিবিষয়ক কোনহ সম্পর্ক ছিল না এমন যে যোদ্ধৃকুলীন, এবং প্রধানং আচার্য্যবর্গেরা, তদ্ব্যতিরিক্ত প্রত্যেক পরগনাহইতে দুইং যোদ্ধৃকুলীন এবং যাহারদিগের কথা বিচারসভায় এতৎ কালপর্য্যন্ত তাদৃক্ গ্রাহ্য ছিল না, এমন যে প্রজাবর্গেরদের উকীলগণ, ইহারদিগকে ঐ সকল ব্যক্তিরদের প্রতিনিধিস্বরূপ পাঠাইতে আজ্ঞা করিলেন; ইহা ইংগ্লণ্ডীয় হৌস আফ্ কাম্মন্স নামে খ্যাত রাজসভাসত্তের নুতন এক ধারার প্রথমোপক্রম ছিল. এবং প্রজারা, ঐ পরম্পরাপ্রভুত্বের হ্রাস হওনের পর, উত্তরোত্তর উন্নতি প্রাপ্ত হইল.

পরে ঐ প্রদেশাধিকারির যাদৃগভিলাষ ছিল, তাহা ঐ পার্লিয়েন্ত সভাসদের দের অসম্মতিতে তাদৃক পূর্ণ হইল না; এতন্নিমিত্তে অধিপতিরদের মধ্যে যাহারা এ কালপর্য্যন্ত ঐ রাজপক্ষাবলম্বী হইয়া রহিয়াছিল, তাহারা রাজার অত্যন্ত লোভ দেখিয়া অতি অশুদ্ধা করিল; এবং লোকেরদের মধ্যেও যাহারা দেখিল, যে বিষয়ের পরীবর্ত্তন সুখনিমিত্তক পরীবর্ত্তন নয়, তাহাতে তাহারা পূর্ব্বীয় রাজবংশীয়েরদিগকে রাজসিংহাসনস্থ করাইতে ইচ্ছুক হইল. লেস্তর নামে প্রদেশাধিকারী এমত দশাপন্ন হইয়া, এবং রাজ্যস্থ প্রজারদের পরম্পরাভিলাষের বাধাকরণে অপারক হইয়া, যাহার বাধক তিনি হইতে পারিলেন না, তদ্বিষয়বর্দ্ধকরণার্থে মনঃস্থ করিলেন. এইনিমিত্তে রাজপুত্রএদ্বার্দকে

কারাগারহইতে মুক্ত করিয়া বেস্তমিন্স্তরহালনামক গৃহেতে প্রবিষ্ট করাইয়া; এবং সেই স্থানে সর্ব্বাধিপতির সম্মতিতে তাঁহার মুক্তি স্থিরীকৃতা করিল. পরে ঐ প্রদেশাধিকারী রাজার মুক্তিকরণে সুখ্যাতি প্রাপ্ত হইলেও, তিনি এমত রাজকর্ম্মাভিজ্ঞ ছিলেন, যে স্থানেং ঐ রাজার ব্যবহার জাননার্থে দূত নিযুক্ত করিলেন, এবং তাহারা পদেং চৌকি দিয়া রাজার ভাবদভিলাষ ব্যর্থ করিল.

পরে ঐ রাজার পুত্র যখন শুনিলেন, যে গ্লস্তরের অগ্রণী তৎপক্ষ হইয়া যুদ্ধার্থে অস্ত্রধারণ করিয়াছে, ইহা শুনিবামাত্রেতেই, যে সকল দূত তাঁহার রক্ষার্থে নিযুক্ত ছিল, তাহারদের হস্তহইতে পলায়নার্থে এক অবকাশ চেষ্টা করিয়া, ঐ অগ্রণীর সৈন্যের সেনাপতি হইলেন. তাহাতে ত্বরায় এক যুদ্ধোপস্থিত হইল, কিন্তু প্রদেশাধিকারির সৈন্যগণ সকল বেল্স দেশীয়পর্ব্বতের মধ্যে বুভুক্ষিত এবং ক্লিষ্ট হইয়া যুবরাজ এদ্বার্দের দুর্দ্ধর্ষবেগে চড়াও করণেতে, সহিষ্ণুতা করিতে অসমর্থ হইল. এই দুর্দিনে ঐ লেস্তরের প্রদেশাধিকারী অতিশয় স্থিরচিত্ত পূর্ব্বক কার্য্যকর্ম্ম করিলেন, এবং তিনপ্রহর বেলাবধি একপ্রহর রাত্রিপর্য্যন্ত সম্পূর্ণ সাহসিক হইয়া যুদ্ধ করিলেন; অবশেষে তাঁহার অশ্ব মারা গেলে, পদব্রজে যুদ্ধ করণে শ্রান্ত হইয়া, পরাজয় মানিয়া প্রাণরক্ষার্থে বিশ্রাম প্রার্থনা করিলেন, কিন্তু শত্রুপক্ষেরা তাৎকালিকনিষ্ঠুরব্যবহারপ্রযুক্ত তাহাতে স্বীকৃত হইল না. ঐ সময় বৃদ্ধ রাজা যিনি রণপ্রান্তভাগে নিযুক্ত ছিলেন, তিনি স্কন্ধেতে আঘাত প্রাপ্ত হইয়া, আত্মবন্ধুবান্ধবের অজ্ঞাত, কোন এক সৈন্যকর্ত্তৃক মারা যাইতে ছিলেন, ইতোমধ্যে আমি বিঞ্চেস্তর নগরের হেনরিনামক রাজা, এই কথা কহিয়া চেঁচাইতে ছিলেন, তাহাতে রাজসৈন্যেরদের এক জন যোদ্ধকুলীন কর্ত্তৃক রক্ষিত হইলেন. যুবরাজ এদ্বার্দ তাঁহার পিতার রব শুনিয়া, যে স্থানে ছিলেন সেই স্থানে অতিশীঘ্র যাইয়া, এক নিঃশঙ্কস্থানে তাঁহাকে প্রেরণ করিলেন. পরে লেস্তরের মৃতশরীর রজর মতিমরের দ্বারা নির্দয়রূপে ক্ষতবিক্ষত, মৃত শরীরের মধ্যে পাওয়া গেল; তাহা নিষ্ঠুরব্যবহারানুক্রমে, এবং রাজ বংশোন্নতির নিদর্শনার্থে, তাহার দুর্ভাগ্য বিধবা স্ত্রীর নিকটে পাঠান গেল.

পরে রাজপুত্র এদ্বার্দ ঐ যুদ্ধে সর্ব্বতোভাবে জয়ী হইয়া, নিজাধিকারেতে ঐক্য পুনঃস্থাপিত করিলেন; এবং তাঁহার রাজত্বের ভাবদ্বিষয় এমতদৃঢ়তররূপে স্থাপিত হইয়াছে ইহা দেখিয়া, ক্রুশচিহ্ন গ্রহণ করণে মনঃস্থির করিলেন, কেননা ঐ কালে ক্রুশচিহ্নধারণ করণ মনুষ্যেরদের মধ্যে সর্ব্বদা শ্রেয়ঃ ছিল.

পরে রাজপুত্র এদ্বার্দ ঐ পূর্ব্বোক্ত পরামর্শ নির্ভর করিয়া, অনেক সৈন্যসামন্ত সমভিব্যাহারে জাহাজপথে ইংগ্লণ্ডহইতে যাত্রা করিয়া, তুনিস্নামক এক স্থানের কিঞ্চিদগ্রে, ফ্রান্সিসের রাজা লুইসের শিবিরে যাইয়া উপস্থিত

হইলেন, সেই স্থানে ঐ রাজার মৃত্যুসংবাদ শুনিয়া অত্যন্ত শোকান্বিত হই লেন; কিন্তু যুবরাজ হেনরি, তাহাতে কোন অংশে সাহসরহিত না হইয়া, জাহাজে যাত্রা করিয়া স্বচ্ছন্দপূর্ব্বক পুন্যভূমিতে উত্তীর্ণ হইলেন.

পরে রাজপুত্র এদ্বার্দ পুন্যভূমি যাত্রাকরনোপক্রমের কিছুকাল পরে, ঐ বৃদ্ধ রাজা হেনরি পীড়িত হইয়া ক্রমেং জীর্ণ হইতে লাগিলেন; এবং ঐ বৃদ্ধ রাজা আত্মপীড়া এবং রাজত্বের এতাদৃশাবস্থা দেখিয়া, এদ্বার্দকে আত্ম নিকটে আসিতে লিখিয়া পাঠাইলেন. অবশেষে রাজত্বের রক্ষনাপেক্ষনে এবং বৃদ্ধাবস্থায় দৌর্বল্যেতে এত অবসন্ন হইলেন, যে ক্রমেং স্নায়কপে এদ্মণ্ড নামক ধর্ম্মশালাহইতে বেস্তমিনস্তরে আপনাকে লইয়া যাইবার আজ্ঞা দিলেন. এবং যে রাত্রে প্রস্থান করিলেন সে রাত্রে রাজা হেনরি, চৌষট্টি বৎসর বয়সে, এবং ছাপান্ন বৎসর রাজত্ব করিলে পর মরিলেন, এই রাজত্ব ইংগ্লণ্ডীয়ভাবদ্যুত্ত বিবরনের মধ্যে অতিদীর্ঘ ছিল.

১২ দ্বাদশাধ্যায়.

## প্রথম এদ্বার্দের বিবরণ.

যে কালে ঐ অভাগ্যবান্ রাজা হেনরি, ঐ অধর্ম্যপুজারদিগের সহিত নির র্থক বিবাদ করিতেছিলেন, সেই কালে তাঁহার উত্তরাধিকারী যে এদ্বার্দ, তিনি ঐ সকল পুন্যযুদ্ধেতে নিমগ্ন ছিলেন, যাহাতে তিনি ইংগ্লণ্ডীয়েরদের নাম পুনঃ খ্যাত করিলেন, এবং খ্রীষ্টের মতাবলম্বী বৈরিরদিগকে কাঁপাইলেন. ইহা যাহা হউক, ঐ রাজপুত্র এদ্বার্দ কোন দিবস আপন শিবিরমধ্যে বসিয়াছিলেন এমত সময়ে, মহম্মদীয়ধর্ম্মমতাবলম্বী কোন এক গুপ্তহত্যারসম্প্রদাকর্তৃক শরদ্বারা বিদ্ধ হইলেন, এবং সেই ক্ষতজন্য পীড়াহইতে অনেক কষ্টেতে সুস্থ হইলেন. কেহং কহে যে এলোনারা নামে তাঁহার ভার্য্যার সেবাদ্বারা সুস্থ হইলেন, যেহেতুক ঐ সাধ্বী স্ত্রী আত্মমুখদ্বারা ঐ ঘাহইতে বিষকে চুষিয়া লইলেন.

পরে উত্তরাধিকারী ঐ রাজপুত্র দূরদেশস্থ হইয়া, সে স্থানে গতরাজার মৃত্যু সংবাদ পাওয়াতে এমত সুযোগ করাগেল, যে রাজসিংহাসন অনায়াসে অন্যসম্বন্ধী করাগেল.

পরে, এক্ষণে রাজা এদ্বার্দ নির্বিরোধে সিংহাসন প্রাপ্ত হইলেন, এবং অন্য পক্ষীয় লোকসকল ক্রমেং দুর্ব্বল হইতে লাগিল, এবং পাত্রমিত্রপ্রভৃতি অধিপতিবর্গেরা বহুকাল বিরোধ বিসম্বাদপূর্ব্বক শ্রান্ত হইয়া আপনারাই ক্ষান্ত দিল, এবং ধর্ম্মপক্ষপাতীরা স্বস্ববিষয়ে পৃথকং হইল, এবং কেবল এক বিষয়েতে মিলিত হইল; তাহা এই, যে তাহারা পাপাকে অপমান্য করিবে, যেহেতুক পাপা অনেক কালাবধি অনেকপ্রকার ব্যবহার করিয়া তাহারদের অর্থহরণ করিয়া ছিলেন, এবং ধর্ম্মশালার বিষয়ে অত্যাচার করণপূর্ব্বক প্রজাবর্গেরা, ঐ সকল ধর্ম্মপক্ষপাতিরদিগকে তদনুরূপ অশ্রদ্ধা করিল. যাহা হউক, পরন্তু ঐ সকল অপ্রনিয়মতাবলম্বীরা কেবল এই এক বিষয়েতে মিলিল, যে তাহারা সমাদরপূর্ব্বক কেবল রাজাকে মানিবে; ইহা দেখিয়া রাজা এদ্বার্দ ভাবিলেন, যে বেল্স্দেশের সহিত ইংগ্লণ্ডের মিলন করার উত্তম সময় এই. ঐ বেল্স্দেশবাসীরা অনেক কালাবধি স্বদেশীয় শাস্ত্র ও স্বদেশীয়ভাষা ও বিদ্যা ও স্বদেশীয় ব্যবহারদ্বারা অত্যন্ত সুখভোগ করিয়াছিল, এবং তাহারা পূর্ব্বকালীন ব্রিটিন্ দেশীয়েরদের অবশিষ্ট লোক ছিল, যাহারা রুম ও শাক্সন্ জাতীয়েরদের চড়াও করণহইতে রক্ষা পাইয়া, অন্য কোন জয়িরাজার প্রবেশকরণদ্বারা, অদ্যপর্য্যন্ত স্বরাজ্য কাহারো অধীন হইতে দিল না. এবং ঐ বেল্স্দেশস্থ লোকেরা সমানভূমিতে, তাহারদের অধিকবলবত্প্রতিবাসিরদিগকে নিবারণ করিতে অসমর্থ হইয়া, ঐ বেল্স্দেশস্থ স্বভাবসিদ্ধ গড়স্বরূপ যে দুর্গম বন ও দুর্গম পর্ব্বত সকল, তাহা তাহারদের রক্ষার প্রধান স্থল হইল. এবং যখনং ইংগ্লণ্ড দেশ আত্মমধ্যে বিবাদদ্বারা উৎপাতগ্রস্ত হইত, কিম্বা যখনং ইংগ্লণ্ডীয় সৈন্য সকল অধিকারের বহির্ভূত হইয়া যুদ্ধ করিতে গমন করিত, সেইং সময় ঐ বেল্স্জাতীয়েরা, সৈন্য সমভিব্যাহারে ইংগ্লণ্ডদেশের মধ্যে চড়াও করিয়া সকল রাজ্য লুট করিয়া প্রায় সমভূমি করিয়া যাইত. যাহা হউক, এই কথা প্রমাণ বটে, যে যেং দেশের নিকটবর্ত্তী অনেকং ক্ষুদ্র রাজার পৃথকং অধিকার আছে, এবং সেইং রাজ্য পৃথকং অধিপত্যধীন, এবং ঐ অধিপতিরদের পৃথকং চেষ্টা যাহাতে আছে এমন যে দেশ, তাহার দুরবস্থার তুল্য দুরবস্থা নাই; যেহেতুক তাহারদের ভিন্নং মত, এবং পরস্পর হিংসাতে প্রজারদের সর্ব্বদা কষ্ট, এবং যদ্যপি কোন সময়ে জয়যুক্ত হয়, তবে তাহা সুতরাং সামান্য লোকেরদের অপকার হয়. রাজা এদ্বার্দ এই সকল জানিয়া, ঐ বেল্স্দেশীয় অন্ত্যজ লোকেরদের দমনার্থে, ঐ বেল্স্দেশীয় লিবেল্লিনিনামক রাজপুত্র, তিনি যে স্বরাজ্য ইংগ্লণ্ডাধীন করেন ইহা স্বীকার করণার্থে, নিকটে আসিবার প্রস্তাব জানাইলেন. এই প্রস্তাব ঐ রাজপুত্র অবহেলা করিয়া কহিলেন, যে যদ্যপি আমার তথা যাইয়া ফিরিয়া আইসন পর্য্যন্ত রাজা এদ্বার্দ আপন পুত্রকে আমার স্বচ্ছেদার্থে বন্ধক রাখেন, তবে আমি

যাইতে পারি, নতুবা পারি না. পরে এই রাজপুত্রের রাজার কথা স্বীকার না করাতে এদ্বার্দ রাজা অসন্তুষ্ট হইলেন না, কেননা এই বিষয় বেল্স দেশে অভিলষিত চড়াও করনের নিমিত্তে ঐ রাজার এক ছলের কারণ হইল. এই নিমিত্তে রাজা এদ্বার্দ লিবিল্লিনের বিরুদ্ধে যুদ্ধার্থে সৈন্যসামন্ত সমারোহ করিয়া, নিশ্চয় জয়ী হইব, ইহা মনে করিয়া, তাহারদের দেশে যাত্রা করিলেন.

পরে, এদ্বার্দ রাজার নিকট হওনের সংবাদ শুনিয়া ঐ বেল্সদেশীয় রাজপুত্র, স্নোদন্ দেশের দুর্গম পর্ব্বতমধ্যে আশ্রয় লইয়া, এবং দৈবঘটনাতে যুদ্ধে প্রত্যয় না করিয়া, সে স্থানে সামঞ্জস্যরূপে থাকিতে মনঃ স্থির করিলেন. ঐ দুর্গম্য উচ্চ পর্ব্বত, অনেক কালাবধি নর্মন্ এবং সাক্সন্ দেশীয় সৈন্যেরদের চড়াও করনহইতে ঐ যুবরাজের পূর্ব্বপুরুষেরদিগকে রক্ষা করিল; কিন্তু এদ্বার্দ অতিশয় সাবধানপূর্ব্বক ঐ সকল দুর্গম পথ জ্ঞাত হইয়া, রাজপুত্র লিবিল্লিনের অধিকারের মধ্যে একেবারে উপস্থিত হইয়া, বেল্সদেশীয় সৈন্যগনের অকষ্টবদ্ধ দশাকালে উপস্থিত হইয়া, ঐ স্থানে রাজপুত্রকে অপদস্থ করিয়া স্বরাজ্যে পুনরাগমন করিলেন. কিন্তু মের্লিন্ নামে এক ভবিষ্যদ্বক্তা, সে গননা করিয়া কহিল, যে রাজপুত্র লিবিল্লিন্ ব্রিটিন্ দেশের অন্তঃপাতী যে কুতসের অধিকার তাহা তিনি পুনঃস্থাপিত করিবেন; এই কথায় রাজপুত্র লিবিল্লিন্ অতিশয় শ্রদ্ধা করিয়া ইংগ্লণ্ডদেশীয়েরদের বিরুদ্ধাচারী হইয়া, পুনর্ব্বার জয়াজয়জ্ঞাপক এক যুদ্ধ করনেতে মনঃ স্থির করিলেন. এই কার্য্যসিদ্ধ্যর্থে রাজপুত্র সৈন্যগন সমভিব্যাহারে রাদনোরের পরগনায় প্রবিষ্ট হইয়া, এবং বেই নামে নদী পার হইয়া, যে সময় তিনি আপনি স্বসৈন্যহইতে অন্তর হইয়া ঐ দেশস্থ কতগুলি অমাত্যেরদের সহিত পরামর্শ করিতেছিলেন, ঐ অবকাশে তাঁহার সৈন্যসকল এদ্বার্দ মর্তিমরদ্বারা চমৎকৃত এবং ত্রাসিত হইয়া, পরাজিত হইল. পরে ঐ রাজপুত্র লিবিল্লিন্ পুনর্ব্বার আসিয়া আত্মসৈন্যগনের দুরবস্থা দেখিয়া অজ্ঞানাবৃত হইয়া, একেবারে শত্রুসৈন্যমধ্যে প্রবিষ্ট হইয়া, যে মৃত্যুতে তাঁহার অতিশয় আকাঙ্ক্ষা ছিল, সেই মৃত্যু প্রাপ্ত হইলেন. পরে এই অভাগ্যবান্ রাজপুত্রের দাবিদ্ নামে ভ্রাতা, তিনিও কিঞ্চিৎকাল পরে তদ্দুরদৃষ্টভাগী হইলেন, এবং তাঁহার মরনেতে তাঁহার রাজত্ব, এবং বেল্সদেশীয়েরদের যে পৃথক্ অধিকার তাহাও লোপ হইল; এবং কিছু কাল পরে ঐ রাজ্য ইংগ্লণ্ড রাজ্যের অধীন হইয়া রাজার জ্যেষ্ঠ পুত্রকে দত্ত হইল. যাহা হওক অন্যদেশের জয়দ্বারা ইংগ্লণ্ডীয়েরদের যশ হইতে পারে, কিন্তু এই সন্ধি রাজ্যের উন্নতির অধিক কারন হইল. পরে ঐ বেল্স দেশীয় অন্ত্যজ লোকসকল জয়িরদের সহিত সংমিশ্রিত হইল, এবং অত্যল্পকালের মধ্যে তাহারদের যে পরস্পর দ্বেষ তাহা ক্রমেং ঘুচিল.

কিছু কাল পরে মার্গ্রেত নামে স্কৎলণ্ড দেশের রানীর মৃত্যু হওয়াতে, ঐ

স্কৎলণ্ড অধিকারকে স্বাধিকারের সহিত মিলাওনার্থে এদ্বার্দ সচেষ্ট হইলেন· পরে ঐ রাণীর মৃত্যু হওয়াতে, ঐ স্কৎলণ্ডীয়াধিকার গ্রহণার্থে দ্বাদশজন উত্তরাধিকারী প্রস্তুত হইল, তাহাতে পরস্পর এক মহাবিরোধ উপস্থিত হইল; পরে ক্রমেতে বার জনার মধ্যে নয় জন নিরস্ত হইয়া কেবল তিন জন প্রবল হইল. ঐ তিন জন, হন্তিন্দন্ প্রদেশাধিকারির বংশজাত তিন পৃথক কন্যার সন্তান ছিল; ঐ তিনের মধ্যে জান্ হেষ্টিংস্‌নামক যে ব্যক্তি, সে তাহার মাতাকে ঐ সিংহাসনের অংশাধিকারিণী কহিয়া আপনার উত্তরাধিকারিতা প্রমাণ করিল; এবং জান্ বালিওল্ যে ব্যক্তি, সে ঐ তিন কন্যার মধ্যে যিনি জ্যেষ্ঠা, তাঁহাকে মাতামহী বলিয়া আপনার অধিকারিতা নিশ্চয় করিল; এবং রাবর্ত ক্রস্‌নামক যিনি, তিনি ঐ মধ্যমা কন্যার গর্ভ জাত পুত্র ছিলেন. পরেতে এই বিরোধ যে রাজা এদ্বার্দের নিকট যথার্থরূপে সম্পন্ন হইবে ইহা স্থির জানিয়া, তাহারা এ ভার অর্পণ করিল; তাহাতে রাজা এদ্বার্দ ঐ রাজসিংহাসন আয়ত্ত করিয়া বালিওল্‌কে প্রতিনিধিরূপে ঐ রাজ্যাধিকারে রাজসিংহাসনে নিযুক্ত করিলেন.

পরে ঐ বালিওল্ রাজপদীয় এত নয় বরং প্রজাপদীয় মর্য্যাদাবিশিষ্ট হইয়া, স্কৎলণ্ডদেশীয়সিংহাসনস্থ হওয়াতে; রাজা এদ্বার্দ আত্মরাজক্ষমতা প্রজারদের প্রতি প্রকাশ করণার্থে, পৃথক২ রাজাজ্ঞাদ্বারা অত্যল্প বিষয়ের নিমিত্তে, এক বৎসরের মধ্যে ছয়বার বালিওল্‌কে লণ্ডন্ নগরে আনাইলেন. তাহাতে ঐ স্কাৎলণ্ডীয় প্রতিনিধিরূপে স্থিত যে রাজা, সে ভাবিল যে আমি নামমাত্রেতে রাজা, ক্ষমতাতে নহি, সেইহেতুক এমত ব্যামোহদায়ক স্বামীর হস্তহইতে মুক্ত হওনার্থে রাজাভিমান করিয়া, লিখিত নিয়মপত্রান্যাচরণজন্য পাপমোচনার্থে, পাপার শরণাপন্ন হইল.

যাহা হউক, পরে রণস্থলে স্কৎজাতীয়েরদের আনীত যত সৈন্য, তাহারা ঐ এদ্বার্দ রাজার জয়ী সৈন্যের সাক্ষাৎ দাঁড়াইতে সমর্থ হইল না; তদ্যুক্ত ঐ এদ্বার্দ রাজা অনেক যুদ্ধেতে তাহারদিগকে পরাজয় করিয়া নির্বিঘ্নপূর্ব্বক সিংহাসনস্থ হইয়া, নানাপ্রকার অক্ষয়পদ ও নাম এবং সম্ভ্রমের চেষ্টা পাইলেন; এবং যে সকল নিয়মিতধারা, প্রজারদিগকে পূর্ব্বীয় স্বাধীনতার মত রাখিবার উপলক্ষন ছিল, সে সমুদায় রদ করিলেন. পরে বালিওল্‌কে বদ্ধ করিয়া লণ্ডন্ শহরে আনিয়া পূর্ব্বীয় গ্রন্থপত্রাদি, যাহাতে স্কৎজাতীয়েরদের অহঙ্কারের বৃদ্ধি পাইবার কোন উপায় ছিল, তাহা সমুদায় সমূলে নষ্ট করিলেন.

যাহা হউক, এই সমস্ত চচাণ্ড করণেতে, লভ্যহেতু না হইয়া বরং কেবল যশের হেতু হইল; এবং এসকল যুদ্ধবিগ্রহ নিমিত্তে যে সকল অর্থসঞ্চয়ের আবশ্যক ছিল, তাহাতে কেবল রাজা বিপদ্গ্রস্ত হইলেন না, কিন্তু রাজসিংহাসনপর্য্যন্তও বিপদ্গ্রস্ত হইল. পরে ঐ বৃহদ্ব্রতরূপব্যাপার সিদ্ধ করণার্থে, স্বকীয় পার্লিমেন্ত নামে মহাসভাস

ম্বর্গেরদ্বারা অনেক অর্থ সংগ্রহ করিলেন; এবং ঐ সম্ভ্রান্ত মহাসভাসম্বর্গের যেরূপ রীতি অদ্যপর্য্যন্ত চলিত আছে, তাহা তৎকালে ঐ রাজাকর্ত্তৃক প্রথমত স্থাপিত হইল. ঐকালীন যেমন বানিজ্যব্যবসায়দ্বারা, এবং উত্তরোত্তর কৃষিকর্ম্মের বাহুল্যদ্বারা, রাজ্যের অর্থ সকল, অধিপতিরদের হাতছাড়া হইয়া সামান্য প্রজারদের হস্তগত হইল, তেমন রাজ্যার্থে বহুঅর্থ সংগ্রহকরণবিষয়েতে, ঐ সমান্যপ্রজারদের ও সম্মত হওনেতে আবশ্যক ছিল, ইহা সকলেই বিবেচনা করিল. এই নিমিত্তে রাজ এদ্বার্দ সেরেফ্নামক দণ্ডনায়কেরদের ওপর এই আজ্ঞা দিলেন, যে পূর্ব্বীয় রাজত্বের নিয়মানুসারে প্রত্যেক নগরবাসীরা এবং পরগনাহই ত দুইং জন স্কাইৎ নামক যোদ্ধৃকুলীনেরদের সহিত, সহায্যহেতুক স্বস্বপরগনার মধ্যে প্রত্যেক জেলা হইতে দুইং জন সাহায্যকারকেরদিগকেও পাঠাইবে; এবং ঐ ব্যক্তিরা তাহারদের প্রেরকেরদের স্থানে এতদ্রূপে যথোচিতপ্রাপ্তপরাক্রম হইবে, যে রাজ্যমঙ্গলার্থে যেং আবশ্যক বিষয়ের প্রার্থনা করিবে তাহাই পাইতে পারিবে. অএতব তাহার দের উদ্যোগের মধ্যে এই উদ্যোগ প্রথম ছিল, যে মেগনাচার্তরনামক নিয়ম পত্রে রাজসভাসম্বর্গেরা স্বাক্ষর করিবে; এবং পার্লিমেন্তের সম্মতিবিনা প্রজার দিগের স্থানে কখনও কোনহ কর লইতে, কিম্বা অত্যাচার করিতে পারিবে না, এই কথা ঐ মেগনাচার্তরনামক নিয়মপত্রের মধ্যে লিখিয়া দিল. ঐ নিয়ম পত্রে স্বাক্ষর করিতে রাজসভাসদেরা শীঘ্র সম্মত হইল, কেননা এদ্বার্দ রাজা ঐ সময়ে ফ্লাণ্ডর্সদেশে ছিলেন; এবং পরে যখন তাঁহার নিকটে পাঠান গেল তখন তিনি স্বয়ংই অল্পসন্দেহপূর্ব্বক তদনুযায়ি সাক্ষর করিলেন, এবং স্বদেশে পুনরাগমনকালে ঐ সকল নিয়ম দৃঢ়ীকৃত করিলেন. হইতে পারে, যে তিনি ঐ সকল নিয়মবিষয়ে প্রথমত বড় একটা সম্মত ছিলেন না, কিন্তু শেষে ঐ নিয়মপত্রের মধ্যে যেং বিষয় প্রার্থনা করাগিয়াছিল, সে সকলেতে সর্ব্বতোভাবে সম্মত হইতেই হইল. এতদ্রূপে শতবৎসরাবিধি বহুবাদানুবাদের পর, মেগনাচার্তরনামে যে নিয়মবন্ধন, তাহা সর্ব্বতোভাবে স্থির হইল; এবং ঐ নিয়মপত্র স্থির হওনবিষয়ে, যে ইংগ্লণ্ড দেশীয়রাজাগনেরদের মধ্যে সকলহইতে প্রধান এবং সাহসিক রাজা, তৎকর্ত্তৃক যে ইহা স্থিরীকৃত হইল, ইহা তাহার মনোদয়প্রদর্শক চিহ্ন হইল না.

পরে, স্কৎজাতীয়েরদের গুচ্ছের মধ্যে অতিশয় খ্যাত্যাপন্ন ওল্যেম্ বালিস্ নামে এক জন, ঐ সময়েতে ইংগ্লণ্ডদেশীয়েরদের অধীনতাহইতে, স্কৎজাতীয়ের দিগকে উদ্ধার করিতে মনোযোগ করিলেন. এই ব্যক্তি স্কৎজাতীয়েরদের মধ্যে কোন এক ভদ্রলোকের কনিষ্ঠ পুত্র ছিলেন, যিনি ঐ প্রদেশের পশ্চিমাংশে বাস করিতেন; ঐ ব্যক্তি অতিবৃহৎকায়, এবং অতিশয় বলবান, এবং অতিনির্ভয়ান্তঃ করণ, এবং সর্ব্বদা স্বাধীনতাকাঙ্ক্ষী, এবং সদা স্বদেশীয়মঙ্গলেচ্ছু ছিলেন. পরে বলবান এবং অহঙ্কৃত এবং দোষীকৃত এবং আত্মযশাভিলাষিপ্রভৃতি, যাহারা

ইংগ্লণ্ডীয় রাজশাসনের বীরাবিষয়ে অসম্মত ছিল, তাহারা আসিয়া ঐ ব্যক্তির সহিত মিলিল. ঐ সকল লোক আপনার আপৎকালে কষ্টশূন্যে কালযাপন করিয়া, তাহারদের সেনাপতির ধৈর্য্য এবং দুর্ভিক্ষসময় শুমকরণে সামর্থ্য, এবং যাহা মনুষ্যের সহ্যকরণে অসাধ্য বোধ করিল, তাহা সহ্য করণ দেখিয়া, তাহারা অতি শুদ্ধাভক্তির দ্বারা তাঁহার অনুগত হইল. পরে ঐ ব্যক্তি ক্ষুদ্২ চড়াও করণদ্বারা, এবং কখনং ইংগ্লণ্ডীয়েরদের সহিত যুদ্ধকরণদ্বারা, তাহার বাহুবল পুথমত পুকাশ করিল; কিন্তু কিছু কাল পরে সে ব্যক্তি ঘোরতর সংগ্রামে ইংগ্লণ্ডীয় সৈন্যেরদিগকে পরাঙমুখ করাইয়া তাহারদের সেনাপতি সকলকে মারিয়া ফেলিল.

পরে রাজা এদ্বার্দ, যিনি ইংগ্লণ্ড দেশে এই সকল দুর্দশা ঘটনের সময়ে ফ্লাণ্ডর্স দেশে গিয়াছিলেন, তিনি এই সকল সংবাদ পাইয়া আত্মজ্ঞাস্থাপনার্থে, ও পূর্ব্ব জয়ীকৃতাধিকারের শাসন করণার্থে, অতিশীঘ্র আপনার রাজধানীতে পুনরায় গমন করিয়া, তাবদ্দেশস্থ সৈন্যেরদিগকে আহরণ করিয়া, এক লক্ষ সৈন্যের সেনাপতি হইয়া, ঐ স্কৎজাতীয়েরদের পূর্ব্বাপরাধের পুতিফল নিশ্চয় দিব, ইহা পুতিজ্ঞা করিয়া, যুদ্ধহেতুক উত্তরদিগে যাত্রা করিলেন.

পরে, ফাল্কর্কনামক এক স্থানে সংগ্রাম হইল, যাহাতে রাজা এদ্বার্দ সর্ব্বতো ভাবে জয়ী হইলেন. ঐ সংগ্রামে রণস্থলে স্কৎজাতীয়েরদের বারোহাজার, কেহ বা কহে যে পঞ্চাশ হাজার, লোক মারা গেল; কিন্তু ইংগ্লণ্ডীয়েরদের এক শতও মারা গেল না.

পরে, এপ্রকার বিষমাঘাত পাওয়াতে, স্কৎজাতীয়ের পরাক্রম এবং সাহস, সম্যক্ প্রকারে ন্যূন হইল না; এবং অত্যল্প সময়ের পরে, তদ্রূপ যুদ্ধ করণে যে অতিক্লান্ত হইয়া দুর্ব্বল হইয়াছিল, তদবস্থাহইতে ক্রমে সবল হইতে লাগিল. পরে ওলোয়্ বালিস্, যিনি আত্মসাহসদ্বারা ঐ সকল সৈন্যেরদিগকে স্বকীয়প্রেমবশীভূত করিয়াছিলেন, তিনি স্বাহোপুরুষিকার পুতিফলত্যাগকরণদ্বারা, জানাইলেন যে তিনি তাহারদের স্নেহের যথোপযুক্ত পাত্র বটেন. তাহাতে ঐ ওলোয়্ বালিস্ আপনাকে পাত্রমিত্রবর্গেরদের হিংসাস্থল জানিয়া, এবং সেই হিংসাদ্বারা কিপর্য্যন্ত তাহার দেশের অমঙ্গল হইতে পারে, এই বিবেচনা করিয়া, রাজ্যের পুধানত্বের ভার ত্যাগ করিয়া, কোন এক সামান্যকার্য্য গুহণ করিলেন. পরে ঐ বালিস্, কম্মিন্ নামক এক ব্যক্তিকে উপযুক্তপাত্র জানিয়া, তাহাকে স্বকীয় পদে অর্পণ করাইতে, অনুমতি দিলেন; এবং ঐ মহদ্ব্যক্তি ঐ পদে নিযুক্ত হইয়া, তাঁহাতে স্বযোগ্যতা পুকাশ করিতে উদ্যোগ করিল. পরে ঐ ব্যক্তি শীঘ্র শত্রুরদিগকে ত্যক্ত করিতে লাগিল, এবং একস্থানে স্থিতি করিয়া যুদ্ধকরণে ইচ্ছুক না হইয়া, যেং স্থান এদ্বার্দ বুঝিলেন যে সর্ব্বতোভাবে অধিকৃত হইয়াছে, এমন যে স্কৎরাজ্যের দক্ষিণ পরগনা,

তাহাতে বারম্বার চড়াও করিলেন, এবং এদিনবর্গ নগরের নিকটে রস্‌লিন্ নামে একস্থানেতে, ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের উপর চড়াও করিয়া সর্ব্বপ্রকারে জয়ী হইলেন.

যাহা হউক, কুদৃষ্টির কোন দৈবঘটনাতে, ঐ এদ্বার্দ রাজার পরাক্রমবৃদ্ধীচ্ছার ন্যূনতা হইল না; যেহেতুক ঐ রাজা এদ্বার্দ, পরে অনেক জাহাজ এবং সৈন্যসামন্ত সমারোহ করিয়া, যাহারদিগের সহিত রণস্থলে যুদ্ধ করণেতে শত্রুরদের পরাভবের কোনহ সম্ভাবনা ছিল না, এমত এক মহায়োজনপূর্ব্বক স্কৎজাতীয়েরদের সীমায় উত্তীর্ণ হইলেন. এবং নিশ্চয় জয়ী হইব ইহা ভাবিয়া, শূন্যভূমি পাইয়া গ্রাম লুট করত এবং গড় সকল হস্তগত করত, এবং যে সকল পাত্রমিত্রবর্গেরা তাঁহার অধীনতা স্বীকার করিল, তাহারদিগকে তযোপযুক্ত কার্য্যে সংস্থাপন করত, ক্রমে অগ্রগামী হইয়া দেশের একদিগহইতে অন্যদিগপর্য্যন্ত উপস্থিত হইলেন. ইহার মধ্যে স্কৎজাতীয়েরদের যে একাধিপত্য, তাহা যে নিঃশেষরূপে নাশ হয়, ইহার কেবল এক বাধা ছিল; তাহা এই, ঐ ওল্যেম্ বালিস্, যিনি এতৎকালপর্য্যন্ত পরাধীনতা স্বীকার না করিয়া অল্প স্বদেশীয়সৈন্য সঙ্গে লইয়া, এক পর্ব্বতহইতে অন্যপর্ব্বতে পলায়ন করিতেছিলেন, তিনি স্বভাবিক আত্মাধীনতা ও সৌভাগ্য ত্যাগ করিলেন না. কিন্তু কিঞ্চিৎকাল পরে, এ যে অত্যল্প আশা ছিল তাহাও শীঘ্র নিরাশা হইল; যেহেতুক ঐ ব্যক্তি সর্জান্ মন্তীথ্ নামে এক জন আপ্তলোক, যিনি তাঁহার লুক্কায়িত স্থান জ্ঞাত ছিলেন, তৎকর্তৃক গ্লাস্‌গোনামক এক স্থানের নিকটে নিদ্রাবস্থায় ধৃত হইয়া রাজার হস্তগত হইলেন. ঐ কালীন রাজা এদ্বার্দ স্কৎজাতীয়েরদিগকে আতঙ্ক দেখাইয়া পীড়া দেওনার্থে, লৌহশৃঙ্খল দ্বারা তাহাকে বদ্ধ করিয়া লণ্ডন্ শহরে পাঠাইলেন, এবং সেই স্থানে তাহাকে ফাঁসি দেওয়াইয়া এবং অস্ত্রদ্বারা খণ্ড২ করাইয়া অতি নির্দয়রূপে মারিয়া ফেলাইলেন.

পরে, ঐ স্কৎদেশীয়েরদের রাজসিংহাসনে উত্তরাধিকারী হইতে ইচ্ছুক হইয়াছিল, এমন যে রাবর্তব্রুস্‌নামক এক জন, যিনি অনেককালাবধি লণ্ডন্ শহরে বন্দী হইয়া রহিয়া ছিলেন, তিনি কারাগারহইতে পলাইয়া আপনার দেশ স্বাধীনতা করিতে পণ করিলেন; পরে ঐ ব্যক্তি রাজার ভৃত্যবর্গের মধ্যে এক জনকে বধ করিয়া, যে কর্ম্ম অত্যন্তব্যবহারদ্বারা আরম্ভ করিয়া ছিল, তাহা দুর্দ্ধর্ষ সাহস দ্বারা স্থিরীকৃত করিতে হইল. পরে ইংগ্লণ্ডীয় সৈন্য সকল, যাহারা স্কৎদেশ রক্ষার্থে নিযুক্ত ছিল, তাহারদিগকে অতিশীঘ্র বহির্গত করিয়া, কিঞ্চিৎকাল পরে স্কোএন্ নামে ধর্ম্মশালাতে আগ্র নামে ধর্ম্মশালার ধর্ম্মাধ্যক্ষকর্তৃক অতিসমারোহপূর্ব্বক স্কৎরাজ্যে অভিষিক্ত হইলেন, এবং অনেকে তাঁহার নিকটে আসিয়া তাঁহার উত্তরাধিকারিতার স্বপক্ষ হইল. পরে, রাজা এদ্বার্দ, ঐ রাজ্য দুইবার পরাভূত করণের পর, এবং যাহারা তদধীনতা স্বীকার না করিল তাহারদিগকে ততবার

ক্ষমা করণের পর, এবং ঐ দেশের সমস্ত ভাগে তাঁহার পরাক্রম প্রকাশ করণের পর, এবং শরণাপন্ন যে প্রজাগণ তাহারদিগকে গ্রহণ করিলে পর, ঐ বৃদ্ধরাজা দেখিলেন, যে তাঁহার সকল কার্য্যই পুনর্ব্বার নূতন করিতেই হইল; এবং যে যদ্যপি তিনি নিরুদ্বেগে রাজ্য করিবেন, তবে তাবৎপ্রজারদিগকে নিঃশেষরূপে সংহার না করিলে রাজ্যের ভদ্রস্থ নাই ইহা ভাবিলেন. যাহা হউক, এই সম্রাটের অত্যাকাঙ্ক্ষিত যে আশা, তাহা অতিকষ্টশেষেও নিবারিত হইল না; এবং বৃদ্ধদশাপন্ন হইলেও, তাঁহার দর্শনে যে তিনি স্কট্জাতীয়েরদের মধ্যে আর একবার ভয় জন্মান, তদর্থে এক শেষসংগ্রাম করিতে মনস্থ করিলেন; এবং তাবল্লোকেরদের বিরুদ্ধে এই প্রতিজ্ঞা করিলেন, যে যাবৎ স্কট্জাতীয়সকল কম্পমান হইয়া সর্ব্বতোভাবে দাসত্ব স্বীকার না করে, তাবৎ রাজার ক্রুদ্ধাস্য তুষ্ট করণের কোন উপায় নাই. পরে এদ্বার্দ আপন অধিকারের সমুদায় সভাসদ্বর্গেরদিগকে, এবং যাহারা যোদ্ধৃকুলীনপদে স্থাপিত তাহারদিগকে আজ্ঞা করিলেন, যে তাহারা সকলে অগ্রেসর হইয়া, যে স্থান তাহারদের একত্র হওনের নিমিত্তে নিরূপিত ছিল, এমন যে কার্লিশ্ নামে স্থান, সেখানে যাইয়া প্রস্তুত হইয়া রাজার সাহায্য করে; ইতোমধ্যে ঐ রাজ আয়মের্ দি বালেন্স নামে সেনাপতির আজ্ঞাবহ দুই দল সৈন্যেরদিগকে অগ্রে স্কট্লণ্ড দেশে প্রেরণ করিলেন. পরে ঐ ব্যক্তি, পর্থ নামে পরগনার অন্তঃপাতী মেথ্বেন্ নামে এক স্থানেতে, নিজ পরাক্রমদ্বারা ব্রুসের সহিত সংমুখসংগ্রাম উপস্থিত করিয়া সর্ব্বতোভাবে জয়ী হইল. ঐ বিষমাঘাত দেওনের পরে, ঐ ক্রোধান্বিত রাজা তাহারদের কৃতাপরাধের প্রতিফল দেওনার্থে, এবং যে প্রজারা তাহার বাধক হইয়াছিল, ইহা যে ছলের এক হেতু হইবে এই আশায়, তিনি আত্মসৈন্য সকলকে দুই দল করিয়া স্কট্লণ্ডদেশে স্বয়ংই উপস্থিত হইলেন. এবং ঐ সাহসিক রাজা, যিনি রাজ কায়কর্ম্মবিনা অন্য কোন বিষয়েতে কদাচ নির্দয় ছিলেন না, তিনি ঐ দীনহীন শরণাগত প্রজারদিগকে, এবং যাহারা তাঁহার কোন বাধা জন্মাইল না তাহারদিগকে, দণ্ড দিতে অশক্য হইলেন. পরে তাহারদের নম্রতা দেখিয়া তাঁহার যে পূর্ব্বীয় আশা তাহা সকল নিরাশা হইল; এবং যাহারা তাঁহার ক্রুদ্ধাস্যের বিরুদ্ধে কেবল অত্যন্তানুগত্য প্রকাশ করিল, তাহারদের সংহার করণেতে লজ্জিত হইলেন. পরে ঐ রাজার মৃত্যু হওনেতে, স্কট্জাতীয়েরা তাহারদের সমস্ত শঙ্কাহইতে নিরুদ্বেগ হইয়া, চিরস্থায়িনীঅধীনতাহইতে মুক্ত হইল. পরে ঐ এদ্বার্দ রাজা উদরাময় রোগগ্রস্ত হইয়া, চার্ল্সাইল্ নগরেতে মরিলেন; অন্তিমসময়ে তাঁহার পুত্রকে এই উপদেশ দিলেন, যে যাবৎ স্কট্লণ্ডদেশ সর্ব্বতোভাবে অধিকার না হয়, তাবৎ যুদ্ধ করণে ক্ষমা দিবা না; এবং ঐ এদ্বার্দ রাজা ঐ রাজ্যহিতার্থে যাহাই করিয়াছিলেন, তাহা তাঁহার পূর্ব্বে যে সকল রাজারা ছিলেন এবং তাঁহার পরে যে সকল রাজা

গণ হইলেন, তাঁহারা তাদৃক করিতে পারিলেন না. এতদ্রূপে প্রতাপদ্বারা রাজত্ব করিয়া, শন ১৩০৭ এক হাজার তিনশত সাত শালে; জুলাই মাসের সাত তারিখে, ৬৯ ঊনসত্তরবৎসর বয়স্কে, এবং তাহার মধ্যে পঁইত্রিশ বৎসর রাজত্ব করিয়া, প্রাণত্যাগ করিলেন.

## ১৩ ত্রয়োদশাধ্যায়.

### দ্বিতীয় এদ্বার্দ, কার্নার্বন্ নামে খ্যাত রাজার বিবরণ.

রাজপুত্র এদ্বার্দ যখন তাঁহার পিতার উত্তরাধিকারী হইলেন, তখন কেবল ত্রয়োবিংশতি বৎসর বয়স্ক ছিলেন; তিনি দেখিতে বড় সুদৃশ্য, এবং স্বাভাবত হিংসা রহিত, এবং অত্যল্পদোষবিশিষ্ট পুরুষ ছিলেন. কিন্তু এমন যে ঐ ব্যক্তি, তথাপি তিনি প্রতাপান্বিতপিতৃসিংহাসন প্রাপনে অনুপযুক্ত পাত্রের চিহ্ন দর্শাইলেন, যে হেতুক তিনি নির্বিঘ্নরূপে স্বরাজ্য রক্ষাকরণাপেক্ষা রাজত্বের সুখভোগাভিলাষী ছিলেন. অধিকন্তু সভাসদ্বর্গের অত্যন্তানুগত হইয়া মনে এই ভাবিলেন, যে সিংহাসনগ্রহণ করণেতে আমার যথেষ্ট ক্ষমতা প্রকাশ হইয়াছে, এবং তাঁহার পিতা, মরণসময়ে স্কৎজাতীয়েরদের যুদ্ধের বিষয়ে যাহাং আজ্ঞা করিয়া গিয়াছিলেন, তাহা না করিয়া, ঐ ব্রুস্ নামে ব্যক্তির বৃদ্ধির নিবারণার্থেও, কোন একটা উদ্যোগ করিলেন না, এবং তিনি দেশগমনে যোদ্ধার মত না যাইয়া, একমহা ভাগ্যবানের মত ব্যবহার করিলেন.

দুর্বলরাজারা সর্বদা কোন এক আত্মীয়ব্যক্তিকর্তৃক শাসিত হয়; এবং যে প্রথম ব্যক্তির উপর রাজা এদ্বার্দ মন রাখিয়াছিলেন তাহার নাম পিয়র্স গাবেস্তন্, তিনি গাস্কন্জাতীয়েরদের মধ্যে এক যোদ্ধৃকুলীনের সন্তান, এবং গতরাজার সেবাতে নিযুক্ত ছিলেন. এই যুবা ব্যক্তির প্রতি যদ্দ্বারা প্রীতি জন্মে, এমত কায়সৌন্দর্য্যাদি অনেক গুণ ছিল, কিন্তু যাহাতে মান্য হন এমত গুণরহিত ছিলেন; বিশেষ মত সুন্দর এবং চতুর এবং সাহসিক ছিলেন, কিন্তু তথাপি বিনষ্ট ও কার্য্যাক্ষম এবং লম্পট ও চঞ্চল ছিলেন; এই সকল দোষ ঐ যুবরাজার মনে জড়ীভূত ছিল, তাহাতে ঐ যুবরাজ যে তাহার প্রত্যুপকার করিতে পারেন ইহাতে আপনাকে অক্ষম ভাবিলেন. পরে গাবেস্তন্ অতিপরাক্রমেতে মত্ত হইয়া, এবং অহঙ্কারী

ও আত্মশ্লাঘী হইয়া, ইংগ্লণ্ডীয় সভাসতেরদিগকে হেয়জ্ঞান এবং নিন্দা করিলেন, যন্নিমিত্তে তিনিও তুচ্ছীকৃত হইলেন. পরে তাহার বিরুদ্ধে এক কুপরামর্শ শীঘ্র উপস্থিত হইল, যাহাতে ইজাবেল্ নামে রাণী এবং লাংকাস্তরের প্রদেশাধিকারী, যাঁহারা বড় পরাক্রান্ত ছিল, তাঁহারা প্রধান ছিলেন.

যাহা হওক, ইহা বুঝা অতিসহজ, যে সভাসদ্বর্গেরদের ঐক্য এবং তদৈক্যে রাণী ইজাবেলার গুপ্তরূপে সাহায্য হওন, তাহা অকর্ম্মণ্য এক দুর্ব্বল রাজার, এবং তাহার সাররহিত যে বন্ধু, তাহারদের উদ্যোগহইতে বলবান হয়. পরে ঐ রাজা এদ্বার্দ অস্থিরচিত্ত হইয়া তাহারদের পরামর্শে ঐ গাবেস্তনকে রাজ্য হইতে বহিষ্কৃত করিয়া, কিছুকাল পরে তাহাকে পুনর্ব্বার আনাইলেন; তাহাতে সকল দেশ শঙ্কান্বিত হওনের যথেষ্ট কারণ হইল. পরে প্রধান২ সকল অধিপতি বর্গেরা অস্ত্রগ্রহণ করিল, এবং লাংকাস্তরের প্রদেশাধিকারী, ঐ অনির্ব্বার্য্য মন্ত্রণা কারিরদের প্রধান হইল. পরে ঐ দুর্ভাগ্য এদ্বার্দ, তাহারদের নিবারণে উদ্যোগী না হইয়া, কেবল আত্মরক্ষার্থে সচেষ্ট ছিলেন, এবং সদাই আত্মবন্ধুসমীপে থাকাতে আহ্লাদিত হইয়া, তাহাকে সঙ্গে করিয়া তিন্মৎ নগরে জাহাজে চড়িয়া স্কার্বরাতে উত্তীর্ণ হইলেন; সেই স্থান নিরাপদ্ জানিয়া গাবস্তনকে সেই স্থানে রাখিয়া, শত্রুসহিত যুদ্ধ করণার্থে বা হওক, কিম্বা আপনার দর্শনে শত্রুরদের দ্বেষবিনাশার্থেইবা হওক, স্বয়ং যর্ক নগরে পুনর্গমন করিলেন. ইহার মধ্যে পেম্ব্রোকের প্রদেশাধিকারিকর্ত্তৃক ঐ গাবস্তন্ স্কার্বরানামক গড়েতে বেষ্টিত হইল, এবং যদ্যপি ঐ গড়স্থ সৈন্য সকল যথোপযুক্ত খাদ্য সামগ্রীপ্রাপ্ত হইত, তবে সে গড় আক্রমণ করা অসাধ্য হইত; কিন্তু গাবস্তন্ ঐ স্বসৈন্যেরদের দুর্দশা জানিয়া, অতিশীঘ্র সন্ধি করিতে উদ্যোগ করিল. এবং সন্ধিপত্রে এই নিয়ম করাগেল, যে তিনি দুই মাসপর্য্যন্ত পেম্ব্রোকের হস্তে বন্দী হইয়া থাকিবেন, এবং ঐ দুই মাসের মধ্যে যাহাতে সর্ব্বসম্মতি হয়, তাহার উদ্যোগ করাযাইবে. কিন্তু সে যাহা হওক, এদ্বার্দ যে এরূপ সহজে বাঁচিয়া যাবেন, এমন পেম্ব্রোকের ইচ্ছা ছিল না; অতএব বানবরি নগরসমীপে দেদিংতন্ গড়ে প্রেরণার্থে আজ্ঞাদিলেন, যে স্থানে ঐ পেম্ব্রোক অন্য কোনহ কার্য্যচ্ছলেত, অল্পসৈন্য তাহার রক্ষক করিয়া রাখিলেন. পরে ঐ সংবাদ পাইয়া বারিকের প্রদেশাধিকারী, যে স্থানে ঐ দুর্ভাগ্য গাবস্তন্ বন্দী ছিল, ঐ গড়েতে চড়াও করিয়া অতিশীঘ্র ঐ গড় হস্তগত করিলেন. পরে লাংকাস্তর এবং হের্ফর্দ এবং আরণ্ডলের প্রদেশাধিকারীরা, অতি শীঘ্র বারিকের শুভাদৃষ্টের সংবাদ, এবং যে তাঁহারদের শত্রু, বারিক্নামক গড়েতে বন্দী ছিল, ইহার সংবাদ পাইলেন; অতএব তাহারদের বন্দির বিষয় এক পরামর্শ করণার্থে, তাহারা সকলে অতিশীঘ্র সেই স্থানে গমন করিল. পরে

এ বিষয়ে বহু বিলম্ব করিল না, যেহেতুক তাহাকে রাজ্যের শত্রু জানিয়া, তাহার বিনাশে মনঃস্থির করিল; এবং সে ব্যক্তিও যে মরণার্থে প্রস্তুত হয়, ইহারো অব কাশাবধি দিল না; কিন্তু তাহারা তৎক্ষণে ব্লাকলো হিল্ নামে এক স্থান, যে খানে ঐ কর্ম্মের নিমিত্তে বেলচজাতীয় এক জন জল্লাদ প্রস্তুত করা গিয়াছিল, সেই স্থানে তাহার মস্তক ছেদন করিল.

পরে, রাজা এদ্বার্দের দুরদৃষ্টক্রমে, অতিশীঘ্র আর একবার স্কৎজাতীয় ক্রস্ শামক্ষ সেনাপতির ব্যাপ্যসৈন্যসকলের দ্বারা বান্নকবর্ন নামে এক স্থানের নিকটে পরাস্ত হইলেন; এবং ঐ স্থানে আঘাত পাওয়াতে আত্মশান্ত্যর্থে, অন্য এক কর্ম্মনির্ব্বাহক প্রিয়পাত্রের অন্বেষণ করিলেন. এই প্রিয়পাত্রের নাম হিওঘ্ দি স্পেন্সর, তিনি ইংগ্লণ্ডজাতীয় এক মহাবংশপ্রসুত ছিলেন, এবং অনেক প্রকার উত্তম গুণবিশিষ্ট যুবাপুরুষ ছিলেন. তাহার পিতা তাহাহইতে অধিকরূপে নানা প্রকারে বিশ্বসনীয় ছিলেন, এবং অতিপ্রাচীনপ্রযুক্ত সম্ভ্রান্ত ছিলেন, এবং জ্ঞানবান্প্রযুক্ত যাবদায়ু মান্য ছিলেন. কিন্তু ঐ ব্যক্তি স্বয়ংই এবং তাহার পুত্র, এই দুই জন যৎক্ষণাবধি রাজানুগৃহীত হইল, তৎক্ষণাবধি ঐ সকল উত্তম গুণ ক্রমেং হ্রাস পাইতে লাগিল, এবং তাহাহইতে মন্দোৎপন্ন হইতে লাগিল; যেহেতুক ঐ এদ্বার্দ রাজা, আত্মীয় পাত্রের প্রতি অনুগ্রহ দান করণার্থে, কতক গুলি মণ্ডলেশ্বরেরদিগের অধিকার সকল অন্যায় করিয়া হরণ করিয়া লইলেন. পরে যাহারা অনেক কালপর্য্যন্ত রাজদোষান্বেষী ছিল, তাহারা এই বিষয় উপলক্ষ করিল, এবং লাংকাস্তরের এবং হের্দফর্দের প্রদেশাধিকারীরা অস্ত্রগ্রহণ করিল; এবং পার্লিমেন্ত অর্থাৎ মহাসভাসৎকর্তৃক এক আজ্ঞা দেওয়া গেল, যে স্পেন্সর নামে দুই ব্যক্তির যথাসর্ব্বস্ব দণ্ড করিয়া, যাবজ্জীবন তাহারদিগকে দেশ হইতে বহিষ্কৃত করিবে. পরে রাজা এই সংবাদ পাইয়া, ঐ আলস্যাবস্থা হইতে উঠিয়া, তাঁহার প্রিয়তম ঐ স্পেন্সরেরপক্ষ হইয়া যুদ্ধ করিতে মনঃস্থির করিলেন; এবং তন্নিমিত্তে ত্রিশ হাজার সৈন্যসামন্তের সেনাপতি হইয়া, লাংকাস্তরের পশ্চাতে এমত বেগে গেলেন, যে তিনি সৈন্যসামন্ত আহরণ করিবার সময়ও পাইলেন না. পরে ঐ লাংকাস্তরের প্রদেশাধিকারী একস্থানহইতে অন্যস্থানে পলায়ন করত, অবশেষে স্কৎলণ্ডদেশে যাওন সময়ে সর আন্দ্র হার্ক্লাকর্তৃক ধৃত হইয়া বন্দী হইলেন. এবং পূর্ব্বে, এই লাংকাস্তর যে ঐ গাবেস্তনের প্রতি অত্যল্প দয়ালু ছিল, তন্নিমিত্তে তাহার বিষয়েও অত্যল্প দয়া করা গেল. পরে কোর্ত মার্শল্ নামে এক যুদ্ধের ব্যবস্থাদ্বারা তাহাকে দোষী করিয়া, অতিক্লিষ্ট এক অশ্বারূঢ় করাইয়া অত্যপমানপূর্ব্বক পম্ফ্রেৎ নামে এক উচ্চ স্থানে লইয়া যাইয়া লণ্ডনবাসি এক ব্যক্তি জল্লাদ তাহার শিরশ্ছেদন করিল.

পূর্ব্বে, এই যুদ্ধ এমত সর্ব্বতোভাবে জয়যুক্ত হওয়াতে, কেবল ঐ যুবা স্পেন্সরের অহঙ্কারের ও মাৎসর্য্যের বৃদ্ধির কারণ হইল; যেহেতুক যাহারং যথাসর্ব্বস্ব হরণ করা গিয়াছিল, তাহার অনেক স্বকার্য্যার্থে অপহৃত হইয়াছিল, এবং নির্দ্দোষ প্রজারদের দণ্ডকরণেতে অনেক অযথার্থ অন্যায় ব্যবহার করিল.

কিন্তু যাহা হউক, এইক্ষণে অত্যধিক ভয়ঙ্কর এক শত্রুর সহিত ঐ ব্যক্তির যুদ্ধ করিতে হইল, অর্থাৎ রানী ইসাবেল্লা, যিনি অতিশয় দুরন্ত অহঙ্কারিণী এক স্ত্রী ছিলেন; ঐ রানী পূর্ব্বে ফ্রান্সিস্ দেশে পলায়ন করিয়া, যাবৎপর্য্যন্ত ঐ স্পেন্সর রাজার সাক্ষাৎহইতে দূরীকৃত, এবং রাজ্যবহির্ভূত না করা যায়, তাবৎ ইংগ্লণ্ড দেশে না যাওনে প্রতিজ্ঞা করিলেন. এই প্রতিজ্ঞার দ্বারা, তিনি বিষয় দ্বয় প্রাপ্ত হইলেন; বিশেষত, যে স্থানেতে ঐ স্পেন্সর অতিঘৃণাস্পদ ছিল এমত যে ইংগ্লণ্ড দেশ, সে স্থানে মহাখ্যাত্যাপন্ন হইলেন; এবং সে দেশে বাস করণে মর্ত্তিমর নামে মহাকুলপ্রসূত এক যুবা ব্যক্তির সহিত পূর্ব্বপ্রীতিকরণ বিষয়ে আত্মাভিলাষ পরিপূর্ণ করিলেন. এইহেতুক যাহারা কোন দোষপ্রযুক্ত স্বদেশ ত্যাগ করিয়া আসিয়াছিল. অথবা ভ্রমণার্থে সেই প্রদেশে আসিয়াছিল এমত অসন্তুষ্ট ব্যক্তিরা সকল, ঐ রানীর সভাতে আশ্রয়ের স্থান পাইল. এত ক্রমে ক্রমেতে, ঐ রানী অতিশীঘ্র তিন হাজার অস্ত্রধারীযোদ্ধা সমভিব্যাহার করিয়া, দর্ত নামে বন্দরহইতে জাহাজপথে যাত্রা করিয়া, কোনো বিষয়ে বাধিত না হইয়া, নিরুদ্বেগে সমুদ্রের তটে উপস্থিত হইলেন. সেই স্থানে দর্শন দিবামাত্রেতে, তাবৎলোক রানীর পক্ষ হইল, তাহাতে ঐ অভাগ্যবান্ রাজা দেখিলেন, যে রাজস্বব্যাঘাতক স্বভাব রাজধানীতে কেবল নহে, কিন্তু রাজ্যের সর্ব্বত্র ব্যাপিয়াছে. পরে জ্যেষ্ঠ স্পেন্সরনায়ক সেনাপতির ব্যাপ্য যে সকল সৈন্য, ব্রিস্তল গড়েতে ছাওনী করিয়া রহিয়াছিল, তাহারদের মধ্যে ঐ রাজার যৎকিঞ্চিৎ ভরসা ছিল; কিন্তু ঐ সকল সৈন্যগণ পরস্পর তাহারদের সেনাপতির বিরুদ্ধে বিবাদ করিয়া, ঐ অভাগ্যবান্ প্রিয়পাত্রকে শত্রুহস্তে গচ্ছিত করিল, এবং ঐ সকল বিবাদকারী অধিপতিরা, তাহাকে কুৎসিতরূপে মারিবার কারণ দোষীকৃত করিল. পরে তাহাকে সমাজে গর্হিত করিয়া ফাঁসি দিল, এবং তাহার শরীর ক্ষতবিক্ষত করিয়া কুক্কুরকে খাইতে দিল, এবং তাহার শিরশ্ছেদন করিয়া বিঞ্চেস্তর নগরে প্রেরণ করিল, এবং সেই স্থানে তৎ স্থানবাসিরদের দর্শনার্থে এক উচ্চ বাঁশের উপরে টাঙ্গাইয়া দিল.

পরে ঐ অভাগ্যবান্ যুবা স্পেন্সর, তাহার পিতার মরণের পরে, বিস্তর কাল জীবৎমান থাকে নাই; এবং ঐ অভাগ্যবান্ রাজার অনুগত হইয়া তদ্রাগোপ ক্ষী কতগুলা লোকের সমভিব্যাহারে, বেল্সদেশস্থ এক ক্ষুদ্রনির্ম্মশালায় বৃত

হইয়া বন্দী হইলেন, এবং ঐ নির্দয় জয়ীরা তিরস্কারপূর্ব্বক নিষ্ঠুরতাদ্বারা তাহারদের প্রাণোবাঞ্ছা সিদ্ধ করণার্থে মনঃস্থির করিল. এবং ঐ রাণী ইসাবেল্লা বিচারাপেক্ষাপর্য্যন্ত ধৈর্য্য না করিয়া, বিদ্রূপকারী ঐ সকল লোকের সাক্ষাৎকার ঐ স্পেন্সরকে মারণার্থে বহিষ্কৃত করিতে আজ্ঞা করিলেন, এবং ঐ ব্যক্তির দুরবস্থা দেখিয়া রাণীর নেত্রসুখ জন্মিবাতে অত্যন্ত আহ্লাদিত হইলেন. তাহার ফাঁসির কাষ্ঠ পঞ্চাশ হাত ওচ্চ নির্ম্মিত ছিল; এবং তাহার মস্তক লণ্ডন্ শহরে প্রেরণ করা গিয়াছিল, যে স্থানে প্রজারা নিষ্ঠুরতাপূর্ব্বক জয়যুক্ত আহ্লাদেতে তাহা গ্রহণ করিয়া সংক্রমোপরি লটকাইয়া দিল. পরে, যাহারা ঐ সময়ের পূর্ব্বে, আপনারদের নিষ্ঠুরব্যবহারদ্বারা যদি এমত নিষ্ঠুরকার্য্যের যাথার্থ্যে স্বীকৃত না হইত, তবে তাহারা দয়ার পাত্র হইতে পারিত, এমত অন্যং অনেক মণ্ডলেশ্বরপ্রভৃতি যাহারা দয়ার্হপাত্র ছিল, তাহারদেরও ঐ দশা ঘটিল.

এই সময়ে এদ্বার্দ রাজা, যিনি ভরসা করিলেন যে বেল্সদেশে আশ্রয় করিলে রক্ষা পাইব, তিনি অতিশীঘ্র প্রকাশিত হইলেন; এবং যাহারা তাঁহার প্রতি নিষ্ঠুর ব্যবহারদ্বারা আত্মমনস্কামনা সিদ্ধ করিয়াছিল, তাহারদের হস্তে গচ্ছিত হইলেন; পরে লোকেরদের তিরস্কার এবং নিন্দাপূর্ব্বক বেষ্টিত হইয়া, রাজধানীর গড়েতে বন্দী করিয়া রাখা গেলেন. পরে বিচারদ্বারা তাহার অপরাধের মধ্যে কেবল এইং নিশ্চয় হইল, যে তিনি রাজকর্ম্মে অপারক, এবং সর্ব্বদা অলসচিত্ত ও সুখাভিলাষী, এবং মন্দমন্ত্রীকর্ত্তৃক শিক্ষিত ছিলেন; অতএব এই সকল অপরাধের নিমিত্তে পার্লিমেন্ত সভাসদ্বর্গেরা তাঁহাকে রাজকর্ম্মচ্যুত করিতে অতিশীঘ্র একবাক্য হইয়া, তাঁহার ভরণপোষণার্থে এক বার্ষিক করিয়া দিল. পরে চৌদ্দ বৎসরবয়স্ক তাঁহার যে পুত্র এদ্বার্দ, তাহাকে রাজা করিয়া সিংহাসনস্থ করিতে স্থির করিল, এবং ঐ রাজপুত্র রাজ্যোপযুক্ত বয়সহওনপর্য্যন্ত রাণী ইসাবেল্লাকে রাজকর্ম্মে নিযুক্ত করিল. যাহা হউক, ঐ রাজ্যচ্যুত রাজা, তাঁহার দুর্দশা ঘটনের পর, অত্যল্পকাল বাঁচিলেন, এবং তিনি এক দুরাচার ব্যক্তির ন্যায় নিষ্ঠুর রক্ষকেরদের পরিহাসের পাত্র হইয়া, এক কারাগারহইতে অন্য কারাগারেতে পরীবর্ত্ত হইতেং তাহার অবশেষ হইল. প্রথমত, লাংকাষ্টরের প্রদেশাধিকারির স্থানে বদ্ধ হইয়া গচ্ছিত ছিলেন; পরে ঐ প্রদেশাধিকারী রাজার প্রতি কোন অংশে স্নেহ প্রকাশ করণের জন্যে, তাহার হস্তহইতে নীত হইয়া, বর্ক্লি ও মল্ট্রাবর্স এ গোর্নে নামে মণ্ডলেশ্বর, যাহারা তাহাকে একং জন একং মাস জিম্মা করিয়া রাখিল, তাহারদের হস্তে গচ্ছিত করা গেলেন. যাহা হউক বর্ক্লিনামে মণ্ডলেশ্বরের কিপ্রকার ব্যবহার রাজার প্রতি ছিল, তাহা কহা যায় না, কিন্তু অন্য দুই ব্যক্তি যাহারা, তাহারা এই স্থির করিল, যে রাজা যেপর্য্যন্ত তাহারদের হস্তে থাকেন, সেপর্য্যন্ত তাঁহাকে কোনহ প্রকারে সুখী কিম্বা সুখী

থাকিতে দিয়েন্না; এবং এতন্নিমিত্তে তাহারা এপ্রকার অমর্য্যাদা এবং কঠিন ব্যবহার দ্বারা রাজার নিগ্রহ করিতে লাগিল, যে বুঝা যায় যে তাহারা রাজার প্রতি ক্লেশ করণে ঝটিতি তাঁহার মৃত্যু হয়, এই তাহারদের আশা ছিল.

পরে, অন্যং অনেক ক্লেশান্বিতকার্য্য যাহা তাহারা করিল, তাহার মধ্যে ইহাও কথিত আছে, যে তাহারা তাঁহাকে এক নগরের প্রান্তভাগে অনাবৃত ভূমিতে লইয়া যাইয়া, উপহাস করত এক নিকটবর্ত্তী নরদমার জল লইয়া তাঁহার শিরোমুণ্ডন করিল. পুনশ্চ ঐ রাজার বিষয়ে ইহাও কথিত আছে, যে ইহার পূর্ব্বে তিনি যত অপমান ও অমর্য্যাদা পাইয়াছিলেন, তাহা অতিধৈর্য্যপূর্ব্বক সহিষ্ণুতা করিয়াছিলেন, কিন্তু এখন এ বিষয়েতে, তিনি একেবারে বলবুদ্ধিরহিত হইলেন; এবং ঐ সকল নির্দয় অপমানকারক শত্রুরদের প্রতি অভ্রান্তচিত্তের ন্যায় চাহিয়া, বিলাপ করত ইহা কহিলেন, যে আমি পুনঃসম্ভ্রান্ত হইয়া, অধিক মান্য হইতে পারি এমন সময় অবশ্য হইতে পারিবে. কিন্তু এ যে তাঁহার প্রত্যাশা তাহা ব্যর্থ হইল, কেননা ঐ নির্দয়াপমানকারকেরা সকলে দেখিল, যে ঐ সকল নির্দয় ব্যবহারের দ্বারাও তাঁহার মৃত্যু হইবে না, এবং তাঁহার মঙ্গলার্থে রাজ্যের মধ্যে পরীবর্ত্তন হইতে পারে; অতএব তাহারা স্বস্বভয়হইতে আপনারদিগকে মুক্ত করণার্থে একেবারে তাঁহাকে বধ করিতে নিশ্চয় করিল. পরে এতৎকার্য্যসাধনার্থে, গোর্নে এবং মন্ত্রাবর্সনামক তাঁহার দুই রক্ষক, তাহারা যে স্থানে এদ্বার্দ রাজা বদ্ধ ছিলেন, এমন যে বর্ক্লি নামে গড় তাহাতে আসিয়া, মনুষ্যেরদের নির্লক্ষনরূপে তাঁহাকে বধ করিতে পরামর্শ করিল. পরে তাঁহাকে এক খট্টো পরিস্থ করিয়া, একটা বৃহৎমেজ তাঁহার উপরে চাপা দিল; এবং এক ফাঁপা নল আনাইয়া তাঁহার মলদ্বারদিয়া প্রবেশ করাইয়া, একটা রক্তবর্ণ দগ্ধলৌহ শলাকা ঐ নলের ভিতরদিয়া উদরমধ্যে প্রবিষ্ট করাইয়া, উদরনাড়ী দগ্ধ করিয়া বিনাচিহ্নে তাঁহাকে প্রাণে মারিল. পরে ঐ ব্যক্তিরা, এইরূপ নির্দয়শঠতাদ্বারা যে তাহারা রাজার প্রাণদণ্ডকরণজন্যদোষ গুপ্ত রাখিবে ইহা ভাবিল, কিন্তু পারিল না; যেহেতুক তৎকালীন ঐ রাজার অতিকঠোর চিৎকারশব্দ, যাহা গড়হইতে অনেকদূরপর্য্যন্ত শুনা গেল, তাহাতে রাজার প্রাণদণ্ডের সন্দেহ জন্মিল. কিছু কাল পরে ঐ ব্যক্তিরদের মধ্যে এক জন, ঐ বিষয় প্রকাশ করিলে, সকলি জানা গেল; কেননা এমত নিগ্রহতে সকলেরি মনের মধ্যে দয়া জন্মে, এবং দোষানুযায়ীদণ্ডাধিকদণ্ডদ্বারা, এদ্বার্দের যে অনেক দোষ তাহাও এই অসঙ্গত দণ্ড প্রাপণপ্রযুক্ত প্রায় লুপ্ত হইতে পারে.

কন্যা থাকাতে, দীর্ঘকায় নামে খ্যাত ফিলিপ্ রাজা, তাঁহার কনিষ্ঠ ভ্রাতা, ঐ কন্যার বিরুদ্ধে সিংহাসন গ্রহনার্থে উপক্রম করিয়া, স্যালিকনামক ব্যবস্থানুযায়ী, যাহাতে স্ত্রী লোকেরা উত্তরাধিকারিণী হইতে পারে না, ঐ ব্যবস্থাদ্বারা তিনি যে ঐ রাজ্যের যথার্থরূপে উত্তরাধিকারী, তাহা স্থির করিলেন. যাহা হইক, পরে রাজা এদ্বার্দ তিনি যে ঐ রাজ্যের উত্তরাধিকারী, তাহা এইপ্রকার জানাইলেন; যে তাঁহার মাতা রাণী ইসাবেল্লা, তিনি ঐ গোরা নামে খ্যাত ফিলিপের কন্যা, এবং ফ্রাঁসিসের গত তিন রাজারদের ভগিনী, অতএব দৌহিত্র সন্তান মাতামহের সিংহাসন গ্রহণ করিতে পারে. কিন্তু প্রথমত, ঐ সিংহাসনের নিমিত্তে আপত্তি করনের যথার্থতার বিষয় আত্মসভাসতের সহিত পরামর্শ করাতে, শীঘ্র, তাহারদের অনুমতি পাইলেন. পরে মেষপ্রভৃতির লোম, যাহা ফ্লিমিন্ জাতীয়ের নিকট পরীবর্তনকরনদ্বারা অর্থসংগতি করিতে সচেষ্ট ছিলেন, তাহার মধ্যে যথোপযুক্ত সঙ্গে করিয়া লইলেন, এবং ইংগ্লণ্ডীয় অনেক সৈন্য সামন্তেরদিগকে, এবং ইংগ্লণ্ডীয় অনেক মন্ত্রীবর্গেরদিগকে সমভিব্যাহারে লইয়া, নিশ্চয় জয়ী হইব, এই আহ্লাদেতে পরিপূর্ণ হইয়া, যুদ্ধ নিমিত্তে জাহাজ পথে ফ্লাণ্ডর্স দেশে যাত্রা করিলেন.

পরে, ইংগ্লণ্ডীয়েরা ফ্রাঁসিসেরদের, বিরুদ্ধে যে প্রথমত মহাপরাজয় প্রাপ্ত হইয়াছিল; তাহা এই, ইংগ্লণ্ড ও ফ্রাঁসিস্ এই উভয় পক্ষেরদের পরস্পর সাক্ষাৎ হওয়াতে, ফ্লাণ্ডর্স দেশের তটসমীপে অত্যন্ত ঘোরতর জলোপরি সংগ্রামেতে ফ্রাঁসিসের ২৩০ দুইশত ত্রিশ জাহাজ, ও ত্রিশহাজার জাহাজস্থ সৈন্য, এবং আদ্মরাল্নামক সেনাপতি দুই জন, মারা গেল.

পরে রাজা এদ্বার্দের কিনারায় উত্তীর্ন হওয়ার শ্রীনি, এবং তাঁহার সৈন্য যাহারা সমস্ত দেশে ব্যাপিয়াছিল, তদ্দ্বারা হইয়াছিল যে উৎপাত, তাহা ফ্রাঁসিসের রাজধানী অবধি সকলকে চমৎকৃত করাইল. পরে কাইন্ নামে এক স্থান প্রথমেতে ইংগ্লণ্ডীয়েরদের সৈন্যদ্বারা লুট হইল; এবং পারিশ্ শহরপর্যন্ত তাবৎ গ্রাম ও তাবন্নগর ঐ দশাপন্ন হইল; এবং ঐ চণ্ডাওকর্তার চণ্ডাওকরন নিবারণার্থে, দেশস্থ তাবৎসংক্রম ভয়বিনা ফ্রাঁসিসেরদের আর কোনহ উপায় ছিল না. পরে ঐ কালীন ফ্রাঁসিসের রাজা যে ফিলিপ্, তিনি শত্রুনিবারণার্থে উদ্যোগ করনে আলস্যযুক্ত ছিলেন না; যেহেতুক তাঁহার সেনাপতিরদের মধ্যে গদ্মার দি ফাই নামে এক জনকে সৈন্যসমভিব্যাহারে সোম্ নদীর অন্যপার্শ্বে, যে স্থানদিয়া রাজা এদ্বার্দ যাইবেন, তথায় তাহারদিগকে স্থাপিত করিয়া, স্বয়ং ই এক লক্ষ সৈন্যের সেনাপতি হইয়া, ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের সহিত যুদ্ধ করিতে যাত্রা করিলেন.

পরে, উভয় পক্ষীয় দল বহুকালপর্যন্ত সংমুখাসংমুখি হওয়াতে, উভয়পক্ষেরদের

যুদ্ধে যে [illegible], ইহার অধিক আর কোন আকাঙ্ক্ষা ছিল না; এবং উভয়পক্ষীয় সৈন্যগণ অত্যন্ত ন্যুনাধিক হইলেও, বিশেষত ইংগ্লণ্ডীয়েরদের কেবল ত্রিশ হাজার সৈন্য, এবং ফ্রাঁসিসের সৈন্য এক লক্ষ বিশহাজার হইলেও, তথাপি রাজা এদ্বার্দ আত্মসৈন্যেরদের মনস্কামনা সম্পূর্ণ করণার্থে, জয়াজয় দৈবাধীন, ইহা বুঝিয়া, যুদ্ধ দিতে মনঃস্থির করিয়া; ক্রেসি নামে নগরের নিকটবর্ত্তী আপন শিবির করিয়া রহিলেন, এবং সেই স্থানে অতিসুস্থিরচিত্ত হইয়া শত্রুরদের আগমনাপেক্ষী হইয়া রহিলেন. পরে এক উচ্চ ভূমির উপর ব্যূহত্রয় করিয়া, স্বসৈন্যের দিগকে অতিশৃঙ্খলাপূর্ব্বক রাখিলেন. তাহার মধ্যে প্রথম ব্যূহের সেনাপতি বেল্স দেশের রাজপুত্র ছিলেন; এবং নর্ত্তাম্তন ও আরণ্ডলের প্রদেশাধিকারিরা, দ্বিতীয় ব্যূহের সেনাপতি হইলেন; এবং তৃতীয় ব্যূহ, যাহা শেষযুদ্ধে নিরূপিত ছিল, তাহার সেনাপতি রাজা আপনি হইলেন.

পরে, অন্যপক্ষে, ফিলিপ্ রাজা, শত্রুর প্রতি দ্বেষপ্রযুক্ত এবং আপনার সৈন্য বাহুল্যেতে নির্ভর করিয়া, যুদ্ধেতে কে জয়ী হইবেন ইহাতে সাবধানপূর্ব্বক উপযুক্তকার্য্য করণাপেক্ষা, উভয় দলের যুদ্ধারম্ভ করণেতে অধিক সচেষ্ট ছিলেন; তন্নিমিত্তে ঐ রাজা, স্বসৈন্যেরদিগকে তিন ব্যূহ করিয়া, ইংগ্লণ্ডীয় সৈন্যের দের সংমুখবর্ত্তী হইলেন; প্রথম ব্যূহেতে ১৫ পনর হাজার জিনোইস্ জাতীয় ধনুর্দ্ধর ছিল, দ্বীতীয় ব্যূহেতে ফ্রাঁসিসের রাজার ভ্রাতা ছিল, ও তৃতীয় ব্যূহেতে রাজা স্বয়ংই সেনাপতি হইলেন.

পরে ফ্রাঁসিসের রাজা, ঐ সকল ধনুর্দ্ধরেরদিগকে তীরক্ষেপণের আজ্ঞা দেয়নেতে, তিনপ্রহর বেলার সময়, ক্রেসিনামক যে অতিখ্যাত্যাপন্ন যুদ্ধ তাহা আরব্ধ হইল. কিন্তু ঐ তীরন্দাজ সকল, পথশ্রান্তিতেক্লান্ত হইয়া, যুদ্ধে প্রবৃত্ত হওনের পূর্ব্বে কিছু কালপর্য্যন্ত শ্রান্তি নিবারণার্থে প্রার্থনা করিল. পরে কৌন্ত আলেন্সন্, তাহারদের এই প্রার্থনা সংবাদ শুনিয়া, অশ্বারূঢ় হইয়া তাহারদের নিকটে যাইয়া, কাপুরুষ ইত্যাদি বাক্যদ্বারা ভৎসনা করিয়া, শীঘ্র যুদ্ধারম্ভ করিতে আজ্ঞা দিলেন. কিন্তু সে সময়ে একটা ভারিবৃষ্টি হওয়াতে, যোদ্ধারদের ধনুগুর্ণ শিথিল হইল, তাহাতে তাহারা শরক্ষেপণ বিষয়, পূর্ব্বহইতে এখন অধিক অনেচ্ছু হওয়াতে, কার্য্যসিদ্ধি হইল না; এতন্নিমিত্তে যুদ্ধ হওনে যে যৎকিঞ্চিৎ অভিলাষ ছিল তাহাও নিবৃত্ত হইল. পরে অন্যপক্ষীয় যে ইংগ্লণ্ডীয় ধনুর্দ্ধর, যাহারা আপনারদের ধনুক কোষমধ্যে রাখিয়াছিল, সেই সময়ে তাহারদের উপর সূর্য্যপ্রকাশ হওয়াতে, এবং তাহারদের শত্রুপক্ষীয়েরদের দৃষ্টির বৈলক্ষণ্য হওয়াতে, এমত ঘোরতর এবং লক্ষ্যভেদী শর ক্ষেপণ করিতে লাগিল, যে জিনোইস্ জাতীয় সৈন্যেরদের মধ্যে হুড়াহুড়ি কলহ কচকচিব্যতিরিক্ত আর কিছু দেখা গেল না. পরে বেল্সের অধিপতি যে যুবরাজ, তিনি অতিসাহসিক হইয়া, এই অব

কাশ নির্ভর করিয়া, আপনার ব্যাপ্য সৈন্যের ব্যূহকে যুদ্ধার্থে অগ্রেসর করিলেন. পরে আলেন্সন্ নামে ফ্রাংসিস্‌জাতীয় অশ্বারূঢ়েরদের সেনাপতি, তিনি ঝাটিতি ফিরিয়া আসিয়া, ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের চতুঃপার্শ্ব বেষ্টন করিয়া, যুদ্ধ করিতে লাগিলেন. এমত সময়ে যুবরাজ যুদ্ধে অগ্রেসর দৃষ্ট ছিলেন, এবং যেই২ স্থানে তিনি সংগ্রাম উপস্থিত করিলেন সেই২ স্থানে জয়ী হইলেন, এমন যে যুবরাজ তাঁহার সাহায্য করণে ঐ সময় আরণ্ডেল্ এবং নর্তাম্বুনের প্রদেশাধিকারীরা উপস্থিত হইল. পরে এমন সময়ে, ঐ রাজপুত্রের চতুঃপার্শ্ব বেষ্টন করিয়া অতিঘোরতর সংগ্রাম হইতে লাগিল, এবং ঐ যুবা রাজপুত্রের সাহস ও যুদ্ধ নৈপুণ্য দেখিয়া, অতিপ্রবীণ যোদ্ধা সকলের আশ্চর্য্য বোধ হইল; কিন্তু তাহার সাহস দেখিয়া আশ্চর্য্য বোধ হইলেও, তাঁহার রক্ষার বিষয় সন্দিগ্ধব্যতিরিক্ত ছিল না; এবং পাছে রাজপুত্রের কোনহ আপদ ঘটে, তন্নিমিত্তে তাহার এক জন প্রবীন সেনাপতিকে এই নিবেদন লইয়া, রাজনিকটে প্রেরণ করিল, যে রাজা, রাজপুত্রের উপকারার্থে, সাহায্যকারী অন্যহ সৈন্যেরদিগকে পাঠাইয়া দেন. তাহাতে এদ্বার্দ রাজা, যিনি এই সকল সময়, এক বায়ুপ্রচোদ্যকলঘরের উপরে থাকিয়া অতিসুস্থিরচিত্ত হইয়া যুদ্ধ দেখিতে ছিলেন, তিনি অতিনির্বিঘ্ন হইয়া ইহা জিজ্ঞাসিলেন, যে আমার পুত্র মরিয়াছেন কি না; বাঁচিয়া আছেন, এবং তাঁহার সাহসের অনেক অত্যদ্ভুত প্রমাণ দিতেছেন, এমত উত্তর প্রাপ্ত হইলেও, রাজা এই আজ্ঞা দিলেন, যে যাও, আমার সকল সেনাপতিদিগকে কহ, যে তিনি আমাহইতে কোনো উপকার পাইবেন না; যেহেতুক 'দিনের যত যশ তাঁহারি হইবে; তিনি যে অস্ত্রধারণের যোগ্যলোক, ইহা যেন সকলকে দেখান; এবং জয়ের নিমিত্তে কেবল আত্মগুণের ঋণী হউক. তাঁহার পিতার এই বাক্য রাজপুত্রের এবং তাঁহার সহায়েরদের নিকটে জ্ঞাত করাইবাতে, তাহারা অধিক সাহসযুক্ত হইয়া, আর একবার ফ্রাংসিসেরদের অশ্বারূঢ় সৈন্যেরদের উপরে যুদ্ধারম্ভ করিল; তাহাতে শত্রুরদের সেনাপতিরদের মধ্যে আলেন্সন্ নামে সকলহইতে সাহসিক সেনাপতি মারা গেলন. ইহাতে শত্রুরদের সমূলের বিনাশ হওনের উপক্রম হইল, এবং ফ্রাংসিসেরা এখন যথোপযুক্ত সেনাপতিরহিত হইয়া, এলুয়ামেলুয়া হইয়া এবং সকল সৈন্য পরাঙ্মুখ হইয়া পলায়ন করিতেছিল, ইতোমধ্যে যাবৎপর্য্যন্ত রাত্রি উপস্থিত হইয়া তাহারদের কাটাকাটির নিবারক না হইল, তাবৎপর্য্যন্ত তাহারদের পশ্চাদ্গামী সৈন্য সকল, নির্দয়রূপে তাহারদিগকে তরবারে হত করিল. পরে এমন উপযুক্ত সাময়িক জয়, এবং ইংগ্লণ্ডীয়েরদের প্রতি এমত অল্পরক্তস্রাবিপূর্ব্বক পূর্ব্বে জয়, তাহা কখনো হয় নাই; যাহাতে শত্রুপক্ষেরদের অসংখ্যসৈন্য হত হইল, কিন্তু জয়ীরদের কেবল এক স্কোইর, এবং তিন যোদ্ধৃকুলীন এবং অন্যহ কতক গুলি ক্ষুদ্রপদস্থ লোক মারা গেল.

পরে, এই২ লাভ ছাড়াও, এই জয়েতে আরো অনেক বৃহল্লাভ উদ্ভব হইল; যেহেতুক এদ্বার্দ রাজা, যিনি জয়ী হওনার্থে যেমত বিবেচক ছিলেন, তেমনো জয়ের পর সদ্বিবেচক হইয়া, ইহার পরে যে অনায়াসে ফ্রাংসিস্ দেশে প্রবিষ্ট হইতে পারেন এমত এক উপায় হস্তগত করণে মনঃস্থির করিলেন. পরে এই আশয়ে কালাইশ্ নামে গড় বেষ্টন করিলেন; ঐ গড় ঐ সময়ে জান্ দি বিএন্নি নামে এক জন বিজ্ঞসেনাপতিকর্তৃক রক্ষিত ছিল, এবং অবরোধোপযুক্ত সর্ব্বসামগ্রীতে পরিপূর্ণ ছিল; পরে ঐ এদ্বার্দের ঐ সকল আয়োজন অতিসিথিলরূপে করা গেলেও, অবশেষে সফল হইল. ঐ গড়ের কর্ত্তা উত্তমরূপে গড় রক্ষা করিল, এবং যে নিরর্থক লোকসকল, যাহারদিগকে এদ্বার্দ রাজা, পরেতে দয়াপূর্ব্বক নির্বিঘ্নরূপে যাইতে দিলেন, তাহারদিগকে যে শহরের বহির্ভূত করিল, তাহাতেও ঐ গড়রক্ষণো দ্যোগ ব্যর্থ হইল; কেননা এদ্বার্দ রাজা ঐ গড় দুর্ভিক্ষপূর্ব্বক হস্তগত করিতে মনস্থ করিয়াছিলেন, এবং অবশেষে বার মাস বেষ্টন করণের পরে, এবং রক্ষকেরা নিদানকালপ্রাপ্ত হওয়াতে ঐ গড় হস্তগত হইল. পরে এদ্বার্দ রাজা ঐ শহরের ছয় জন প্রধান লোক, যাহারা তাঁহাকে অবহেলা করিয়াছিল, এবং যাহারা রাজার ক্রোধনিবারণার্থে আপনারদের গলায় দড়ি দিয়া আপনারদিগকে রাজার নিকটে সমর্পন করিল, তাহারদিগকে বধ করিতে পন করিলেন; কিন্তু রানীর কাকুতিতে তাহারদের প্রান রক্ষা পাইল.

পরে যে সময়ে এদ্বার্দ রাজা মহাদ্বীপে জয়যুক্ত হইতে ছিলেন, সে সময়ে স্কৎজাতীয়েরা যাহারা দৌরাত্মকরণে এবং আত্মাভিলাষ পরিপূর্ণ করণার্থে অবকাশ চেষ্টা করিতে নিত্যপ্রবৃত্ত ছিল, তাহারা দেবিদ্ ব্রুস্নামক তাহারদের রাজাকে সেনাপতি করিয়া, অনেক সৈন্যসামন্ত সমভিব্যাহারে এদ্বার্দ রাজার পার্শ্বস্থ সকল অধিকারে চড়াও করিল. পরে এমন সময়ে, এতদ্রূপ অকস্মাৎ চড়াও করণেতে, ইংগ্লণ্ড জাতীয়েরা যৎকিঞ্চিত চমৎকৃত হইয়াছিল বটে, কিন্তু তাহাতে শঙ্কান্বিত হইল না; যেহেতুক লিওনেল্নামক এদ্বার্দ রাজার পুত্র যিনি, তিনি তাঁহার পিতার বিদেশগমনসময়েতে ইংগ্লণ্ডদেশে রক্ষকরূপে নিযুক্ত ছিলেন, কিন্তু অল্পবয়স্কপ্রযুক্ত যুদ্ধার্থে সেনাপতি হইতে অশক্য ছিলেন, তথাপিও মহাদ্বীপে জয়ের সংবাদ পাওয়াতে স্ত্রীলোকপ্রভৃতি সাহসিক হইয়া রণোদ্যোগী হইল; যেহেতুক ফিলিপ্পানামক এদ্বার্দ রাজার রানী, সৈন্যসামন্ত সমারোহ করিয়া স্বয়ংই সেনাপতি হইয়া শত্রুসঙ্গে যুদ্ধার্থে গমন করিলেন. পরে পের্সিনামক রাজমন্ত্রীকে প্রধান সেনাপতি করিয়া দর্হমনামক নগরসমীপে নেবিল্স্ক্রশনামক এক স্থানে স্কৎজাতীয় শত্রুরদের সহিত সাক্ষাৎকার করিয়া যুদ্ধ দিলেন. পরে স্কৎজাতীয়েরদের যুদ্ধে, রাজাও প্রাদুক রণাকাঙ্ক্ষী হইয়া ভাবিলেন, যে অব্যবস্থিত সৈন্য এবং যাহারদের মধ্যে স্ত্রীর কর্তৃত্ব আছে, এমত সৈন্যেরদিগকে অনায়াসে জয় করিব; কিন্তু

ঐ বিষয়েতে, রাজা অতিশয় ভ্রান্ত ছিলেন, যেহেতুক ত্বরায় তাঁহার সর্ব্বসৈন্য সামন্ত রণস্থলহইতে তাড়িত হইয়া পরাঙ্মুখ হইল, এবং তাঁহার পনরো হাজার সৈন্য কাটা গেল, এবং আপনি অনেক আত্মীয় পাত্রমিত্রবর্গের এবং যোদ্ধৃকুলীনের সহিত বন্দী হইয়া, জয়চিহ্নস্বরূপ লণ্ডনশহরে আনীত হইলেন.

ইহার অত্যল্পদিবস পরে, পৈক্তিনামকস্থানের নিকটে ব্লাক্ নামে রাজপুত্র, অর্থাৎ কাল রাজপুত্রকর্ত্তৃক, অন্য এক জয় লভ্য হইয়াছিল; যাহাতে জান্ নামে ফ্রান্সিসের রাজা বন্দী হইয়া, অনেক রহস্যাদুষ্টালোকেরদের সাক্ষাৎ জয়চিহ্নস্বরূপ লণ্ডন্ শহরের মধ্যদিয়া আনীত ছিলেন. পরে, এক রাজধানীতে, এককালে, যে দুই রাজা বন্দী হইয়াছিল ইহা এক বৃহৎকার্য্যস্বরূপ বোধ হইল. কিন্তু এ বিষয়ে ইংগ্লণ্ড দেশ, কেবল যশোমাত্র লাভ পাইল এবং ফ্রান্সিসের দেশে, এই সমস্ত যুদ্ধজন্য আপদের পর, এবং আয়োজনকরণখরচের পর যাহা লভ্য হইয়াছিল, তাহা উত্তরোত্তর তুষ্ণীরূপে পরাজয়জন্য অমর্য্যাদা ব্যতিরিক্ত লুপ্ত হইল.

পরে, ইংগ্লণ্ডীয়েরা পুনঃসৈন্যাহরণকরণদ্বারা খরচ যোগাওনে অত্যন্ত ক্লান্ত হইতে লাগিল, এবং যিনি সাবাই দেশেতে বন্দী হইয়া মরিয়াছিলেন এমন যে জান্ রাজা, তাঁহার উত্তরাধিকারী যে চার্লস্‌নামক রাজা, তিনি অন্যপক্ষে নিঃশেষ জয়াজয়সূচক যুদ্ধ যে না করেন, ইহাতে অতিশয় সাবধান হইয়া, সৈন্যসামন্ত দ্বারা সুরক্ষিত যে তাঁহার দেশ, তাহা পুনঃ২ লুট করণোদ্যোগদ্বারা শত্রুদের বল ক্ষয় করণেতে নিরুদ্বেগ হইলেন. পরে যখন শত্রুরা শ্রান্ত হইয়াছিল, তখন যেং স্থানে আত্মরক্ষার্থে অশক্ত ছিল, সেই সকল স্থান চড়াও করিয়া হস্তগত করণে নিশ্চয় করিলেন; যেহেতুক তিনি প্রথমত পত্তিউনামক স্থানে চড়াও করিলেন. পরে আব্বিবিলি নিবাসীরা তাঁহার প্রতি পুরদ্বারকপাট খুলিয়া দিল, এবং বালস্ ও ক ও ক্রোটয় নিবাসীরা তদ্রীতিক্রমে করিল, এবং অল্পসময়ের মধ্যে তাবদ্রাজ্য নিঃশেষরূপে হস্তগত হইল. পরে তদ্রূপে রাজ্যের দক্ষিণপরগনা সকলও, তাঁহার পুরীনং সেনাপতিরদের চড়াও করণেতে অনায়াসে হস্তগত হইল; এবং কালনামক রাজপুত্র ইংগ্লণ্ড দেশহইতে উপকাররহিত হইয়া, এবং পীড়াতে জর্জ্জরীভূত হইয়া, ফ্রান্সিস্ দেশের দক্ষিণাংশে রাজকার্য্যকর্ম্মসকল যৎকুৎসিতরূপে রাখিয়া, স্বদেশেতে ফিরিয়া যাওনের আবশ্যক জানিলেন.

পরে যাহা হউক, এতদ্রূপ মহাপ্রতাপান্বিত রাজা এদ্বার্দের রাজত্বের শেষাবস্থা, যে অতিদুরবস্থান্বিত হইল, তাহার কারণ এই; কালনামক রাজপুত্র যিনি অতিখ্যাত, এবং অতিয়মতাপন্ন, এবং উপযুক্ত সন্তান ছিলেন, তিনি ছচল্লিশ বৎসর বয়ঃক্রমে এক অসাধারণ পৌরুস রাখিয়া প্রাণ ত্যাগ করিলেন, এবং

তাঁহার মৃত্যুজন্য যে শোক এবং খেদ, তাহা তদ্দেশীয় প্রজাগণ শীঘ্র বিস্মৃত হইতে পারিল না.

পরে, রাজা এদ্বার্দ ঐ শিষ্ঠ পুত্রের মৃত্যু হওয়াতে অত্যন্ত শোকাকুল হইয়া, রাজকর্ম্মপ্রভৃতি তাবদ্বিষয় ব্যপারেতে বিরক্ত হইয়া রাজকর্ম্মত্যাগ করিলেন, তাহাতে ঐ রাজ্য কেবল দুষ্টাপহারকমন্ত্রিবর্গেরদের উপভোগ্য হইল. ঐ রাজার স্বদোষহইতে উৎপন্ন হইয়াছিল যে পীড়া তাহাতে, পুত্রমরনের এক বৎসরের পরেতে, যেং পাত্রমিত্রবর্গেরা ঐ রাজার কৃপাতে বৈনবান্ হইয়াছিল তৎকর্ত্তৃক ত্যাজ্য হইয়া, সন্নিব্যাপ্য শোন্নামক স্থানেতে পঁয়ষট্টি বৎসর বয়ঃক্রমে, তাহার মধ্যে একান্নবৎসর রাজত্ব করিয়া, সন ১৩৭৭ তের শত সাতাত্তর শালে মরিলেন. ঐ রাজা প্রজারদের স্নেহপাত্র এত নহেন, কিন্তু অধিক প্রশংসনীয় ছিলেন, এবং তাঁহার মৃত্যু শোকের বিষয় না হইয়া, অধিক হর্ষের বিষয় হইল.

গার্ত্তরনামক যে পদবী, তাহা এই রাজত্বেতে নিরুপিত ছিল; এবং এই ব্যবস্থা করা গিয়াছিল, যে রাজা বিনা কেবল অন্য চব্বিশ জন ঐ পদবীতে নিযুক্ত হইবে. এ কথা নির্নীত আছে, কিন্তু কোন প্রাচীনরাজোপাখ্যানবক্তারদের লিখনানুযায়ী নহে, যে কোনহ এক সময়ে এক নাচ হইয়াছিল, তাহাতে শালিস্বরি নগরভোগিনী নৃত্য করিতেং তাহার গার্ত্তর অর্থাৎ পায়ের মোজাবন্ধক খসিয়া পড়িল, তাহা রাজা আপনিই উঠাইয়া লইয়া, এক চরন কবিতা পাঠ করত ঐ স্ত্রী লোককে দিলেন; সে কবিতা এই, হোনাই শোইৎ হ্বাই মাল্ আই পেন্সি, অর্থাৎ যিনি মন্দ ভাবেন, তাঁহার মন্দ হওক. কথিতও আছে, যে হঠাদুপস্থিত এই বিষয়দ্বারা গার্ত্তরনামক পদবী খ্যাত হইয়া প্রথমত সৃষ্ট হইল.

পরে, ঐ এদ্বার্দ রাজা, হাইনাল্টের ফিলিপ্পা নামে রানীর জাত, অনেক সন্তান রাখিয়া মরিয়াছিলেন; তাহার মধ্যে কাল নামে যে জ্যেষ্ঠ রাজপুত্র, তিনি তাঁহার পিতার পূর্ব্বে পরলোক পাইলেন, কিন্তু রিচার্দনামক যে অপর পুত্র, তিনি সিংহাসনপ্রাপ্ত হইলেন.

## ১৫ পঞ্চদশাধ্যায়.

### দ্বিতীয় রিচার্দের বিবরণ.

যে সময়ে রাজপুত্র রিচার্দ তাঁহার পিতামহের সিংহাসনস্থ হইলেন, সে সময়েতে কেবল এগার বৎসরবয়স্ক ছিলেন; এবং প্রজারদের অসন্তোষাবস্থায়, এবং দীন হীনাবস্থায়, এবং পাত্রমিত্রবর্গের গরিমাবস্থায়, এবং কলহকরণাবস্থায় সিংহাসন পাইলেন. পরে ঐ রাজপুত্র অল্পবয়স্কপ্রযুক্ত, তাঁহার তিন পিতৃব্য অর্থাৎ লাংকাষ্টর ও যর্ক ও গ্লস্তরের অগ্রণীরদের প্রতি রাজ্যশাসনের ভার অর্পিত হইয়াছিল. পরে গতরাজা যে অনেক প্রকার যুদ্ধবিগ্রহের মধ্যে রাজ্য রাখিয়া গিয়াছিলেন, তাহা সমাপ্ত করণার্থে যে অনেক ব্যয়ের আবশ্যক ছিল, তাহা দেখিয়া প্রজাবর্গেরদের মধ্যে কলহ এবং অসন্তোষ দিনেং বৃদ্ধি পাইতে লাগিল. এবং চতুঃপার্শ্বস্থ শত্রুরদের সহিত যুদ্ধ করণেতে যে অনেক অর্থের প্রয়োজন, এবং পাত্রমিত্রবর্গেরা ঐ অর্থ অযথার্থ ব্যয়করণেতে যে রাজভাণ্ডার শূন্য হইল, তন্নিমিত্তে পনরো বৎসরাধিক বয়স্ক প্রজারদিগের গ্রাত্নামক তিন মুদ্রাতে এক নূতন রাজকর করিয়া, ঐ ভাণ্ডার পুনরায় পরিপূর্ণ করণার্থে পার্লিমেন্তকর্তৃক নিরূপিত হইল. ইহার পূর্ব্বে অনেক কালাবধি প্রজা সকল অসন্তুষ্ট হইয়াছিল, কিন্তু এমন অন্যায় কর উপস্থিত হইল যাহাতে ধনবান্ গরিবহইতে অধিক দিল না, তাহাতে গরিব প্রজারা অত্যন্ত অসন্তুষ্ট হইল. পরে এই অন্যায়ের নিমিত্তে প্রজারদের যে দ্বেষজনক স্বভাব, তাহা প্রথমত এসেক্সনামক নগরে বৃদ্ধি পাইতে লাগিল. ঐ স্থানে এমত সংবাদ ব্যাপিল, যে অগ্নিদিয়া ঐ প্রজারদের গৃহ জ্বালান যাইবে, এবং প্রজারদিগকে নষ্ট করা যাইবে, এবং তাঁহারদের কৃষিকর্ম্মাদির দ্রব্য লুট করা যাইবে. পরে বাৎতেলর নামে অভিখ্যাত্যাপন্ন এক জন কর্ম্মকার, প্রথমে প্রজারদিগকে অস্ত্রধারী করণার্থে সংঘটন করিল. ঐ ব্যক্তি স্বগৃহে যখন আত্মকর্ম্ম করিতে ছিল, এমত সময়ে তহসিলদারেরা আসিয়া তাহার কন্যার স্থানে কর চাহিল, তাহাতে ঐ কর্ম্মকার তাহা স্বীকার না করিয়া, কহিল যে বয়ঃক্রমের উপর কর নিরূপিত হইয়াছে, আমার কন্যা বয়ঃক্রম প্রাপ্তা হয় নাই. এই কথা কর্ম্মকারের স্থানে শুনিয়া, ঐ কর গ্রাহকের মধ্যে এক জন অত্যন্ত প্রগল্ভ করিয়া কহিল, যে তোমার কন্যা বয়ঃক্রম প্রাপ্তা হইয়াছে, পরে এক কুকর্ম্মাচরণদ্বারা স্বকথা প্রমাণ করিতে চাহিল.

তাহাতে ঐ কন্যার পিতা অত্যন্ত ক্রোধান্বিত হইয়া এক মার্তুলের আঘাতদ্বারা তাহাকে প্রাণে মারিল; তাহা দেখিয়া যাহারা ঐ স্থানে ছিল, তাহারা ঐ কর্ম্মকারের পক্ষ হওনে প্রস্তুত হইল. যাহা হওক, ঐ ব্যক্তি প্রজারদের বাঞ্ছিত বিষয়েতে স্বধীরত্ব প্রকাশ করিয়া, সেনাপতিরূপে প্রজারদের প্রতিনিধি হইয়া, ওত্তর প্রত্যুত্তর করণার্থে নিয়োজিত হইলেন. পরে ঐ সকল হঙ্গাম উপস্থিত হওয়াতে যে বিরোধ উপস্থিত হইল, তাহা অনায়াসে বুঝা যায়; যেহেতুক কিছু কালের পরে, চতুঃপার্শ্বস্থ তাবৎ প্রজারা অস্ত্রগ্রহণ করিয়া যেং স্থানেতে উপস্থিত হইল, সেইং সকল স্থানে গ্রাম ও নগরপ্রভৃতি জ্বালাইয়া লুট করিয়া সর্ব্বনাশ করিল; এবং তাহারদিগের পূর্ব্বীয় স্বামী সকল, যাহারদিগের শাসন দ্বারা বহুকালাবধি অনেকপ্রকার দুঃখ সহিষ্ণুতা করিয়া ছিল, ইদানী তাহারদের ওপর বিবাদ সাধিতে লাগিল. পরে এই দ্বেষজনকস্বভাব বহুস্থানে ব্যাপনপ্রযুক্ত, এবং ক্রমেং রাজধানীর নিকটবর্ত্তী হওয়াতে, ঐ কলহজনক স্বভাব অধিক হইয়া বৃদ্ধি পাইতে লাগিল. পরে, কেন্ত এবং হর্তফর্দ এবং সরী এবং সসেক্স এবং সফুক এবং নর্ফক এবং কেম্ব্রেজ এবং লিংকন্ পরগনায় বর্দ্ধিত হইয়া প্রজ্বলিত হইতে লাগিল, এবং ব্লাক্হিথ্নামক স্থানপর্য্যন্ত পহুঁছনকালে, তাহারদের এক লক্ষ হইতে অধিক সৈন্য একত্র হইল. পরে বাৎতেলর নামে ঐ কর্ম্মকার, তাহারদের একদলের সেনাপতি হইয়া, স্মিত্ফিল্দ নামে এক স্থানে উপস্থিত হইল, এবং সে স্থানে রাজার সহিত সাক্ষাৎ হইল. পরে তাহারদের বিষয়ে যেং সকল অন্যায় করাগিয়াছিল, তাহার যথার্থবিচার করা যাইবে, এই ছলেতে তাহার সহিত পরামর্শ করণার্থে রাজা তাহাকে আহ্বান করিলেন. সে সময়ে বাৎতেলরনামক ঐ কর্ম্মকার ঐ নিমন্ত্রণ গ্রহণ করিয়া, আত্মসৈন্য সকলকে কিছু প্রান্তে যাওনে আজ্ঞা করিয়া, শিক্ষাইয়া দিল যে সঙ্কেত দিবামাত্রেতে সকলে নিকটে আসিয়া উপস্থিত হইবা; পরে এপ্রকার ব্যবস্থা স্থির করিয়া, অতিশয় সাহসপূর্ব্বক রাজার নিকট প্রবিষ্ট হইয়া, এতদ্রূপ কথোপকথন আরম্ভ করিল. ঐ কালীন তাবৎ উপাখ্যানবক্তৃদ্বারা বোধ হয়, যে এই প্রধান. কলহকারির যাবৎপ্রার্থনা, তাহা অযথার্থ এবং অসঙ্গত, কিন্তু ইদানীন্তন গ্রন্থকর্ত্তারদের বিবেচনাদ্বারা বোধ হয়, যে তাহা অতিযথার্থ ছিল. এবং প্রথমত, তাহার এই প্রার্থনা, যে যত দাসদাসী তাহারদিকে মুক্ত করিতে হইবে; দ্বিতীয়ত, যে সর্ব্ব সাধারণ জনের ব্যবহারজন্যে যেং সকল পণ্যচরণাধিকার ছিল, এবং যাহা রাজার আজ্ঞায় বন্ধ হইয়াছিল, তাহা যেমন ধনবান্লোকেরদের জন্যে অবারিতদ্বার ছিল, তেমন দুঃখীলোকেরদের নিমিত্তেও অবারিত করা যাইবে; তৃতীয়, যে সকল লোক বিপক্ষতা করিয়া, হঙ্গাম্ কলহ করিয়াছিল, তাহারদের অপরাধ ক্ষমা করা যাইবে. পরে, যাবৎপর্য্যন্ত সেই ব্যক্তি এই সকল কথা রাজার নিকটে

জানাইতে ছিল, তাবৎপর্য্যন্ত ঐ ব্যক্তি স্ববাহুবল প্রকাশার্থে, স্বীয় তরবার দেখা ইত. তাহা দেখিয়া ওলোয়্ বালবর্থ, যে ব্যক্তি তৎকালে লণ্ডনের মেয়র অর্থাৎ নগরাধ্যক্ষ পদে নিযুক্ত হইয়া রাজার নিকটবর্ত্তী ছিল, সে ব্যক্তি যে কর্ম্মে করিতে প্রবৃত্ত হইতেছেন তাহাতে রাজা যে আপদ্গ্রস্ত হইবেন, ইহা বিবেচনা না করিয়া, এক চোবদ্বারা ঐ তেলরকে এক আঘাত করিল; এবং সেই সময়েতে রাজার এক যোদ্ধৃকুলীন অশ্বারূঢ় হইয়া আসিয়া, তরবারদ্বারা তাহার শির শ্ছেদন করিল. পরে কলহকারী ঐ সকলেরা, আপ্নসেনাপতিকে পতিত দেখিয়া, অত্যন্ত ক্রোধান্বিত হইয়া, তাহার প্রতিফল দিতে নিশ্চয় করিল; এবং ধনুকহইতে বাণক্ষেপণ করে, এমন সময়ে রাজা রিচার্দ, যাহার তৎকালে ষোড়শ বর্ষ বয়ঃক্রম পূর্ণ হয় নাই তিনি ত্বরায় অশ্বারূঢ় হইয়া ঐ সকল অবাধ্য লোকেরদের নিকটে উপস্থিত হইয়া, অতিস্থিরচিত্তপূর্ব্বক উচ্চৈঃস্বরে কহিতে লাগিলেন, যে হে আমার প্রিয় প্রজারা সকল, তোমরা কি তোমারদিগের রাজাকেও বধ করিতে চাহ, তোমারদিগের সেনাপতির বিয়োগপ্রযুক্ত উদ্বিগ্নমনা হইও না, আমি স্বয়ংই তোমারদের সেনাপতি হইব; অতএব আমার পশ্চাদ্বর্ত্তী হইয়া রণস্থলে আইস, আমি তোমারদের যাহা প্রার্থনীয়, তাহা দিব. রাজ প্রমুখাৎ এই কথা শুনিবামাত্রে, ঐ সকল প্রজাগণ শান্তমূর্ত্তিপূর্ব্বক রাজানুগত হইয়া রণস্থলে গেল: এবং সেই স্থানে, ইহার পূর্ব্বে রাজা, যে নিয়মপত্র তাহারদের অন্যং অনুসন্ধিরদিগকে দিয়াছিলেন, তাহাও ইহারদিগকে দিলেন; কিন্তু কিছু কাল পরে তাহা পার্লিমেণ্টের অনুমতিতে স্থগিত হইল.

পরে, রাজা রিচার্দ একালপর্য্যন্ত তাঁহার প্রতিনিধিরদের অধীন হইয়া রাজ্য করিলেন, এবং ঐ সকল প্রতিনিধিবর্গেরা তাহার দর সাধ্যানুসারে রাজার ক্ষমতা হ্রাস করিতে কিছু ন্যূন করিল না. যাহা হউক, পরে এস্তরনামক এক পর্ব্বের পরে, একত্রীভূত হইয়াছিল যে তাঁহার মন্ত্রীরা এবং সভাসদ্বর্গেরা, ঐ সভার মধ্যে রাজা সকলের চমৎকারপূর্ব্বক, আপনার কত বয়স, ইহা জানিতে বাঞ্ছা করিলেন; তাহাতে তিনি যে দ্বাবিংশতি বয়সের অধিক বয়ঃপ্রাপ্ত হইয়াছিলেন, ইহা জ্ঞাত হইয়া, কহিলেন যে এখন আমি সাহায্যব্যতিরেক রাজ্য শাসনের ক্ষমতা প্রাপ্ত হইয়াছি; অতএব আমার ক্ষুদ্রং প্রজারা, যেং ন্যায্য বিষয়প্রাপ্ত হইয়াছে, আমি যে তদ্দুষিত হইব, ইহার কোনহ কারণ নাই.

অপর, রাজা রিচার্দ এপ্রকার নিরুদ্বেগে রাজকর্ম্মাদির নিষ্পত্তি করণেতে প্রবৃত্ত হইলে পর, এই বিষয় ত্বরায় প্রকাশিত হইল, যে তাঁহার মধ্যে চিরস্থায়িমর্য্যাদা প্রাপণের প্রবৃত্তি কিছুই ছিল না যেহেতুক, তিনি সর্ব্বদা সুখভোগেচ্ছু এবং সর্ব্বদা রহস্যপ্রিয় ছিলেন, এবং অতিনীচ লোকের সহিত সদ্ভাব করিতেন, এবং সর্দা

তাঁহার কথোপকথনদ্বারা যে অন্যেরা তাঁহার মর্য্যাদা করিবে, এমত গুণের লেশও তাঁহাতে ছিল না. পরে গ্লাস্তর নগরের অগ্রণী, যিনি কোনহ অপ্পদোষের সন্দেহপ্রযুক্ত বন্দী হইয়া কালিশ্ নামে গড়েতে প্রেরিত হইয়া সেই স্থানে হত হইয়া ছিলেন; এই বিষয়, এবং অন্যং অপকর্ম্ম সকল, যাহা ঐ রাজত্বের প্রধানকল্প হইয়াছিল, তদ্দ্বারা ঐ কালীন রাজ্যের মধ্যে যেং দ্বেষ এবং বিরোধ উৎপন্ন হইয়াছিল, তাহা অতিবর্দ্ধিত হইতে লাগিল. পরে কতগুলি নূতন প্রিয়পাত্রেরদিগকে অত্যন্ত বর্দ্ধিত করনদ্বারা, ঐ রাজা অধিক ঘৃণার্হ হইলেন; এবং তাঁহার সর্ব্ব কর্ম্মদ্বারা ইহা বুঝা যায়, যে তিনি আপন প্রজারদিগকে আপনার শত্রু করিতে পণ করিলেন. কিন্তু তাহা যেমন হউক, শেষে কোন এক দৈব ঘটনাপ্রযুক্ত তাঁহার তাবৎ উদ্যোগের বিনাশের কারণ হইল; যে হুকডুক কোন এক দিবস, হের্ফর্দের অগ্রণী পার্লিমেন্তগৃহে উপস্থিত হইয়া, জানাইল যে নর্ফক্কের অগ্রণী কোনো এক কথোপকথনের মধ্যে রাজার অমর্য্যাদাসূচক কথা কহিয়াছিল, তাহাতে নর্ফক্কের অগ্রণী তাহা অপহ্নব করিয়া, হের্ফর্দের অগ্রণীকে মিথ্যাবাদী করাইয়া, আপনার কথা যে সত্য তাহা সংস্থাপনের নিমিত্তে, তাঁহার সহিত একাকী যুদ্ধ করিতে চাহিল. তাহাতে ব্যবস্থানুসারে যে এবিষয়ের বিচার হওনের প্রমাণের ন্যূনতা ছিল, তন্নিমিত্তে পাত্রমিত্রবর্গেরা তদ্রূপে ঐ বিষয়ের নিষ্পত্তি করণে, শীঘ্র সম্মত হইল. পরে ঐ বিষয়ের নিষ্পত্তি হওনের সময় এবং স্থান নিরূপিত হইল, তাহাতে তাবৎ প্রজাগণ সন্দিগ্ধ হইয়া, ঐ যুদ্ধের শেষ কি হইবে, তদপেক্ষী হইয়া রহিল. পরে ঐ উভয়যুদ্ধের নিয়মিত দিবস উপস্থিত হওয়াতে, উভয়েই যুদ্ধোদ্যোগ করিতেছিল, ইত্যোমধ্যে রাজা স্বয়ংই উপস্থিত হইয়া, ঐ যুদ্ধ নিবারণ করিয়া উভয়কে রাজ্যবহিষ্কৃত করিতে আজ্ঞা দিয়া নর্ফক্কের অগ্রণীকে জীবনপর্য্যন্ত, এবং হের্ফর্দের অগ্রণীকে, দশ বৎসর রাজ্যহইতে বহিষ্কৃত করনের আজ্ঞা দিলেন. এতদ্রূপে এক ব্যক্তি নিরপরাধে রাজ্যবহিষ্কৃত হইল, এবং অন্য ব্যক্তি প্রমাণসিদ্ধ অপরাধী না হইয়াও বহিষ্কৃত হইল; তাহাতে নর্ফক্কের অগ্রণী রাজার এরূপ বিচারেতে অত্যন্ত দুঃখিত হইয়া, এবং নিরাশ হইয়া বিনিশ্ নগরে কিছু কাল বাস করিয়া, মনঃপীড়াতে প্রাণত্যাগ করিলেন. কিন্তু এবিষয়ে হের্ফর্দের অগ্রণীকে অতিসহিষ্ণু এবং নম্রপ্রযুক্ত, রাজা এমত সন্তুষ্ট হইলেন, যে তিনি রাজ্যবহিষ্কৃত হওনে নিরূপিতসময়ের চার বৎসর কমাইতে সম্মত হইলেন; এবং তাহার পুনরাগমনপর্য্যন্ত, যেং কোনো পৈতৃকধনের উত্তরাধিকারিতা তাহার অংশে পড়িবে, তাহা নিঃসন্দেহে ভোগ করিবে, এইরূপ প্রবোধজনক পত্র তাহাকে দিলেন, কিন্তু তাহার পিতা যিনি লাংকাস্তরের অগ্রণী ছিলেন, কিছু কাল পরে তাঁহার মৃত্যু হইলে, রিচার্দ রাজা ঐ সকল পত্র বিপরীত করিয়া, ঐ লাংকাস্তরের অধিকার স্বার্থে গ্রহণ করিলেন.

পরে, ঐ সকল হিংসাপূর্ব্বক কুব্যবহার দেখিয়া, রাজার বিরুদ্ধে হের্ফর্দের অগ্রণীর ক্রোধের বৃদ্ধি পাইতে লাগিল, এবং পূর্ব্বেতে স্বক্রোধ গুপ্ত রাখিতে চেষ্টা পাইলেও এখন অসাধ্য হইয়া, এবং তাঁহার রাগ অতিশয় বর্দ্ধিত হইয়া স্পষ্ট হওয়াতে, ঐ অযোগ্য রাজাকেও অপদস্থ করিবার কারণ চেষ্টা পাইলেন. যাহা হওক, এতৎকার্য্য সিদ্ধকরণের নিমিত্তে হর্ফর্দের তুল্য কোনহ ব্যক্তি ছিল না; যেহেতুক ঐ ব্যক্তি গাম্ভীর্য্য এবং সতর্কতা এবং বিজ্ঞতা এবং সাহসিকতা ইত্যাদি গুণেতে সম্পূর্ণ ছিল. এই ব্যক্তি লিতুয়ানিয়া দেশের নাস্তিকেরদের বিরুদ্ধে পুনঃ২ যুদ্ধবিগ্রহকরণদ্বারা খ্যাত্যাপন্ন হইয়া, পরাক্রমিতা এবং বর্ম্মিষ্ঠতা প্রভৃতি গুণবিশিষ্ট ছিল; এবং রাজাকর্ত্তৃক পুনঃ২ হিংসিত হইয়া, তাঁহার চিত্ত অত্যুদ্বিগ্ন হইল; এবং স্বকার্য্যসম্পাদক উদ্যোগ সফল করণার্থে, তাঁহার যথেষ্ট সাহায্যকারক ধনাদিও ছিল; কিন্তু তাঁহার বাঞ্ছিত কার্য্যসিদ্ধ্যর্থে, সেই ব্যক্তি, ইংগ্লণ্ডদেশহইতে কেবল রাজার দেশান্তর হওনের অপেক্ষায় ছিল. ইতোমধ্যে আইর্লণ্ড দেশেতে হঠাৎ এক উপস্থিত উৎপাত নিবারণার্থে, রিচার্দ রাজার যাওন আবশ্যক হওয়াতে, হর্ফর্দের অগ্রণী যে প্রার্থনীয় সাবকাশের চেষ্টায় বহুকালাবধি ছিল, তাহা তদ্দ্বারা প্রাপ্ত হইল.

অতএব তৎক্ষণে ঐ অগ্রণী ষাইট জন প্রধান যোদ্ধা সমভিব্যাহারে নান্তস্ নামে নগরে তিন ক্ষুদ্র জাহাজে চড়িয়া যাত্রা করিয়া, য়র্ক পরগনার রাবেন্স্পর নামক স্থানে উত্তীর্ণ হইল. পরে নর্ত্তম্বর্লাণ্ডের প্রদেশাধিকারী, যিনি অনেক কালাবধি রিচার্দ রাজাতে অসম্মত ছিলেন, সেই ব্যক্তি স্বয়ংই এবং তাঁহার হেনরি পের্সিনামক পুত্র, যিনি নিজপরাক্রমদ্বারা হত্স্পর নামে খ্যাত ছিলেন, এই দুই জন, অনেক সৈন্য সমভিব্যাহারে হর্ফর্দের অগ্রণীর সহিত আসিয়া মিলিলেন. পরে ঐ সম্মিলন দেখিয়া, তাহার জয়পতাকাশ্রয়ার্থে ঐ হর্ফর্দের সাহায্যহেতুক আসিয়াছিল যে সকল লোক, তাহারা অত্যল্পদিনের মধ্যে এমত বৃদ্ধি পাইল, যে তাহারদের ষাইট হাজারসংখ্যক সৈন্য হইল.

পরে যে কালীন ইংগ্লণ্ড দেশের মধ্যে এ সকল উৎপাত হইতে ছিল, সেই কালীন রাজা রিচার্দ, আইর্লণ্ডদেশেতে অতিনিশ্চিন্তরূপে ছিলেন; যেহেতুক প্রতিকূল বায়ুপ্রযুক্ত ক্রমিক তিনহপ্তাপর্য্যন্ত স্বরাজধানীর মধ্যে যে২ সকল উৎপাত হইতে ছিল, তাহার কোনহ সংবাদ পাইলেন না. পরে বিংশতি হাজার সৈন্য সমভিব্যাহারে মিল্ফর্দ হেবন্নামক স্থানে উত্তীর্ণ হইবামাত্রেতেই, যাহার প্রতি বিশ্বাস করিতে পারেন এমত বন্ধুবান্ধবরহিত হইয়া, এবং যাহারা তাঁহার শুভাদৃষ্ট সময়ে তাঁহার অপকর্ম্মের সহভাগী ছিল তৎকর্ত্তৃক ত্যক্ত হইয়া, রাগান্বিত লোক সমূহের মধ্যে পতিত, এমত এক অতিভয়ঙ্কর বিপক্ষমধ্যে পতিত আপনাকে দেখিলেন. পরে রাজার যে২ অল্প সৈন্য ছিল, তাহারাও

ক্রমেং তাঁহাকে ত্যাগ করিতে লাগিল; শেষে সৈন্য গণনা করণেতে দেখিলেন, যে যাহারা তাঁহার জয়পতাকাধীন ছিল, তাহারা সকলশুদ্ধা ছয় হাজারের অধিক নাই. পরে রাজা রিচার্দ এমত দুরবস্থাগ্রস্ত হইয়া, কোথা যাইবেন এবং কাহারে বা প্রত্যয় করিবেন, তাহা ভাবিয়া কিছু স্থির করিতে না পারিয়া, দেখিলেন, যে শত্রুর শরণাগত হওনবিনা, এবং যাহা বলদ্বারা প্রাপ্ত হইতে পারিলেন না, তাহা দয়াদ্বারা যে প্রাপ্ত হইবেন, ইহা ব্যতিরিক্ত অন্য কোনহ উপায় নাই. অতএব হর্ফোর্দের অর্লকে কহিয়া পাঠাইলেন, যে এইক্ষণে আপনি যেং নিয়মেতে সম্মত হন তাহা আমি স্বীকার করিব, এতন্নিমিত্তে পরস্পর কথোপকথনার্থে প্রার্থনা করিলেন. পরে ঐ উভয়ের কথোপকথননিজার্থে হর্ফোর্দের অর্ল স্বীকৃত হইয়া, চেষ্টর নগরের পাঁচ ক্রোশ অন্তর এক গড়েতে, যে স্থান ঐ সভার্থ. পরদিবসে সৈন্য সমভিব্যাহারে তাঁহার সহিত মিলনার্থে নিরূপণ করিয়াছিল সেই স্থানে উপস্থিত হইলে পর, ঐ রিচার্দ রাজা, যিনি পূর্ব্ব দিবসেতে নর্থম্বর্লাণ্ডের অর্লকর্তৃক ঐ গড়েতে আনীত ছিলেন, তিনি ঐ গড়ের প্রাচীরে থাকিয়া তাঁহার বৈরির আগমন দেখিয়া, তাহার সহিত সাক্ষাৎ করণার্থে আপনি নীচে নামিয়া আইলেন; ইতোমধ্যে হর্ফোর্দের অর্ল অল্পায়োজন পূর্ব্বক অশ্বাদিদ্বারা সসজ্জ হইয়া, অত্যন্ত রাজাকে সম্ভ্রমকরণার্থে উষ্ণীষশূন্য মস্তক করিয়া, গড়মধ্যে প্রবেশ করিলেন. পরে রাজা রিচার্দ ঐ হর্ফোর্দের অর্লকে দেখিয়া যেমত সৌজন্যদ্বারা আপনি খ্যাত ছিলেন, সেইরূপ সৌজন্য দ্বারা তাঁহাকে গ্রহণ করিয়া কহিলেন, যে তোমার মঙ্গল হউক. ঐ কথার প্রত্যুত্তর তখন হর্ফোর্দের অর্ল, ভক্তিবিনয়পূর্ব্বক নমস্কার করিয়া কহিল, যে হে মহারাজ, যে কএক বৎসর নিয়ম করিয়া আপনি আমাকে দেশান্তরিত করিয়াছিলেন, এবং যে সময় আপনি নিরূপণ করিয়াছিলেন, তাহার পূর্ব্বেই আমি আসিয়াছি; যেহেতুক তোমার প্রজাবর্গেরা কহে, যে একবিংশতি বৎসরপর্য্যন্ত আপনি অতিঅন্যায্যত, এবং নির্দয়তাপূর্ব্বক রাজত্ব করিয়াছেন, এবং আপনার প্রজারাও আপনার রাজত্ব করণেতে সম্মত নহে, অতএব ঈশ্বরেচ্ছানুক্রমে তোমার সাহায্যহেতুক আমি রাজত্ব করিব. পরে রাজা রিচার্দ সেই কথার অপর কোনহ উত্তর না করিয়া, কেবল ইহা কহিলেন, যে হে উত্তম ভ্রাত, এ বিষয় যদি তোমার আহ্লাদজনক হইয়া থাকে, তবে তাহা আমারদেরও হর্ষজনক বটে.

কিন্তু ঐ অভাগ্যবান রিচার্দ, যে হর্ফোর্দের ঐ সাহঙ্কার উত্তরজন্য যে মনোদুঃখ, তাহা যে সহিষ্ণুতা করিতে হইল তাহা কেবল নয়: কিন্তু কতকগুলিন ক্ষুদ্র লোকের সহিত কথোপকথন করিলে পর, হর্ফোর্দের অর্ল ঐ রিচার্দ রাজার অশ্বশালাহইতে অশ্ব বাহির করিতে আজ্ঞা দিলেন. তাহাতে অতিজীর্ণ দুই অশ্ব

আনিয়া একটার উপর রিচার্দ রাজাকে, এবং অন্যের উপর রাজার অতিপ্রিয়তম শালিশ্বরির প্রদেশাধিকারিকে আরোহণ করাইল. পরে এমত অমর্য্যাদাপূর্ব্বক সজ্জিত করাইয়া, চেষ্টর নগরের মধ্যদিয়া যাওনকালে, নানাবিধ তূরী ভেরীপ্রভৃতি বাদ্যদ্বারা, এবং বহুজনতা যাহারা তদ্দর্শনে যৎকিঞ্চিৎ দুঃখিত হইল না, তাহারদের মধ্যদিয়া চেষ্টরনামক গড়েতে লইয়া গেল. এতদ্রূপে রাজাকে জয়প্রদর্শক করিয়া এক নগরহইতে অন্যনগরপর্য্যন্ত রাজাকে বিদ্রূপ করত, এবং তাঁহার শত্রুকে প্রশংসা করত, অনেক জনতার মধ্যদিয়া লইয়াগেল. তাহাতে জনতারা কহিল, যে আমারদের তারক লাংকাস্তরের অগ্রণী চিরজীবী হউন, কিন্তু কবিতার বাক্যানুসারে কথিত আছে, যে রাজার বিষয় কেহ কহিল না, যে ঈশ্বর তাঁহার মঙ্গল করুন. ফলত এ প্রকার পুনঃ২ অমর্য্যাদাপ্রাপ্ত হইলে পর দৃঢ়বন্দী করিয়া, যদ্যপি হইতে পারে তবে পূর্ব্বাধিক অমর্য্যাদা এবং ক্লেশ প্রাপনার্থ ঐ গড়মধ্যে রাখা গেলেন. পরে ঐ অভাগ্যবান্ রাজা অত্যন্তকাতরপ্রযুক্ত, যাবদীয় রাজপরাক্রম ও রাজগর্ব্ব, সে সকল খর্ব্ব হইয়া, যৎকিঞ্চিৎ যে অবশিষ্ট ছিল, তাহাও তদবস্থায় মগ্ন হইল; অতএব রাজা এতদবস্থাগ্রস্ত হইয়া, যাহাতে অক্ষমজন্যে রাজত্বের বিষয় ত্যাগ করিলেন; এমত এক নিয়মপত্র লেখাইয়া স্বাক্ষর করাওনেতে, বড় একটা বাধা ছিল না. পরে রাজা এমত রাজ্যত্যাগী হওয়াতে, হের্ফর্দ আপনার উত্তরাধিকারিতা জানাইবার জন্যে অত্যন্ত সুযোগ পাইল; এবং তাহা সর্ব্বতোভাবে দৃঢ় করণার্থে, একটা পার্লিয়েমেন্ত সমারোহ করিল, যাহাতে সর্ব্বসম্মতিপূর্ব্বক ঐ ব্যক্তির উত্তরাধিকারিতা প্রমাণ হইল এবং রাজার বিরুদ্ধে তেত্রিশ প্রকার অপরাধ উপস্থিত করিয়া, প্রমাণ হওনদ্বারা, যথাশাস্ত্র রাজাকে সিংহাসনচ্যুত করিয়া, হের্ফর্দকে তৎপদাভিষিক্ত, চতুর্থ হেনরিনামে খ্যাত করিল. এতদ্রূপে য়র্কনামক বংশের এবং লাংকাস্তর নামে বংশের মধ্যে, যে২ বিরোধ উপস্থিত হইল, তাহার প্রথমোপক্রম ইহা ছিল, যাহাতে অনেক কালপর্য্যন্ত রক্তেতে রাজ্য পরিপূর্ণ করিল; কিন্তু শেষ তদ্দ্বারা রাজ্যের ভদ্রত্বের এবং ঐশ্বর্য্যের কারণ হইল.

পরে রাজা রিচার্দ রাজ্যচ্যুত হইলে পরে, নর্থম্বর্লাণ্ডের প্রদেশাধিকারী, হৌস্ আফ্ পিয়র্স নামক রাজকুলীনসভা সমারোহ করিয়া, পার্লিয়েমেন্ত সভাসতেরদের নিকটে এই প্রার্থনা করিল, যে এক্ষণে পদচ্যুত রাজাকে কিপ্রকারে রাখা কর্ত্তব্য; তাহাতে তাহারা উত্তর করিল, যে যে স্থানে তাঁহার আত্মীয়বন্ধুবর্গেরা তাঁহার সন্ধান না পাইতে পারে, সম্প্রতি সেই স্থানে তাঁহাকে দৃঢ়বন্দী করিয়া রাখা উচিত. পরে তদ্রূপে সমুদয় করাগেল, কিন্তু ঐ রাজা যাবজ্জীবৎ থাকেন তাবৎ ঐ অপহারক নিশ্চিন্ত রহিতে পারিল না. অপর হেনরি, কতগুলা কুপরামর্শ এবং কলহ জন্য, যাহা কিঞ্চিৎ পরে উপস্থিত হইল, তাহাতে রিচার্দের মন্দের চেষ্টা পাইতে

লাগিলেন তন্নিমিত্তে যাহারদিগকে সকল রাজধানীতে পাওয়া যায়, এবং যাহারা লাভার্থে সর্ব্বদোষ করণে উদ্যত, তাহারদের এক জন গুপ্তহন্তা. পম্‌ফ্রেৎনামক গড়েতে, যে স্থানে ঐ অভাগ্যবান রাজা বন্দী ছিলেন, সেই স্থানে অন্য আটজনকে সমভিব্যাহার লইয়া, রাজার কারাগৃহে প্রবিষ্ট হইল. তাহাতে রাজা নিশ্চয় জানিলেন যে ইহারা আমার প্রাণদণ্ড করিতে আসিয়াছে, অতএব প্রতিফল দেওন ব্যতিরেক আত্মপ্রাণত্যাগ করা, এবং এমত বহুমূল্যপ্রাণ বিনামূল্যে ত্যাগ করা উচিত নয়, ইহা ভাবিয়া, ঐ প্রাণঘাতকেরদের মধ্যে এক জনের স্থানহইতে পরশু কাড়িয়া লইয়া, তৎক্ষনাৎ চারি জনকে সংহার করিলেন; কিন্তু কিছু কাল পরে পরাস্ত হইয়া, এক পরশুর আঘাতদ্বারা প্রাণত্যাগ করিলেন. কেহ২ বা কহে যে কারাগারে অনাহারপ্রযুক্ত মরিলেন; তাহা যাহা হউক এতদ্রূপে ঐ অভাগ্যবান রাজা রিচার্দ, চৌত্রিশ বৎসর বয়স্ক, তাহার মধ্যে তেইশ বৎসর রাজত্ব করিয়া প্রাণত্যাগ করিলেন. ফলত তাঁহার ব্যবহার অতিদুষ্ট হইলেও, যেং শাস্তি তিনি পাইলেন, তাহা তাঁহার অপরাধহইতে অধিক ছিল; এবং অবশেষে তাঁহার উত্তমকার্য্যহইতে যত উৎপন্ন হইতে পারিল না, তদধিক তাঁহার দুঃখেতে, তাঁহার বংশপক্ষায় এবং তাঁহার কার্য্যসম্পাদক যথেষ্ট লোক উৎপন্ন হইল. ঐ রাজার কোন ঔরসসন্তান ছিল না.

## ১৬ ষোড়শাধ্যায়.

### চতুর্থ হেনরির বিবরণ.

অপর, রাজা হেনরি জানিতে পাইলেন, যে অপহারকের প্রতি সিংহাসন কণ্টকশয্যামাত্র; যেহেতুক পার্লিমেন্তের প্রথম একত্রহওনকালে, তাবদধিপতির মধ্যে এমত বিরোধবিসম্বাদ জন্মিল, যে চল্লিশবার যুদ্ধ দেওন এবং যুদ্ধগ্রহণপূর্ব্বক আত্মক্রোধ প্রকাশচিহ্নার্থে, চল্লিশটা লৌহদস্তানা সভার মধ্যে আছাড়িয়া ফেলিয়া দিল ফলত যদ্যপি রাজার শীতলতাপ্রযুক্ত, তৎকালে সকল কলহ নিবৃত্ত হইল, তথাপি ক্রমেতে এক বিরোধের পরে অন্যবিরোধ উপস্থিত হইয়া, কোনোটাবা প্রকাশ হওনের উপক্রমেতেই, কোনোটা বা প্রকাশিত হইয়া রনস্থলে প্রতিফল পাইয়া, নিষ্কৃতি পাইল.

পরে, সে যাহা হউক, ঐ রাজার বিরুদ্ধে যে সকল কুপরামর্শ উপস্থিত হইয়া

ছিল, তাহার মধ্যে, নর্থম্বর্লাণ্ডের প্রদেশাধিকারিকর্তৃক যেটা উপস্থিত হইয়া ছিল, সেটা সর্বাপেক্ষা ভয়ঙ্কর যুদ্ধ ছিল. তাহা এমন হইল স্কৎজাতীয়ের দের এবং ইংগ্লণ্ডজাতীয়েরদের মধ্যে এক যুদ্ধ হওয়াতে, আর্চিবাল্দনামক দোগ্লাসের প্রদেশাধিকারী, এবং স্কৎজাতীয়েরদের অনেকং সম্ভ্রান্তলোকেরা, নর্থম্বর্লাণ্ডের প্রদেশাধিকারিকর্তৃক বদ্ধ হইয়া আল্‌ন্বিক গড়েতে আনীত হইল. পরে যখন হেনরি এই জয়ের সংবাদ পাইলেন, তখন এই বিবেচনা করিলেন, যে স্কৎজাতীয়েরদের সহিত যে ঐক্য করণে মনঃস্থ করিয়াছি, তৎসম্পূর্ণার্থে যদি ঐ সকল লোককে আমার রাজ্যে বদ্ধ করিয়া রাখি, তবে তদৈক্যকরণসময়ে আমার প্রভুত্ব যৎকিঞ্চিৎ ভারি হইতে পারে; এবং তদর্থে নর্থম্বর্লাণ্ডের প্রদেশাধিকারিকে এই আজ্ঞা দিলেন, যে অর্থলাভার্থে স্কৎজাতীয়েরদিগকে কদাপি মুক্ত করিবা না. ঐ আজ্ঞা পাইয়া নর্থম্বর্লাণ্ডের প্রদেশাধিকারী, ঐ কথা অতিকটু বোধ করিল; যেহেতুক তৎকালীন যুদ্ধ বিগ্রহের ধারা এই ছিল, যে যৎকর্তৃক যে ব্যক্তিকে বদ্ধ করা যাইবে, এবং বন্দিরদিগের দ্বারা যে অর্থলাভ হয়, তাহা তাহারি. এবং ঐ প্রদেশাধিকারির ক্রোধ হওয়ার বিশেষ কারণ এই ছিল যে সে আপনার মনে সর্বদা এই অহমিকা করিত, যে আমি ঐ সিংহাসনপ্রাপনের এবং ঐ রাজ্যরক্ষার অধিকারণ হইয়াছি; অতএব ঐ জাতক্রোধান্তক [illegible] হইয়া, যাঁহার সংস্থাপনে সে অধিকারণ ছিল, তাঁহাকে অপদস্থ করিতে চেষ্টা পাইল. পরে এই সুযোগ করিল, যে স্কৎজাতীয়েরা এবং বেল্সজাতীয়েরা, তাহারদের তাবৎসৈন্যসামন্তেরদিগকে সম্মিলিত করিয়া, মার্তিমরকে ইংগ্লণ্ডীয় রাজসিংহাসনে যথার্থরূপে উত্তরাধিকারী করিবে; এবং ঐ রাজ্যের রাজপদে সংস্থাপনার্থে, নর্থম্বর্লাণ্ডের প্রদেশাধিকারির সাহায্য করিবে. পরে যখন ঐ নিয়মিতবিরোধবিনাশার্থে সমুদয় আয়োজন প্রস্তুত হইল, তখন বের্বিকনামক এক স্থানে ঐ নর্থম্বর্লাণ্ডের প্রদেশাধিকারী, অকস্মাৎ পীড়িত হইয়া, সেনাপতিত্ব করণে অশক্ত হইল. কিন্তু হেনরি পের্সি নামে তাহার পুত্র, যিনি হৎস্পারনামে খ্যাত ছিলেন, তিনি তৎপদাভিষিক্ত হইলেন, এবং যে ব্যক্তি সেনাপতি হইয়া বেল্সদেশীয় এক প্রধান সেনাপতি ছিল, এবং যে ইহার কিছু কাল পূর্বে কারাগারহইতে মুক্ত হইয়াছিল, এবং ঐ কালে সৈন্যসহিত স্রূস্বেরিপর্যন্ত উপস্থিত হইয়া ছিল. এমত যে গ্লেণ্ডোর, তাহার এবং তাহার সৈন্যের সহিত মিলনার্থে, স্রূস্বরি নামে এক স্থানের দিগে যাত্রা করিল. এই দুই দল সৈন্যসামন্ত একত্র হইলে পরে, তাহারা এক প্রতিজ্ঞাপত্র, যাহাতে তাহারদের যে সকল অন্যায় হইয়াছিল কেবল তাহা নয়, কিন্তু অন্যং অন্যায় যাহা তাহারদের প্রতি কদাচ ক্ষান্ত করা গেল না,

তাহা গঠন করিয়া প্রকাশ করিল ইতোমধ্যে হেনরি, যিনি এই সকল পরামর্শের বিষয় পূর্ব্বেতে কিছু অবগত ছিলেন না, তিনি এবিষয়ের সংবাদ পাইয়া, আশ্চর্য্য বোধ করিলেন. কিন্তু সে কালীন ঐ ব্যক্তির দৃষ্টি প্রসন্না ছিল; যেহেতুক, তাঁহার অল্পসৈন্য প্রস্তুত ছিল, যাহারদিগকে তিনি স্কৎজাতীয়েরদের বিরুদ্ধে প্রেরণার্থে স্থির করিলেন, এবং ঐ স্কৎজাতীয় শত্রুরদের সহিত শীঘ্র যুদ্ধ করণের আবশ্যক জানিয়া, কলহকারিরদের সহিত যুদ্ধহেতুক তৎক্ষণাৎ স্রুস্বরি নগরে শীঘ্রগতি যাত্রা করিলেন.

পরে ঐ দুই দল সৈন্যের নৈকট্য হওনে, ঐক্যকরণেচ্ছাদর্শানদ্বারা, স্বমত যে যথার্থ, ইহা জানাইল; কিন্তু উভয়পক্ষের প্রার্থনা প্রকাশকালীন, উভয়ের যে ঐক্য তাহা মৎসর ও দুর্ব্বাক্য প্রভৃতিতে পরাবর্ত্তিত হইল; এবং এক পক্ষে দোষারোপণ করিল, যে অধার্ম্মিক এবং কৃতঘ্ন, অন্যপক্ষে রাজাকে ধূর্ত্ত, এবং অপহারক কহিল. শেষে ঐ সকল অনর্থক হইলে পুনরায় সৈন্যেরা যুদ্ধেচ্ছুক হইল; ঐ দুই দলের সৈন্য প্রায় সমানসংখ্যক ছিল, তাহারা একং দিগে বারং হাজার আন্দাজ ছিল. পরে এদুই দলের এমত মৎসর ও দ্বেষ ও রাগ থাকাতে জ্ঞানের দ্বারা হউক, কিম্বা রণবিচক্ষণতাদ্বারাইবা হউক কোন দল জয়ী হইবে ইহার নিশ্চয় করা অসাধ্য হইল. পরে, এতন্নিমিত্তে, উভয় সৈন্যেতে অস্ত্রশস্ত্র দ্বারা ঘোরতরসংগ্রাম উপস্থিত হইল, তাহাতে উভয় পর্য্যায় সেনাপতিরাও আত্মক্ষমতা প্রকাশ করিতে কিছু ত্রুটি করিল না; এবং যেং স্থানেতে ঘোরতর সংগ্রাম সেইং স্থানেতে হেনরি রাজা দৃষ্ট ছিলেন, এবং মহাবলপরাক্রান্ত যে তাঁহার পুত্র, যিনি ফ্রাঁসিস্‌দেশে জয়ী রাজা বলিয়া খ্যাত ছিলেন, তিনি রাজার নিকটবর্ত্তী হইয়া যুদ্ধ করিলেন; এবং তিনি বাণদ্বারা ক্ষতমুখ হইলেও তথাপি রণস্থল ত্যাগ না করিয়া, আপনার বাহুবলদ্বারা শত্রুরদিগকে অনেক আশ্চর্য্য দেখাইলেন. পরে অন্য পক্ষের দলের মধ্যে, ঐ সাহসিক হৎস্পর, যিনি পূর্ব্বে অস্ত্রশস্ত্রদ্বারা অনেকর কর্ম্মাদি যুদ্ধেতে খ্যাত্যাপন্ন ছিলেন, তিনি আত্মক্রোধ এবং দ্বেষ, ইহার আধার রাজাকে করিতে সর্ব্বদা সচেষ্টিত ছিলেন. কিন্তু সে যাহা হউক, শেষে কোনহ এক অজ্ঞাত ব্যক্তির হস্তদ্বারা ঐ হৎস্পরের মৃত্যু হওয়াতে, কে জয়ী হইবেন. ইহা স্থিরীকৃত হওয়াতে, পুনর্ব্বার হেনরি রাজার ভাগ্য প্রসন্ন হইল. এবং কথিত আছে, যে ঐ যুদ্ধেতে দুই হাজার তিন শত প্রধান যোদ্ধা, এবং ছয় হাজার সামান্যযোদ্ধা বিনষ্ট হইল. তাহারদের মধ্যে দুই ভাগ রাজা হৎস্পরের এবং এক ভাগ হেনরি রাজার লোক ছিল.

পরে যে কালীন এই সমুদায় ঘোরতর যুদ্ধবিগ্রহ হইতে ছিল, সেই কালীন নর্থম্বর্লাণ্ডের প্রদেশাধিকারী, যিনি অল্পকাল গতে রোগহইতে আরোগ্য হইয়াছিলেন, তিনি ঐ অপহারকেরদিগের সৈন্যের সাহায্যার্থে, এবং তাহারদের সেনা

পতির পদগ্রহণার্থে, অনেক সৈন্যসামন্ত সমভিব্যাহারে যাত্রা করিলেন. কিন্তু পথমধ্যে তাহার পুত্রের এবং ভ্রাতার মৃত্যুসংবাদ শুনিয়া, এবং এত অল্প সৈন্য দ্বারা যে এমত বৃহৎ সৈন্যের সহিত, এবং যাহারা যুদ্ধে জয়ী হইয়া অতিপ্রফুল্ল হইয়াছিল, তাহারদিগের বিরুদ্ধে যুদ্ধ করা অনুচিত, এবং আপনাকে অক্ষম জানিয়া, সকল সৈন্যকে বিদায় করিলেন. পরে ঐ প্রদেশাধিকারী পলায়নকরণ দ্বারা কতককালপর্য্যন্ত আত্মরক্ষণে ইচ্ছুক ছিল, কিন্তু শেষে স্বানুগামীলোকদ্বারা তাড়িত হইয়া, এবং অন্য উপায়রহিত হইয়া, এবং সদ্বিবেচনাদ্বারা, এবং সকল বিষয় অত্রাযোগ দেখিয়া, দরিদ্রবেশধারণ করিয়া, দেশান্তরে কাল যাপনকরণাপেক্ষা, রাজার নিকটে যাইয়া ন্যূনতা স্বীকারপূর্ব্বক কৃতাপরাধের ক্ষমা প্রার্থনা করা উচিত, এই পরামর্শ স্থির করিল. পরে যখন গাড়েতে রাজার সহিত সাক্ষাৎকরণসময়ে, কপটরূপে এই কথা কহিল, যে আমি কেবল উভয়দলের সৈন্যের সহিত ঐক্যকরণেচ্ছুক হইয়া, এই সৈন্যসামন্ত লইয়া এপর্য্যন্ত আসিয়াছিলাম, এবং এ ছল অতিদুষ্ট হইলেও, রাজা তাহারে সম্মত হইলেন. তন্নিমিত্তে নর্থম্বর্লাণ্ডের প্রদেশাধিকারী ক্ষমাপ্রাপ্ত হইল; যে হেতুক, রাজা হেনরি তাহার অনেক সৈন্যক্ষয় এবং তাহার উৎযুদ্ধপ্রিয়তম পুত্রের নাশ দেখিয়া, বুঝিলেন যে ইহাতে তাহার অনেক প্রতিফল হইয়াছে.

পরে, এই সকল বিষয়দ্বারা, হেনরি রাজার পূর্ব্বে যে সকল দুঃখ হইয়াছিল, তাহাহইতে মুক্ত হইলেন. পরে তাহাতে যে নিরুদ্বেগসময় উপস্থিত হইল, তাহা মনুষ্যস্থাপন হওনে, এবং যে সুখ্যাতি তিনি পূর্ব্বে রাজত্বকরণের নিষ্ঠুর ব্যবহারদ্বারা হারিয়াছিলেন, তাহা পুনঃপ্রাপণোদ্যোগেতে, ঐ কালযাপন করিলেন. এবং এই বিষয় সিদ্ধার্থে, গতরাজারদিগের রাজত্বসময়ে, যে সকল পরাক্রম হৌস্ আফ্ কামন্স্‌নামক সভাসতেরদের প্রতি কখনও দত্ত হয় নাই, এমত পরাক্রম গ্রহণ করিতে তাহারদিগকে আজ্ঞা দিলেন. পরে ঐ রাজার রাজত্বের ষষ্ঠ বৎসরে, যখন ঐ সভাসতেরা ঐ রাজার খরচপত্রের কারণ খরচ দিতে আজ্ঞা দিল, তখন তাহারা স্বপক্ষীয় বিশ্বস্ত লোকেরদিগকে নিযুক্ত করিল, যে ঐ অর্থ নিরূপিত যে বিষয়, তাহাতেই ব্যয় হইবে, এবং তাহার হিসাব ঐ সভাসতেরদের নিকটে সমর্পণ করিবে. পরে ঐ সভাসদ্বর্গেরা রাজগ্রাহের ব্যবস্থার্থে. অতিবৃহদ্বিষয়ক ত্রিংশৎ নিয়ম নিরূপিত করিলেন, এবং গতরাজারদের রাজত্বাপেক্ষায় এই রাজত্বে, আপনারদের মুক্তি এবং ন্যায্যাংশ সংস্থাপন করিলেন. কিন্তু যে কালে রাজা আপনার গতপৌরুস সফলরূপে পুনঃস্থাপনকরণেতে এমন উদ্যোগী ছিলেন, সেই সময়ে তাঁহার পুত্র বেল্সদেশের অধিপতি যে যুবরাজ, তিনি পরদারাদি নানা দুষ্কর্ম্মে রত হইয়া, নীচসংসর্গ করিয়া প্রসিদ্ধ কুকর্ম্মান্বিত ছিলেন; এবং যাহারা যুবরাজকে প্রধান করিয়া সকল অন্যায্য কুকর্ম্মে রত ছিল, তাহারদের

মধ্যবর্ত্তী হইয়া আহ্লাদপূর্ব্বক উন্মত্ত হইলেন. পরে রাজা হেনরি, তাঁহার জ্যেষ্ঠ পুত্রের, যিনি আত্মোচ্চপদ বিস্মৃত হইয়া অখ্যাতিগ্রস্ত ছিলেন, তাঁহার কর্ম্ম দেখিয়া অত্যন্ত খেদান্বিত হইলেন; যেহতুক ইহার পূর্ব্বে, ঐ রাজপুত্র আত্মসাহস এবং পরাক্রম এবং সৌজন্যাদি অনেক সুলক্ষণ দর্শাইয়াছিলেন; কিন্তু সংপ্রতি সকল বিস্মৃত হইয়া কেবল দুষ্কর্ম্মেতে মগ্ন হইয়াছিলেন. এবং এমত হতজ্ঞান হইলেন, যে কোনহ এক সময়ে ঐ রাজপুত্রের অনুগত এক জন, যখন কোনহ এক কুকর্ম্মের নিমিত্তে অপরাধের বিচারার্থে, সর্ ওলোম্ গাস্কয়ন্নামক বিচারকর্ত্তা, যিনি ঐ কালীন কিংসবেঞ্চনামক বিচারাসনের প্রধান বিচারকর্ত্তার নিকটে আনীত ছিলেন, তখন ঐ যুবরাজ ঐ ব্যক্তির বিচার নিষ্পত্তিতে, এমন ক্রোধান্বিত হইলেন, যে সভাসতেরমধ্যহইতে উঠিয়া, ঐ বিচারকারককে এক চপেটাঘাত করিলেন. তাহাতে ঐ প্রাচীন বিচারকর্ত্তা, যিনি আপনার পদস্থিতব্যক্তিরদের প্রতি কিপ্রকার মর্য্যাদা করণ উচিত তাহা জ্ঞাত ছিলেন, তিনি যে ভারপ্রাপ্ত ছিলেন তদনুযায়ি শাসন করণেতে, তৎক্ষণাৎ রাজপুত্রকে কারাস্থ করিতে আজ্ঞা দিলেন. পরে এই সকল সংবাদ রাজার নিকটে, যিনি মনুষ্যেরদের প্রতি যাথার্থিক বিচারক ছিলেন, তাঁহার নিকটে যখন উপস্থিত হইল, তখন আহ্লাদিত হইয়া, এই কথা কহিলেন; যে এমত কৃতাপরাধিব্যক্তির প্রতি, যে রাজ্যের ব্যবস্থানুযায়ী যথার্থ বিচার করিতে এমত সাহসিক বিচারকর্ত্তাকে যে রাজা প্রাপ্ত হন, তিনি ধন্য. এবং ইহাতেও অধিক আহ্লাদিত হইলেন, যে তিনি এমত দণ্ড সহিষ্ণুতাকারী এক পুত্র প্রাপ্ত হইয়াছিলেন. পরে যাহা হউক, যে বিচারকর্ত্তা আপনহইতে উচ্চপদে স্থিত ব্যক্তির অপরাধের বিষয়ে, বিচারে তদনুরোধে পক্ষপাত না করিয়া, এমন যথার্থরূপে বিচার করে, এ যে বিষয় তাহা ইংগ্লণ্ডীয় উপাখ্যানের মধ্যে, প্রায় নির্ণীত; কেননা ইহার পূর্ব্বে আমরা অনেকবার দেখিয়াছি, যে যাবদীয় বিচার কর্ত্তারা, তাহারা প্রায় রাজগোষ্ঠীর অনুরোধী লোক.

পরে ঐ হেনরি রাজা, যাঁহার শরীর রোগদ্বারা হ্রাস হইতেছিল, তিনি এবিষয়ের পর বহুকাল বাঁচিলেন না. এবং তিনি মৃগীরোগগ্রস্ত হইয়া, যদ্দ্বারা কখনহ হতজ্ঞান হইতেন, সেই রোগেতে বেস্তমেনস্তর নগরে, অচল্লিশ বৎসর বয়স্কে, তাহার মধ্যে চৌদ্দ বৎসর রাজত্ব করিয়া মরিলেন.

## ১৭ সপ্তদশাধ্যায়.

### পঞ্চম হেন্রি রাজার বিবরণ.

অপর, এই নব্য রাজা রাজ্যাভিষিক্ত হইয়া, যেং বিষয় সম্পন্ন করিয়াছিলেন, তাহা প্রজাদের প্রতি কি প্রকার বোধ হয়, ইহা ঐ নব্য রাজার প্রথমোদ্যোগেতেই স্থিরীকৃত হইল; যেহেতুক ঐ নব্য রাজা পূর্ব্বকালীন নীচব্যবহারি আত্ম সঙ্গিরদিগকে ডাকিয়া, তদবধি আপনার শিষ্টাচারাচরণের বাঞ্চা জানাইয়া, তাহাদিগকে তাঁহার তনমতানুসারে চলিতে আজ্ঞা দিয়া, ভরণপোষণার্থে যৎকিঞ্চিৎ বৃত্তি করিয়া দিয়া, আপনার নিকটহইতে বিদায় করিয়া কহিলেন, যে যেপর্য্যন্ত শুদ্ধাচারি না হও সেপর্য্যন্ত তদ্রূপে কাল যাপন কর. পরে যখন ঐ যুবরাজ প্রথমত অভিষিক্ত হইলেন, তখন তাঁহার পিতার যে সকল বিশিষ্ট পাত্রমিত্রবর্গেরা ছিল, এবং যাহারা গতরাজার রাজত্বে অতিভদ্ররূপে বিষয়ব্যাপারাদিনিষ্পত্তি করিয়া আসিয়াছিল, তাহারা ঐ যুবরাজের পূর্ব্ব ব্যবহার স্মরণ করিয়া, অতিভীত হইল; কিন্তু তিনি তাহারদিগকে তাত্মবিশিষ্ট পদে নিযুক্তকরণদ্বারা, তাহারদিগের সকল ভয়হইতে তাহারদিগকে নির্ভয় করিলেন. এবং ঐ সর উলোয়ম্ গাস্কৈন্ যিনি বুঝিলেন যে আমি সর্ব্বাপেক্ষা [illegible] হইব, তিনি তিরস্কারের বদলে প্রশংসাপ্রাপ্ত হইলেন, এবং তাঁহাকে এই উপদেশ দেওয়া গেল, যে গতরাজার রাজত্বে যেমন দৃঢ়তাপূর্ব্বক মনুষ্যের মুখাপেক্ষা না করিয়া যথার্থরূপে শাস্ত্রবিচারাদিকর্ম্ম নিষ্পত্তি করিয়াছিলা, তদনুসারে করিবা.

পরে, ঐ কালীন বিক্লিফ্নামক এক জনার মত, যাহা ঐ সময়ে লল্লার্ড নাম মতে খ্যাত ছিল, তাহা উত্তরোত্তর বর্দ্ধিত হইতে লাগিল; এবং সর জান্ ওল্ডকাস্ল্ নামে কব্হামের অধিপতি, যিনি অত্যুৎপদস্থ গতরাজার এক আত্মীয় ব্যক্তি ছিলেন, তাঁহার সাহায্যকরণদ্বারা, এবং সর্ব্বত্রসমাচারপ্রকাশদ্বারা, উত্তরোত্তর তাহা তেজস্বী হইতে লাগিল. যাহা হউক, পরে তৎকালীন যে ধর্ম্মাধ্যক্ষ, তিনি ঐ অধিপতিকে অপরাধী করিয়া, ব্যাপারকর্ম্মাধ্যক্ষদিগের সাহায্যদ্বারা, তাহাকে নাস্তিক বলিয়া দোষী করিয়া, অগ্নিতে জ্বালাইতে আজ্ঞা দিলেন কিন্তু যে দিবস কব্হামের দণ্ড হওনের নিরূপণ হইয়াছিল, তাহার পূর্ব্বদিবসে, সে ব্যক্তি যে গড়েতে বন্দী হইয়াছিল, তাহাহইতে পলায়ন করিয়া, গুপ্তরূপে

তদ্দত্তাবলম্বির এবং [illegible]দিগের সহিত মিলিত হইল, এবং তাহারদের উদ্যোগ জন্মাইয়া, ঐ লোক সমভিব্যাহারে লইয়া, শত্রুরদের পুত্তিমেল দেও নার্থে তাহারদের অগ্রগামী হইয়া, লণ্ডননগরে যাত্রা করিলেন. কিন্তু রাজা তাঁহার আগমনসংবাদ পাইয়া, নগরের দ্বার রুদ্ধ করিয়া রাখিবার ঘোষণা দিয়া, রাত্রিযোগে গাইল্ড নামে খাতে [illegible]সমভিব্যাহারে উপস্থিত হইয়া, যেং শত্রুরা দেখা দিল, তাহারদিগকে ধরিয়া বন্দী করিলেন; এবং যে সকল ক্ষুদ্রং ক্ষুদ্র, ঐ নিরূপিতস্থানেতে ব্যগ্র হইয়া আসিতেছিল, তাহারদের অনেককে ধরিয়া বন্দী করিলেন; এবং ঐ সকল বন্দীকৃতলোকের মধ্যে কতগুলাকে বধ করিয়া অধিকাংশে ক্ষমা দিলেন. পরে কবুহাম্ আপনিও পালাইবার সুযোগ করিল, কিন্তু চারি বৎসরের পর ধৃত হইল, এবং ঐ ব্যক্তির যেং সকল যন্ত্রণা সহিষ্ণুতা করিতে হইল, তাহা অন্য কোনো ব্যক্তির সহ[illegible], এবং কোনহ অত্য অপরাধির অপরাধেও, এরূপ যন্ত্রণা কখনো দত্ত [illegible]; যেহেতুক তাহার কটিদেশে রজ্জু বাঁধিয়া উপরি লট্কাইয়া, [illegible] মারিল.

পরে রাজা হেনরি, আত্মীয় প্রজারদের [illegible] তৎকালীন ভক্তির ও [illegible] ব্যবহারহইতে ফিরাওনের নিমিত্তে, ফ্রান্সিস্ [illegible] দুর্দশাতে নিমগ্ন ছিল, তাহা যুদ্ধকরণের এক হেতু করিয়া, যাহারা [illegible] ছিল এমত অশ্বারোহী ছয় হাজার যোদ্ধা এবং চব্বিশ হাজার পদাতিক সৈন্য, যাহারদের মধ্যে অধিক তীরন্দাজ ছিল, তাহারদিগকে সৌথ[illegible]গরে সংগ্রহ করিলেন. পরে তাহারদের সংখ্যা সম্পূর্ণ করিয়া, স্বয়ংই তাহারদের অগ্রগামী হইয়া, জাহাজ পথে যাত্রা করিয়া হর্ভফ্লিওর নামে এক স্থানেতে উত্তীর্ণ হইলেন.

পরে শত্রুপক্ষেরা সে চড়াও নিবারণার্থে অপারক হইলেও, তথাপি বুঝা যায়, যে তৎকালীন শত্রুরূপ যে বায়ু এবং ঋতু, তাহারাও ইংলণ্ডদেশীয়েরদের বিরুদ্ধে যুদ্ধ করিতে লাগিল; যেহেতুক সংসর্গজ এক মহা আমাশয়রোগ উপস্থিত হওয়াতে, হেনরি রাজার তাবৎসৈন্যের তৃতীয়াংশ মারা গেল, পরে যে দেশেতে এক মহাপীড়া ছিল, এবং মহাবলবান্ সৈন্যসামন্তকর্তৃক, যে স্থানে প্রায় সর্বত্র সর্বনাশ উপস্থিত হইল, এমন দেশে হঠাৎ চড়াও করণেতে যখন ইংলণ্ডীয় সম্রাট দেখিলেন যে তাঁহার সকল আশা ব্যর্থ হইল, তখন খেদ করিতে লাগিলেন; অতএব কালিস্ নামে গড়ে আশ্রয় লইয়া থাকনের বাসনা করিলেন.

পরে শত্রুরা, হেনরির প্রত্যাগমননিবারণার্থে নিশ্চয় করিল; তাহাতে ঐ হেনরি রাজা ব্লাঙ্কি নগরসমীপে জর্ডয়ন্ নদী পার হইলে পর, উচ্চং স্থান সকলহইতে ফ্রান্সিসেরদের তাবৎসৈন্যেরদিগকে আগিন্‌কোর্ট নামক মাঠের মধ্যে শ্রেণীবদ্ধ দেখিয়া, অতিশয় চমৎকৃত হইলেন; যেহেতুক ঐ সকল সৈন্য এমত স্থানে ছিল

ছিল, যে যুদ্ধ করণব্যতিরেকে তাঁহার প্রত্যাগমন করা অসাধ্য হইল. পরে যে দুর্দ্দশাপন্ন তিনি হইয়াছিলেন, কনো কেহ এমন অশক্তদশাপ্রাপ্ত হইতে পারে না; কেন না অবশিষ্ট যে সকল সৈন্য, তাহারা পীড়াদ্বারা এবং শ্রমকরণক শ্রান্ত হইয়া হ্রাস হইয়াছিল, এবং খাদ্যসামগ্রীরহিত হইয়া, এবং হাটিয়া আইসনেতে তর সারহিত হইয়া, চিত্তোদ্বেগেতে অতিশয় জীর্ণতম হইল. পরে হেনরি রাজার তাবৎসৈন্যের সংখ্যা, কেবল নয়হাজার লোক ছিল, তাহাদের অপেক্ষা দশগুণাধিকসৈন্যবিশিষ্ট, এবং পটুতমসেনাপতিবিশিষ্ট, এবং যথেষ্ট খাদ্য সামগ্রীবিশিষ্টশত্রুরদিগের তাবৎলোক ভাসমাইতে হইল. পরে শত্রুরা এমত সর্ব্বতোভাবে বলবন্ত হওয়াতে, হেনরি রাজা স্বসৈন্যেরদিগকে বনদ্বয়ের মধ্যে, যাহা তাহারদের সৈন্যের উভয়পার্শ্বে রক্ষকস্বরূপ ছিল এমন এক সংকীর্ণ স্থানে স্বসৈন্যেরদিগকে শ্রেণীবদ্ধ করিয়া, দাঁড় করাইয়া, সেই প্রকারে শত্রুরদের যুদ্ধোপক্রম করণের নিমিত্তে রহিলেন. ফ্রাঁসিস্‌দেশের দণ্ডনায়ক, এক দল সৈন্যের সেনাপতি ছিল, এবং হেনরি স্বয়ংই, এবং য়র্কের অধ্যক্ষ অন্য দলের সেনাপতি ছিলেন. কতককালপর্য্যন্ত যুদ্ধারম্ভকরণের নিমিত্তে জীতের ন্যায় হইয়া, এবং যুদ্ধারম্ভকরণেতে উভয়পক্ষীয়সৈন্য, স্বস্বদলভঙ্গনে অনিচ্ছুক হইয়া, এক দল অন্যদলের প্রতি মৌনী হইয়া চাহিয়া রহিল. পরে হেনরি ইহা দেখিয়া পুলকিত বদনে, উচ্চৈঃস্বরে কহিলেন যে হে বান্ধব সকল, তাহারাতো যুদ্ধারম্ভ করিতে চাহে না, অতএব কিপ্রকারে যুদ্ধারম্ভ করিবে, তাহা আমারদের দেখাল কর্ত্তব্য; চলিয়া আইস, একাত্মকত্রয় যিনি তিনি আমারদের রক্ষক হউন. এই কথা কহিবা মাত্রেতে, হেনরির তাবৎসৈন্য এক মহাচীৎকারশব্দ করিয়া অগ্রসর হইল, এবং ফ্রাঁসিসের সৈন্যেরা স্থিরচিত্ত হইয়া তাহারদের আগমনাপেক্ষী হইয়া রহিল. পরে ইংগ্লণ্ডীয় ধনুর্দ্ধর সকল, যাহারা স্বপটুতাপ্রযুক্ত বহুকালাবধি খ্যাত্যাপন্ন ছিল, তাহারা প্রথমে যাহা শত্রুমধ্যে বিস্তর শত্রুসংহার করিল এমত তিনহাত লম্বা শর লইয়া, শিলাবৃষ্টির ন্যায় ক্ষেপন করিতে লাগিল. পরে ফ্রাঁসিসেরদের অশ্বারোহেরা ঐ ধনুর্দ্ধারিরদের নিবারণার্থে গমনোদ্যোগী হইয়াছিল, ইত্যবকাশে ঐ ধনুর্দ্ধরের মধ্যে দুই শত ধনুর্দ্ধর, যাহারা ঐ কালপর্য্যন্ত লুকাইয়াছিল, তাহারা অকস্মাৎ উপস্থিত হইয়া, ঐ অশ্বারোহেরদের মধ্যে শরক্ষেপণ করিতে লাগিল, তাহাতে অশ্বারোহেদের মধ্যে এমত কোলাহল উপস্থিত হইল, যে ঐ ধনুর্দ্ধর সকল, তাহারদের শর ফেলাইয়া দিয়া, তরবার হস্তে করিয়া, তাহারদের উপরে পড়িল. পরে ফ্রাঁসিসেরা তাহারদের চড়াওকর্ত্তারদিগকে, যাহারা রোগ দ্বারা অতিশীর্ণ হইয়াছিল, তাহারদিগকে প্রথমত পরাভূত করিল, কিন্তু তাহারা শীর্ণতাজন্য তাহারদের অক্ষমতারূপ দোষ সাহসাহসদ্বারা আচ্ছাদিত করিল,

এবং জয়ী হইব কিম্বা মরিব, ইহাতে প্রাণপণ করিয়া, শত্রুমধ্যে এমত বেগশালী হইয়া প্রবিষ্ট হইল, যে অত্যল্প ক্ষণের মধ্যে তাবৎ ফ্রাঁসিসেরদের হটিতে হইল.

পরে ঐ শত্রু সকল, রণস্থলে সর্ব্বতোভাবে পরাভূত হইল, এবং তাহারদের সৈন্য অত্যন্তসংকীর্ণস্থানেতে ঘেঁসাঘেঁসিপূর্ব্বক পলায়ন করিতে অপারক হইল, তাহাতে ঐ তাবৎ সৈন্যের পুঞ্জপুঞ্জেতে মৃত্তিকা পরিপূর্ণ হইল. পরে সমস্ত যুদ্ধ নিবৃত্ত হইলে পর, যাহারা ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের সামগ্রীর উপর পড়িল, এবং যে লোকেরা তাহার চৌকী দিতেছিল, তাহারদিগকে তরবারে হত করিতেছিল, এমত কত গুলিন গৃহস্থ সমূহহইতে এক ভয়ঙ্কর শব্দ, দলপশ্চাৎহইতে নির্গত হইয়াছিল. তাহাতে হেনরি রাজা চতুষ্পার্শ্বে শত্রুউপস্থিত দেখিয়া, বন্দী সকলহইতে কোন এক বড় আপদ্ জন্মিবে, এই শঙ্কায় ছিলেন, যেহেতুক তাহারা তাঁহার তাবৎসৈন্যহইতে অধিক ছিল; তন্নিমিত্তে তিনি মনে করিলেন, যে তাহারদিগের বধ করণার্থে না আজ্ঞা দিলে নহে. কিন্তু কিঞ্চিৎপরে, তিনি যে নিশ্চিত জয়ী হইয়াছিলেন, ইহা জ্ঞাত হইয়া, তাহারদের বধনিবারণকরণদ্বারা অনেকের প্রাণ রক্ষা করিলেন. পরে তাঁহার জয়হওয়াতে, তিনি যে যশস্বী হইয়াছিলেন, তাহা ঐ নির্দয়কর্ম্ম দ্বারা সকলঙ্ক হইল; কিন্তু সে যাহা হউক, ঐ কালীন যাবৎবীরত্ব, তাহা নিষ্ঠুর ব্যবহারদ্বারা সকলঙ্ক হইয়াছিল. এই যুদ্ধেতে ফ্রাঁসিসেরা দশ সহস্র লোক, এবং চৌদ্দ হাজার বন্দী অনুদ্দেশ হইয়াছিল, এবং ইংগ্লণ্ডীয়েরদের সর্ব্বশুদ্ধা কেবল চল্লিশ জন মারা গিয়াছিল

পরে, ফ্রাঁসিসেরদের দেশ ঐ সময় অত্যন্ত দুরবস্থাপন্ন ছিল, এবং তাবদ্রাজ্য দোষেতে এবং বধেতে এবং অন্যায়েতে এবং হরণলুটইত্যাদিতে পরিপূর্ণ ছিল. পরে অর্লিয়ান্স দেশের অগ্রণী, বর্গণ্ডিদেশের অগ্রণীকর্ত্তৃক হত হইয়াছিল, এবং অবশেষে ঐ বর্গণ্ডিদেশের অগ্রণী, তাহার সময় উপস্থিত হইলে, রাজপুত্রের ছলদ্বারা হত হইল.

পরে চার্লস্ লম্পটস্বভাবপূর্ব্বক, বলবুদ্ধিরহিত হইয়া, সর্ব্বকার্য্যাক্ষম হইলেন; এবং রাজা হেনরি অবশেষে জয়দ্বারা এবং সন্ধিপত্রকরণদ্বারা আপনাকে ঐ রাজ্যের উত্তরাধিকারিপদে নিযোজিত করাইলেন. ঐ সন্ধিপত্রের বিশেষঃ বিষয় এই ছিল, যে হেনরি রাজা ফ্রাঁসিস্ দেশের রাজার কাতরেন্ নাম্নী রাজকন্যাকে বিবাহ করিবেন, এবং চার্লস্ স্বপদবী এবং সম্ভ্রম যাবজ্জীবন ভোগ করিবেন; কিন্তু হেনরি ঐ রাজসিংহাসনে উত্তরাধিকারিস্বরূপে খ্যাত হইবেন, এবং রাজ্যের উপস্থিতযাবদ্রাজকার্য্য ও শাসনপ্রভৃতিভারেতে অর্পিত হইবেন; এবং সর্ব্বদা ফ্রাঁসিস্ রাজ্য এবং ইংগ্লণ্ডীয় রাজ্য এক রাজায়ত্ত হইয়া সংলগ্ন হইবে, এবং প্রজারা স্বস্বব্যবস্থা এবং স্বস্বব্যবহার নির্বিঘ্নরূপে প্রতিপালন করিবেক.

পরে এই সকল হওনে, যে সময় হেনরি রাজা সকলস্থানে জয়ী হইলেন, সে সময় তিনি পারিশ্নামক নগরে অবস্থিতি করিলেন এবং যৎকালে চার্লস্ রাজা অত্যাল্পসভ্যকর্তৃক বেষ্টিত ছিলেন, তৎকালে হেনরি রাজা এক পুরোহিতভোজন সভ্যকর্তৃক বেষ্টিত ছিলেন. পরে শ্বেতবস্ত্রাখ্য পর্ব্বদিবসে ঐ রাজদ্বয় এবং তদীয় রাজ্ঞীদ্বয়, মুকুটে ভূষিত হইয়া, ব্যক্তরূপে একত্র ভোজন করিলেন; তাহাতে চার্লস্ যৎকিঞ্চিন্মর্য্যাদাপ্রাপ্ত হইলেন একপ বোধ হয়. কিন্তু হেনরি রাজা, বৃহৎ স্বেচ্ছা পূর্ব্বক আমোদাদিপূর্ব্বক আজ্ঞা দিয়া, অবস্থিতি করিতে লাগিলেন.

পরে যে সময় তাঁহার ঐশ্বর্য্য সম্পূর্ণ হওনের এবং মুকুটদ্বয়প্রাপ্তি হওনের উপক্রম হইল, সে সময় অর্শোরোগগ্রস্ত হইলেন, যাহা তৎকালীন বৈদ্যের দিগের মধ্যে প্রসিদ্ধ মৃত্যুজনক হইল. ঐ হেনরি রাজা যজ্ঞপনাইসমান্বিত হইয়া কাল যাপন করিয়াছিলেন. তদ্রূপে চতুস্ত্রিংশদ্বর্ষবয়স্ক হইয়া, তন্মধ্যে দশবর্ষ রাজত্ব করিয়া, পঞ্চত্ব পাইলেন.

## ১৮ অষ্টাদশাধ্যায়.

### ষষ্ঠ হেনরির বিবরণ.

বেদ্ফর্ডের অগ্রণী, তৎকালীন সকল রাজপুত্রহইতে বিদ্যানিপুণ ছিলেন, এবং রাজকর্ম্মে যেমন পটু তেমনি যুদ্ধবিগ্রহকার্য্যেতেও পটু ছিলেন, এবং যাবৎ অল্প বয়স্ক ছিলেন, কেননা ঐ কালে তিনি এক বৎসর বয়স্কও ছিলেন না, তাবৎ তিনি পার্লিমেন্ত অর্থাৎ রাজসভানৎকর্তৃক ইংগ্লণ্ডদেশের রক্ষকপদে, এবং ইংগ্লণ্ডীয় ধর্ম্মের রক্ষকপদে, এবং রাজার প্রধান মন্ত্রিপদে নিযুক্ত হইলেন.

পরে, যে কার্য্যদ্বারা বোধ হয় না যে কিছু উৎপন্ন হইতে পারে, এমত এক নূতন পরিবর্ত্তন, ঐ রাজ্যের মধ্যে উপস্থিত হইল, তাহার বিবরণ এই. বাকোলুর্স সমীপে লর্রানের অন্তঃপাতী দম্‌রেমি নগরের মধ্যে জওয়ান্ আর্ক নামে খ্যাত সাতাইশ বৎসরবয়স্ক এক গৃহস্থের কন্যা বাস করিত. ঐ কন্যা বালিকা সময়ে এক সরাইতে দাসী হইয়া কার্য্য করিয়াছিল, এবং যেং দুষ্করকর্ম্মদ্বারা মনুষ্যের শরীর যুদ্ধের সকল কষ্ট সহিষ্ণুতা করিতে পারক হয়, এমত অনেক কষ্ট সেই নীচ পদস্থা হইয়া সহিষ্ণুতা করিয়াছিল. ঐ কন্যা বিদ্যোপযিনীরূপে কালযাপন করিয়া

ছিল. এবং যেই সাহসিক গুণ পশ্চাৎ তাহার মধ্যে দেখাইল, তাহার লেশও এতৎকালপর্য্যন্ত দর্শাইল না. কিন্তু পশ্চাতে, তাহার দেশের তাবৎপুজারদের দুর্দ্দশা দেখিয়া, এবং তাহাতে বহুকালাবধি বড় মনস্তাপযুক্ত হইয়া, ঐ কন্যার মন চালিত হওয়াতে, সে ভাবিল যে ঈশ্বরকর্ত্তৃক ঐ মনশ্চালন প্রবর্ত্ত হইয়াছিল; ইহা নিশ্চয় বোধ করিয়া বাক্কোলুর্স নগরের অধীক্ষ বাদ্রিকোর্তনামক এক জনের নিকটে যাইয়া জানাইল. যে সে স্বদেশীয় [illegible] হইতে নিস্তারকরণার্থে ঈশ্বরকর্ত্তৃক নিযুক্তা ছিল. পরে প্রথমত বাদ্রিকোর্ত, ঐ কন্যাকে তুচ্ছজ্ঞান করিল. কিন্তু পশ্চাৎ ঐ কন্যার প্রার্থনা, তাহাকে পরাস্ত করিল. এবং ঐ বাদ্রিকোর্ত ঐ কন্যার পুতাবলাবিষয় নিশ্চয় জানার্থে, তাহাকে কতকগুলিন সঙ্গী দিল. পরে ঐ অনুচারীরা, ঐ কন্যাকে ফ্রান্সিসের দের রাজসভায়, যাহা ঐ সময় চিনন্ নগরে স্থাপিত ছিল. সেই স্থানে তাহাকে লইয়া গেল.

পরে, হইতে পারে, যে ঐ ফ্রান্সিসের রাজসভা, ঐ কন্যার পরাক্রম অনর্থক বোধ করিল, কিন্তু জ্ঞান হইতেছিল যে তাহারদের অদৃষ্ট তাহার রক্ষার্থে সর্ব্বোদ্যোগ করিতে ইচ্ছা করিল. এতন্নিমিত্তে প্রকাশ করা গেল, যে ঐ জওয়ান্ নাম্নী কন্যা নিশ্চয় ঈশ্বরকর্ত্তৃক চালিতা হইয়াছিল; এবং যে সে রাজসভাসদের তাবৎ পারিষদবর্গের মধ্যে রাজাকে রাজচিহ্নরহিত হইলেও চিনিতে সমর্থা ছিল; এবং যে সে কন্যা রাজাকে অনেক গুপ্তবিষয় জ্ঞাত করাইয়াছিল, যাহা রাজা ব্যতিরিক্ত অন্য কেহ জানিল না; এবং যে কাতরেন্ দি ফাইর্বোশ্ নামে ধর্ম্মশালার ভিতরে যে এক খড়্গ ছিল, এবং যাহা সে কন্যা কখনো দেখে নাই, এবং তাহার বিষয় কখনো শুনে নাই, তাহার বিশেষবিবরণ জানাইয়া, ঐ [illegible] যাচ্ঞা করিল. পরে যাহা হউক, ঐ সকল কথাদ্বারা সামান্যলোক সকলের অন্তঃকরণে এমত অতিশয়শ্রদ্ধা জন্মিল, যে তাহারা তাহাকে দেখিতে অভিলাষ করিল. পরে ঐ কন্যাকে অস্ত্রাদিতে সসজ্জ এবং অশ্বারূঢ়া করাইয়া, লোকের দের সাক্ষাতে তাহাকে উপস্থিত করিল. তদনন্তর ঐ কন্যাকে তৎকালীন পণ্ডিতেরদের নিকটে লইয়া গেলে, তাহারা লোকেরদের চরিত্রক্রমেতেইবা হউক, কিম্বা প্রজারদের সাহসবৃদ্ধি করাইবার নিমিত্তেইবা হউক, তাহারা জানাইল, যে ঐ কন্যা নিশ্চয় দৈবভারপ্রাপ্তা হইয়াছে.

পরে, যখন যুদ্ধহেতুক তাবৎ আয়োজন প্রস্তুত করা গিয়াছিল, এবং ঐ কন্যার যুদ্ধে যাত্রাধ্বনি সর্ব্বত্র ব্যাপিয়াছিল, তখন সভাসদেরা ঐ কন্যাকে শত্রু সম্মুখাস্থা করিতে মনস্থ করিল. যেহেতুক ঐ কালীন, ইংগ্লণ্ডীয় সৈন্য সকল অর্লিয়ান্সনামক শহর বেষ্টন করিয়াছিল, যাহা চার্লসের শেষাশ্রয় ছিল, এবং তাহাও যে অতিশীঘ্র শত্রুহস্তগত হবে তাহার অনেক চিহ্ন ছিল. পরে জওয়ান্

নাম্নী ঐ কন্যা, ঐ বেষ্টনকারী সৈন্যরদিগকে ভেদ করণার্থে নিশ্চয় করিল. এবং আপনাকে অধিক চমৎকৃতা জ্ঞাপনার্থে, ঐ চমৎকৃত খড়্গ, যাহার বিষয় পূর্ব্বে সে অনেক চমৎকৃত বৃত্তান্তপ্রাপ্তা হইয়াছিল. তাহাতে আপনাকে সসজ্জা করিল. পরে এতদ্রূপে সসজ্জ হইয়া, এবং সৈন্যসকলকে যুদ্ধগমনের পূর্ব্বে পাপমোচনার্থে পাপস্বীকার করাইবার নিমিত্তে আজ্ঞা করিল, এবং স্বহস্তে এক পবিত্রীকৃত ধ্বজা দেখাইয়া সৈন্যেরদিগকে জানাইল, যে তোমারদের কোন চিন্তা নাই, নিঃসন্দেহে জয়যুক্ত হইবা. পরে ঐ সকল প্রবোধবাক্য ঐ কন্যার মুখাৎ শুনাতে, ফ্রাংসিসের সৈন্যসকল অতিশীঘ্র সাহসযুক্ত হইল; যাহাতে ইংগ্লণ্ডীয় সৈন্য সকল, যাহারা ঐ কন্যাকে প্রথমে তুচ্ছজ্ঞান করিয়াছিল, তাহারাও মধ্যান্তঃকরণে তাহার বিষয়েতে অত্যন্তভীত হইয়া, এবং উদ্যোগকরণে শিথিল হওয়াতে, ঐ বেষ্টন ত্বরায় ভগ্ন হইল.

পরে ফ্রাংসিসের সৈন্য, যাহারা এতৎকালপর্য্যন্ত বদ্ধ হইয়া রহিয়াছিল, তাহারা মুক্ত হইয়া পরাবৃত্ত হইয়া, ইংগ্লণ্ডীয় সৈন্যেরদিগের উপর চড়াও করিয়া পুনর্ব্বার জয়ী হইতে লাগিল. এবং একজয়ের পর অন্যজয়প্রাপ্ত হইয়া, অবশেষে যেমন জওয়ান্নামক ঐ কন্যা প্রতিজ্ঞা করিয়াছিল, তদনুরূপ ফ্রাংসিসের রাজা র্হীম্স নগরে যথাবিধি রাজ্যে অভিষিক্ত হইলেন.

পরে রাজা রাজ্যে অভিষিক্ত হইলে পর, এবং অন্যান্তর জয়ী হইয়া, অতিশয় বর্দ্ধিতে লাগিলেন; কিন্তু জওয়ান্ নামে ঐ কন্যা কম্প্রেন্নামক নগরে, যাহা তৎকালীন বর্গাণ্ডির অগ্রণীকর্ত্তৃক বেষ্টিত হইয়াছিল, তাহাতে কতকগুলি সৈন্য সমভিব্যাহারে ঐ গড় বেষ্টনভঙ্গার্থে, ঐ গড়ে প্রবেশ করিল, ইতোমধ্যে ঐ শত্রুরদের সহিত যুদ্ধকরণসময়ে, ঐ গড়ের কর্ত্তা ঐ গড়ের পশ্চাদ্দ্বার রুদ্ধ করিয়া জওয়ান্কে বদ্ধ করিল.

পরে বেদ্ফর্দের অগ্রণী, ঐ কন্যার বন্ধনসংবাদ পাইবামাত্রেতে, বেন্দোম্ নামে সুবদার, যে ব্যক্তি ঐ কন্যাকে অতিযাতনাপূর্ব্বক বদ্ধ করিয়া রাখিতে আজ্ঞা দিয়াছিল, তাহার স্থানে ঐ কন্যাকে কিনিয়া লইল. কিন্তু তৎকালীন ইংগ্লণ্ডীয় কি ফ্রাংসিস্ কি উভয়দেশীয় লোকেরদের বুদ্ধির এপ্রকার চাঞ্চল্য ছিল, যে যদি তাহারদের মনোজ্ঞ হইত, তবে অত্যাসঙ্গত বিষয়কেও সঙ্গত করিত; যেহেতুক যে ব্যক্তি ইহার কিছু পূর্ব্বে অত্যন্ত জয়যুক্ত হওয়াতে, এক পুণ্যবান্লোকের মত মান্য ছিল, সে এখন বদ্ধ হইলে, যে দৈত্যসকল তাহাকে যৎকিঞ্চিৎ সাহায্য দিয়াছিল, এমত যে লোকেরা বোধ করিল, তৎকর্ত্তৃক ত্যক্তা হইয়া, এক জাদুগরীর তুল্য মান্য হইল. এতন্নিমিত্তে রোইন্ নামে নগরে বিচারিত হইয়া অপরাধী করাইয়া জাদুগরীদোষনিমিত্তে, জীয়ন্তে তাহাকে দগ্ধ করিতে আজ্ঞা দেওয়া গেল. পরে ঐ আজ্ঞানুসারে অতি নিগ্রহপূর্ব্বক তাহার প্রাণ দণ্ড করিল.

পরে ঐ কালাবধি ইংগ্লণ্ডীয়েরদের তাবদ্রাজকার্য্য অতিবিশৃঙ্খলা হইতে লাগিল; এবং ফ্রাঁন্সিসের যেই সকল দেশ ইংগ্লণ্ডীয়সৈন্যকর্ত্তৃক অধিকৃত হইয়াছিল. তাহা পুনরায় ফ্রাঁন্সিসেরা ক্রমেই অধিকার করিতে আরম্ভ করিল. এবং অল্প বৎসরমধ্যে এমত হইল, যে ফ্রান্সিসেরদের রাজ্যে যেই নগর শত্রুহস্তগত হইয়াছিল, তাহার মধ্যে কেবল কালিস্‌নামক গড় অবশিষ্ট রহিল; এবং ঐ সকল দেশ পুনরধিকার করিতে যেই সকল সৈন্যক্ষয় ও কালক্ষেপ ও অর্থব্যয়প্রভৃতি, যাহা ঐ দেশেতে নিরর্থক হইয়াছিল, এবং যাহা কেবল ক্ষণিকাশ্লাঘা এবং ক্ষণিকযশোদায়ক ছিল, তাহা তদপুনঃবিকরণাপেক্ষা অত্যল্প লাভজনক ছিল.

অনান্তর, হেনরির অক্ষমতা উত্তরোত্তর বৃদ্ধি পাইয়া প্রকাশ পাইতে লাগিল, এবং পরমহিতযুক্ত নিবৃত্ত হইলে, আত্ম্যাজ্ঞাগর্ব্বান্বিত বিরোধিকলহদুর্দ্দশাপ্রভৃতি সহিষ্ণুতা করিতে প্রজাগণেরা, ক্রমেই প্রস্তুত হইতে লাগিল. পরে এই প্রকার রাজত্বের ভগ্নদশাতে, যাহা বৃদ্ধির সময়ে এবং পরাজয়ের সময়ে গুপ্ত হইয়া রহিয়াছিল, এমত এক নূতন দৈবসংযোগ উপস্থিত হইল. তাহা এই, রিচার্দ নামে য়র্কের অগ্রণী যিনি, তিনি মাতৃপক্ষে লিওনেলনামক তৃতীয় এদ্বার্দের এক জন পুত্রের সন্তান ছিলেন. কিন্তু সিংহাসনস্থ যে রাজা তিনি গাঁতের জানের সন্তান, যিনি ঐ সম্রাটের এক জন কনিষ্ঠ পুত্র ছিলেন; অতএব স্পষ্টরূপে বুঝা যায়. যে হেনরির পূর্ব্বে, রিচার্দ ঐ রাজ্যের অধিকারী. অতএব রিচার্দ সম্প্রতি রাজ্যের যে দুর্দ্দশা, এবং রাজার অক্ষমতা দেখিয়া, ভাবিলেন যে এখন আমার অভিলাষ সম্পূর্ণকরণের উপযুক্ত সময়. ঐ রিচার্দ রাজার শ্বেতগোলাব পুষ্পের ন্যায় পতাকা, এবং হেনরি রাজার পতাকা আরক্তবর্ণ ছিল. ইহাতে রাজ্যস্থ তাবৎপ্রজাবর্গেরা উভয়পক্ষপাতী হইল, যাহারদের দ্বেষ এবং হিংসক স্বভাব, ঐ সময়ে, রক্তদ্বারা রাজ্য পরিপূর্ণ করিতে উপক্রম করিয়াছিল.

পরে ঐ কালীন শাসনের অখ্যাতত্বপ্রযুক্ত, রাজসভাসদেরদের নিকটে যেই প্রার্থনা করা গিয়াছিল, তাহার মধ্যে কতকগুলি, বিরোধ ও কলহ জন্মাইবার কারণ হইল; বিশেষত যে কলহের মধ্যে জান্‌কেদ্‌নামক ব্যক্তি প্রধান ছিল, সে কলহ সকলহইতে আপত্তানক হইল. ঐ ব্যক্তি আইর্লণ্ড দেশীয় লোক ছিল, এবং স্বদোষের নিমিত্তে ফ্রাঁন্সিস্‌ দেশে পলায়ন করিয়াছিল; কিন্তু পুনর্ব্বার স্বদেশাগমন কালে, তাবৎপ্রজারদিগকে যুদ্ধনিমিত্তে প্রস্তুত দেখিয়া, মার্ত্তিমর নাম গ্রহণ করিল. পরে বিংশতিসহস্র কেন্তদেশীয় যোদ্ধৃ সমভিব্যাহারে রাজধানীর প্রতি যাত্রা করিয়া, ব্লাক্‌হেথ্‌নামক স্থানে ছাওনি করিয়া রহিল. পরে রাজা, এই কলহের সম্বাদ পাইবামাত্রে, তাহারদের একত্র হইয়া অস্ত্রধারণকারণ জিজ্ঞাসার্থে দূত প্রেরণ করিলেন. তাহাতে কেদ্‌নামক সেনাপতি প্রজারদের

প্রতিনিধি হইয়া উত্তর করিল, যে আমারদিগের আসিবার কারণ এই, যে কেবল কুমন্ত্রিরদিগের দণ্ড, এবং দুঃখিপ্রজারদিগের অবিচারজন্য যে খেদ, তাহার যথার্থবিচার চাহি. পরে ঐ ব্যক্তি আপনব্যাপ্য লোকেরদিগের প্রতি দুর্ব্বাক্য কথনদ্বারা, এবং নগরস্থ লোকেরদের সহিতকলহকরণদ্বারা প্রায় সমস্ত সংভিব্যাহারিকর্ত্তৃক ত্যক্ত হইল. পরে রচেষ্টরনামক নগরপর্য্যন্ত হটিয়া আসিয়া, পশ্চাৎ একাকী কেন্ত দেশের বনেতে পলায়ন করিল. পরে তাহার মস্তকপ্রাপ্তির নিমিত্তে অর্থপ্রদান ঘোষণাজন্যে, ধৃত হইয়া মারা পড়িল.

ইত্যবকাশে য়র্কের ডিউক্, গুপ্তরূপে এই কলহ বৃদ্ধিকরাইতে লাগিল, এবং প্রজারদের কার্য্যসিদ্ধিকরণছলে রাজসিংহাসনপ্রাপ্ত্যর্থে আকাঙ্খী হইল. এবং এই বিষয়ে যেমন আকাঙ্খী ছিল, তেমন অন্য আর কোনো বিষয়ে ছিল না, তথাপি কোনো স্বসন্দেহকর্ত্তৃক কতক কালপর্য্যন্ত নিবারিত হইল. পরে, যাহা তাহার ছলদ্বারা সম্পূর্ণ হইল না, তাহা তাহার আকাঙ্খানুযায়ী দৈবকর্ত্তৃক সম্পূর্ণ হইল; যেহেতুক রাজা স্বয়ংই পীড়াগ্রস্ত হইলেন, যদ্দ্বারা তাঁহার স্বাভাবিক দৌর্ব্বল্য এমত বৃদ্ধি পাইল, যে রাজধর্ম্মরক্ষাকরণে অক্ষম হইলেন, এবং য়র্কনামক ব্যক্তি সেনাপতিপদে এবং রাজ্যরক্ষকপদে নিযুক্ত হইয়া, যেইক্ষণে ইচ্ছা তৎক্ষণে রাজসিংহাসনারোহণ করিতে পারে, এমত পরাক্রমবিশিষ্ট হইল.

পরে ঐ য়র্ক এতদ্রূপে অত্যন্ত পরাক্রমবিশিষ্ট হইয়া, তৎসুখভোগে অনেক কাল নিরুদ্বেগে বাস করিয়াছিল; কিন্তু অবশেষে ঐ অভাগ্যবান্ রাজা তাঁহার অলসান্বিতা পীড়াহইতে অকস্মাৎ স্বপ্নহইতে যেমত লোক চেতন পায়, সেমত চৈতন্য পাইয়া, চমৎকৃতান্তর দেখিলেন, যে তিনি আত্মীয় সর্ব্বপরাক্রমরহিত হইয়াছিলেন. ঐ হেনরি রাজা, পুরুষসদৃশজ্ঞানবতী আঞ্জুন নগরের মার্গ্রেৎ নাম্নী এক কন্যাকে বিবাহ করিয়াছিলেন; ঐ মার্গ্রেৎ, রাজাকে তাঁহার ইচ্ছার বিরুদ্ধ যুদ্ধ করাইল. পরে উভয়পক্ষীয় দল সংগ্রামোপক্রম করিল, যাহাতে য়র্ক জাতীয় সৈন্য সর্ব্বতোভাবে জয়ী হইল, এবং রাজা স্বয়ংই ক্ষত হইয়া রণস্থল সমীপস্থ এক গৃহস্থগৃহে আশ্রয় লইলেন. পরে সেই স্থানে বন্দী হইয়া জয়ি কর্ত্তৃক অতিশয়মর্য্যাদা এবং দয়াপূর্ব্বক আদৃত হইলেন

পরে হেনরি রাজা ঐক্ষণে বন্দীস্বরূপ হইয়া, রাজবংশজাত এক জনের তুল্য আদৃত হইলেন, কিন্তু আলস্য এবং পীড়াপ্রযুক্ত, আত্মদশায় সন্তুষ্টের প্রায় ছিলেন, এবং যে পরাক্রম ও মর্য্যাদা, যাহা শৌর্য্যব্যতিরেকে পাওয়া যায় না, তদ্রহিত হইলেও বড়একটা খিদ্যমান ছিলেন না. তথাপি মার্গ্রেৎ, আর এক বার স্বানুরূপ মাহাত্ম্য প্রকাশ করণার্থে, তাহাকে উদ্যোগী করাইলেন. তাহতে বিবাদকারীউভয়পক্ষীয়সৈন্য সকল, ক্ষাম্পটন নামে নগরের অন্তঃপাতী ব্লোর

সর্ব্বতোভাবে সর্ব্বস্থানে আত্মমর্য্যাদা জানিয়া, তিনি মনোমধ্যে ভাবিলেন, যে রাজসিংহাসনাক্রমণকরণের উপযুক্তসময় এই, তন্নিমিত্তে বারিকনামক যে তাঁহার আত্মীয় লোক, সে লণ্ডন্নিবাসি তাবৎ প্রজারদিগকে জানিনামক ক্ষেত্রে একত্র করিয়া, এক দীর্ঘপুস্তকদ্বারা, ঐ যুবরাজ যে যথার্থ পৈতৃক স্বত্বাধিকারী, তাহা জানাইল এবং লাংকাস্তরের বংশের নির্দ্দয়তা, এবং অযথার্থরূপে সিংহাসন প্রাপ্তকারিতার বিষয় সকলকে প্রসিদ্ধ করিল. যাহা হউক কিছুকাল পরে উভয় পক্ষীয়েরা নামক নগরসমীপে ঐ রাজ্যের দশা নিশ্চয় করণার্থে একত্র হইল, এবং ঐ তারিখের যুদ্ধেতে ইংগ্লণ্ডীয় প্রজা যেমত প্রাণশূন্য হইয়াছিল, সেই মত অন্যকোনহ যুদ্ধেতে হয় নাই; কেননা এক দেশের এক লক্ষ সৈন্য কে, পরস্পর যুদ্ধ করিতে দেখন, অত্যন্ত[illegible]ক বিষয় ছিল, এবং তাহা হইলে পর কেবল মনুষ্য জাতির মধ্যে সকলহইতে দুর্ব্বল এবং অধম এক ব্যক্তির পদাকাঙ্ক্ষা সম্পূর্ণ করণমাত্র পরে এদ্বার্দের সৈন্য যুদ্ধার্থে অগ্রগামী হইতে ছিল, ইতোমধ্যে এক অত্যন্তহিমপাত বর্ষিল যাহা শত্রুরদের মুখে পড়িয়া তাহারদিগকে অন্ধ করিল; এই জাতসূচকবিষয়প্রযুক্ত, এবং ঐ সময়ে অতিবেগে সংগ্রাম আরম্ভকরণ এই প্রযুক্ত, এদ্বার্দ এবং তৎপক্ষীয় সৈন্য যে জয়ী ইহা স্থির হইল. পরে এদ্বার্দ স্বসৈন্যেরদিগকে আজ্ঞা দিলেন, যে শত্রুরদের প্রতি কিছুই দয়া করিবা না, তাহাতে অত্যন্ত রক্তস্রাববিহননের উপক্রম হইল, যাহাতে লাংকাস্তর জাতীয় সৈন্যেরদের ন্যূনসংখ্যা, চল্লিশ হাজার মারা গেল.

পরে ঐ দুর্ব্বল ও অজ্ঞ রাজা হেনরি, যিনি সর্ব্বদা অনুপযুক্ত কার্য্য করিতেন, এবং সর্ব্বদা অতিঅকার্য্য ছিলেন, তিনি বন্দী হইয়া অতিশয়নিষ্ঠুররূপে লণ্ডন্ শহরে আনীত হইয়া লণ্ডন্ টাওয়রেতে বদ্ধ হইয়া রহিলেন. কিন্তু মার্গেরেৎনাম্নী রাণী, তিনি অপেক্ষাকৃত কিছু ভাগ্যবতী ছিলেন, যেহেতুক তিনি রাজ্য হইতে পলায়ন করিয়া ফ্লাণ্ডর্স দেশে, তাঁহার পিতার নিকট আশ্রয় লইলেন.

পরে এদ্বার্দ রাজা, বারিকের প্রচণ্ডশক্তিধারিদ্বারা তৎক্ষণে রাজসিংহাসনে স্থাপিত হইয়া, নিরুদ্বেগে এবং কুশলে রাজ্য করিতে লাগিলেন, এবং পার্লিয়েমেন্ট অর্থাৎ রাজসভাতেও তৎকর্ত্তৃকস্বীকৃত হইয়া, সর্ব্বতোভাবে প্রজারা তাঁহার বশীভূত হওনে সম্মত হইল. পরে এমত নিশ্চিন্তভাব হইলেন কিন্তু আত্মেন্দ্রিয় বশরক্ষণে অসমর্থপ্রযুক্ত, তাবৎপ্রকৃতার মধ্যে ঐ এদ্বার্দ রাজার দয়াহীনা আত্মৈশ্বর্য্যদর্শনস্বভাব সর্ব্বত্র ব্যাপিল; যেহেতুক ঐ রাজধানী, এক দিবস কেবল নিষ্ঠুরব্যবহারের স্থান, এবং অন্য দিবস কেবল কৌতুক কিম্বা আত্মৈশ্বর্য্যদর্শনস্থানস্বরূপ দৃশ্য হইত; এবং রাজা স্বয়ংই একেকালে কোনো এক উপপত্নীসম্ভোগে থাকিতেন কিম্বা কোনো এক দণ্ডকরণকার্য্যদর্শনে কালক্ষেপণ করিতেন. পরে এই সকল

অমর্য্যাদাজনককার্য্যহইতে রাজার মন অন্যমত করণার্থ, বারিকের প্রাদেশাধিকারী রাজাকে বিবাহ করিতে পরামর্শ দিল. এবং রাজার অনুমতিপ্রাপ্ত হইয়া সাবয়দেশের বোনানাম্নী কন্যাকে মহিষী করণার্থ পাত্র হইয়া ফ্রান্সিস্ দেশে উত্তীর্ণ হইল, এবং সেই স্থানে উভয়ের বিবাহের সম্বন্ধ স্থির করিল. কিন্তু যে সময় ঐ প্রাদেশাধিকারী ফ্রান্সিস্দেশে ঐ সম্বন্ধ স্থির করিতেছিল ঐ সময়ে স্বদেশের মধ্যে রাজা স্বয়ংই, যাহাতে প্রীতিযুক্ত হইয়া তাহাকে হরণ করিতে বৃথা চেষ্টা পাইয়াছিলেন, এমন এক বিলাসিনী সুন্দরীনাম্নী কন্যা, তাহাকে বিবাহকরণদ্বারা ঐ কার্য্য ব্যর্থ করিলেন. পরে রাজ ঐ প্রকার কর্ম করণদ্বারা বারিকের ক্রোধের আধার হইলেন; ইহা জানিয়া রাজা বারিক্কে সভাসদ্ হইতে বহিষ্কৃত করিলেন, তদ্দ্বারা উভয়ের যে বিচ্ছেদ হইয়াছিল, তাহা বর্দ্ধিত করণে বারিক্ মনঃস্থির করিল. পরে বারিক্ যাহার বুদ্ধিবৈচক্ষণ্য তাহার সাহসিকতাহইতে ন্যূন ছিল না, সে ব্যক্তি ঐ উভয়দ্বারা স্বদ্বেষ সম্পূর্ণ করণে নিশ্চয় করিয়া, রাজা এদ্বার্দের বিরুদ্ধে এমত এক পরামর্শ স্থির করিল, যে কিঞ্চিৎকাল পরে, রাজা স্বয়ংই স্বদেশহইতে পলায়ন করিলেন.

পরে এতক্রমে আর একবার ঐ অস্বতন্ত্র রাজা হেনরি রাজসিংহাসনোপরি স্থিত হওনার্থে, কারাগৃহহইতে মুক্ত হইলেন. পরে এক রাজসভাসৎকে আহ্বান করা গেল, এবং ঐ সভাসৎ ঐকমত্যারোপপূর্ব্বক রাজা হেনরির পদবী স্থির করিল, এবং বারিক্ স্বয়ংই রাজকারক নামে খ্যাত হইয়া, প্রজাদিগের মধ্যে সুপূজিত হইল.

পরে, এদ্বার্দ রাজার পক্ষীয় লোক সকল যদ্যপি কিঞ্চিৎ দমিত হইলেও নিরস্ত হইল না; যেহেতুক রাজা স্বয়ংই অন্যত্র রাজ্যেতে স্বদেশহইতে বহিষ্কৃত হইয়া বাসকরণ সময়, স্বরাজ্যে তাঁহার অনেক স্বপক্ষলোক ছিল. এবং নয় মাস স্বদেশান্তর হইলে পর, বর্গণ্ডিদেশের অধ্যক্ষকর্ত্তৃক দত্ত কতক গুলিন সৈন্যদ্বারা সাহায্যপ্রাপ্ত হইয়া, য়র্কপরগনায় স্থিত রাবেন্স্পরনামক এক স্থানে উত্তীর্ণ হইলেন. পরে প্রথমত তিনি ইংগ্লণ্ডীয়কর্ত্তৃক বড় শৈথিল্যরূপে গৃহীত ছিলেন, তথাপি যাত্রা করত ক্রমেং তাঁহার সৈন্য বাহুল্য পাইতে লাগিল; এবং ঐ এদ্বার্দ প্রকাশিতসৌজন্য এবং নম্রস্বভাবপ্রযুক্ত, তাঁহার পক্ষপাতীয় লোকের সংখ্যা বৃদ্ধি পাইতে লাগিল. পরে ঐ সময় সর্ব্বাপেক্ষাবলবদ্ব্যক্তিকে সততগ্রহণোদ্যত যে লণ্ডন্ শহর, তিনি স্বয়ংই ঐ রাজার প্রতি পুরদ্বার খুলিয়া দিলেন. এবং ঐ দুর্দশাগ্রস্ত হেনরি, পূর্ব্বনিবাসে প্রেরিত হওনার্থে, আর একবার তাঁহার রাজসিংহাসনহইতে উচ্ছিন্ন হইলেন.

পরে, এই ক্ষণে বারিকের আত্মসন্দেহহইতে মুক্ত হওনার্থে, যুদ্ধকরণব্যতিরেকে আর কোনো উপায় ছিল না, কিন্তু তাহাতে এদ্বার্দের ভাগ্য প্রসন্ন হইল. পরে

তাহারা আল্বান্‌নামক এক স্থানে সাক্ষাৎকারবিশিষ্ট হইল, এবং লাঙ্কাষ্টরের সৈন্য পরাঙ্মুখ হইল. ঐ সময় বারিক্ স্বয়ংই যখন স্বসৈন্যের এক মনোনীত দলকে ঘোরতরসংগ্রামের মধ্যে যুদ্ধ করাইতেছিল, তখন শত্রুমধ্যে ক্ষত বিক্ষত হইয়া মারা পড়িল.

পরে রাণী মার্গ্রেৎ, ঐ সাহসবান্ বারিকের মৃত্যুসম্বাদ এবং স্বপক্ষলোকেরদিগের বিশেষরূপে বিনাশের সম্বাদ পাইয়া, নেত্রজলস্রাবদ্বারা প্রথমবার তাঁহার মনোদুঃখ প্রকাশ করিলেন. পরে আপনার অভাগ্যেতে অন্য উপায় না দেখিয়া, হাম্ম পরগনার অন্তঃপাতী বাওলিঙনামক বির্ম্মশালায় আশ্রয় লইলেন.

পরে ঐ মার্গ্রেৎরাণী ঐ দুঃখজনক স্থানে বহুকাল বাস করেন নাই. ইতোমধ্যে তাঁহাকে তাঁহার দুর্দ্দৈবাবস্থায় সাহায্যকরণে অপেক্ষা করা হইয়া রহিয়াছে, এমত অনেক লোক ছিল; তাহার মধ্যে ডিংদরনামক পেম্ব্রোকের প্রদেশাধিকারী এবং কোর্ট্নিনামক দেবনের প্রদেশাধিকারী, এবং শ্রীযুত বেন্‌লক্, এবং শ্রীযুত জানপ্রভৃতি অন্যঅন্য অনেক উচ্চপদস্থিতলোকেরা, ঐ রাণীর যাবদভিলাষ সফল হইবে, এমত আশা জন্মাইয়া, যাবজ্জীবন তাঁহার সাহায্য করিবে, ইহা স্বীকার করিল. ইহার পূর্ব্বে, ঐ রাণী ইংগ্লণ্ডদেশস্থ প্রায় তাবৎ পরগনার মধ্যে যুদ্ধ করিয়াছিলেন; তাহারমধ্যে তাঁহার যে শেষ যুদ্ধ, যে যুদ্ধ তাঁহার তাবদুদ্যোগসমাপ্তি, তাহা টিউক্সবরিনামক স্থানে হইয়া ছিল. ঐ রাণীর তাবৎসৈন্যসামন্তের কর্ত্তা সমর্সেডের অগ্রণী ছিল, ঐ ব্যক্তি সর্ব্বদা ঐ রাণীর কার্য্যসাধক হইয়া, তাঁহার সমস্ত বিপদের এবং কষ্টের সহভাগী ছিল. সে অতিশয় সাহসবান্ এবং দাতা এবং সর্ব্বসন্তোষক ছিল, কিন্তু হঠাৎকারী, এবং নিঃসাবধান লোক ছিল. পরে যখন এদ্বার্দ রাজা দুর্গস্থিত ঐ ব্যক্তির প্রতি চোট করিয়াছিলেন, তখন ঐ ব্যক্তি ঐ রাজাকে এমত সাহস পূর্ব্বক অতিক্রম করিল, যে শত্রুরা অতিশয় বেগে হটিয়া পলায়ন করিতে লাগিল; তাহাতে ঐ অগ্রণী শত্রুরদিগকে পরাভূত জ্ঞান করিয়া বেগে তৎপশ্চাৎ গমন করিয়া, তদতিক্রমণকালে শ্রীযুত বেন্‌লক্কে সাহায্য করণাজ্ঞা দিলেন. কিন্তু দুর্ভাগ্যক্রমে ঐ শ্রীযুত বেন্‌লক্ তাহার আজ্ঞা সম্পন্ন করিলেন না, তাহাতে সমর্সেতের সৈন্য, শত্রুদিগের বাহুল্যপ্রযুক্ত শীঘ্র পরাভূত হইল. পরে এই মহাদুর্দশা উপস্থিত কালে, ঐ অগ্রণী সর্ব্বশেষ হইয়াছে ইহা দেখিয়া, অত্যন্ত রাগান্বিত হইল, এবং যে স্থানে সে প্রথমে আত্ম সৈন্যেরদিগকে বিন্যস্ত করিয়াছিল, সেই স্থানে ঐ বেন্‌লক্কে অলস দেখিয়া, অত্যন্ত ক্রুদ্ধ হইয়া দুইহস্তে স্বীয় একধারাস্ত্র গ্রহণ করিয়া, ঐ কাপুরুষের প্রতি দৌড়িয়া যাইয়া, এক আঘাতে তন্মস্তক বিদীর্ণ করিল.

পরে যুদ্ধ সমাপ্ত হইলে, ঐ রাজরাণীকে এবং রাজপুত্রকে বন্দী করিয়া, এদ্বার্দের

নিকটে আনাগেল, এবং ঐ যুবরাজ ঐ জয়ী রাজার সাক্ষাৎকারে নিঃশঙ্ক রূপে দাঁড়াইলেন. তখন এদ্বার্দ রাজা ঐ রাজপুত্রকে জিজ্ঞাসা করিলেন, যে তুমি বিনানুমতিক্রমে কোন্ সাহসদ্বারা ইংল্লণ্ডদেশ লুট করিতে আসিয়াছিলা; তাহাতে ঐ রাজপুত্র নষ্ট হইয়াছিল যে সৌভাগ্য তাহা না ভাবিয়া, বরং তিনি যে উত্তমকুলে জাত তাহা ভাবিয়া, নির্ভয়রূপে উত্তর করিলেন; যে আমার পিতা যেই অন্যায়ে বাধিত হইয়াছিলেন, এবং আমি যাহাতে বাধিত আছি, তাহার প্রতিফল দেওনার্থে, আমার পিতার রাজ্যে প্রবিষ্ট হইয়াছিলাম. পরে ঐ নিষ্ঠুরাচার এদ্বার্দ রাজা, ঐ রাজপুত্রের সাহস দেখিয়া, অতিশয় রাগান্ধ হইয়া, তাঁহার লোহার দস্তানা দিয়া রাজপুত্রের মুখে মারিলেন; পরে এই নিষ্ঠুরব্যবহার, আরহ অনেক নিষ্ঠুরব্যবহারের আদি কারণ হইল, যেহেতুক গ্লস্তারের এবং ক্লারেন্সের অগ্রণীপ্রভৃতিরা, বনপশুসদৃশ ঐ অরক্ষিত যুবরাজের উপরে এককালে পড়িয়া, কিরিচের দ্বারা তাঁহার হৃদয় বিদীর্ণ করিল. এই সকল দুষ্কর্ম্মকার্য্যসমাপনার্থে, হেনরি রাজা, যিনি এতৎকালপর্য্যন্ত ঐ সমস্ত নিষ্ঠুর ব্যবহার নির্বিঘ্নরূপে দেখিয়া রহিয়াছিলেন, তিনি যে জীবনযোগ্য নহেন, ইহা অন্যলোককর্ত্তৃক অনুভূত হইল. যেহেতুক গ্লস্তরের অগ্রণী, যিনি পরে তৃতীয়রিচার্দ নামে খ্যাত ছিলেন, তিনি একাকী ঐ রাজার কুঠরীতে প্রবিষ্ট হইয়া, অতিনিশ্চিতরূপে তাঁহাকে বধ করিলেন. পরে যাহারা বন্দী হইয়াছিল, তাহারদের মধ্যে মার্গ্রেৎ নাম্নী রাজরাণীব্যতিরিক্ত, আর কাহাকেও বাঁচাইয়া রাখিলেন না; তাহার অভিপ্রায় এই, তাহারদের আকাঙ্ক্ষা ছিল, যে ফ্রান্সিসের রাজা ঐ রাণীকে অর্থ দিয়া মুক্ত করিয়া লইবেন; ইহাতে তাহারা ভ্রান্ত হইল এমত নহে, কেননা ঐ সম্রাট ইংল্লণ্ডীয় রাজাকে তাহার মুক্তির নিমিত্তে ক্রৌন্‌নামক ৫০০০০ পঞ্চাশ হাজার মুদ্রা দিয়াছিলেন. এই মহৎকৃতা রাণী আপন স্বামির রাজ্যাভিলাষ হেতুক, অন্যেহ দ্বাদশ সংগ্রামের সমস্ত দুঃখকষ্ট সহ্য করিলে পর, এবং তাহার সমস্ত বন্ধুবান্ধব সন্তানাদির মৃত্যুর পরে বাঁচিলেন, ফ্রান্সিস্ দেশে এক গুপ্তস্থানে অতিশয় দুঃখিতা হইয়া প্রাণত্যাগ করিলেন. কিন্তু তাঁহার সাহস এবং দুঃখ সহিষ্ণুতা ব্যতিরিক্ত, অন্য কোনো গুণেতে তাঁহাকে যোগ্যপাত্র ছিলেন না.

## ১৯ ঊনবিংশাধ্যায়.

### চতুর্থ এদ্বার্দের বিবরণ.

পরে এদ্বার্দ রাজা, পুর্ব্বাদি২ শত্রুহইতে মুক্ত হইয়া, প্রধান শত্রুপক্ষ অপরাধী ব্যক্তিরদের প্রতিফল দিতে মনোযোগ করিতে লাগিলেন; তাহাতে তাঁহার রাজ্যের তাবৎফাঁসিকাষ্ঠ তাঁহার শত্রুর মৃতশরীরেতে লুণ্ঠিত ছিল, এবং তাহারদের সর্ব্বস্ব তাঁহার স্বকার্য্যে অপহৃত হইল.

পরে, ঐ এদ্বার্দ রাজা যাবৎ আপনাকে এক পক্ষে অতিভয়ানক দর্শাইতে ছিলেন, অন্যপক্ষে তাবৎকাল কুক্রীড়াপ্রভৃতি সুখভোগদ্বারা আপনাকে মগ্ন করিলেন. এই বিষয়ে বুঝা যায়, যে প্রকৃতি স্বয়ংই তাঁহার বিরুদ্ধপক্ষে ছিলেন না, যেহেতুক সর্ব্বকর্ত্তৃক কথিত আছে, যে তিনি ঐ কালে সর্ব্বাপেক্ষা সুন্দর পুরুষ ছিলেন. এবং বুঝা যায়; যে তাঁহার তাবৎ আত্মীয়পাত্রমিত্রগণেরা, যেই২ বিষয়ে তাঁহার আশা হইল, সেই২ তাবৎলম্পটবিষয়ে, তাঁহার সাহায্যকারী হইল, এবং ধর্ম্ম পক্ষপাতীরা যাহারা সর্ব্বপ্রকার লম্পটবিষয়াচারী হইয়া নির্দোষরূপে মান্য ছিল, তাহারাও ঐ রাজার তাবৎপাপমোচন করণে সতত উদ্যত ছিল. ইহা সত্য, কিন্তু ঐ কালীন মহাপাতক সকল এমন বৃদ্ধি পাইতে লাগিল, যে পরস্ত্রীহরণ জন্য যে পাপ, তাহা অতিক্ষুদ্রাপরাধসদৃশ মান্য ছিল. যেহেতুক ঐ রাজার উপস্ত্রীরদের মধ্যে, ঐ নগরের সোরনামক এক বণিকের স্ত্রী ছিল, সে স্ত্রী পরম সুন্দরী এবং উত্তমজ্ঞানবতী. তথাপি ঐ স্ত্রী, এক পরমসুন্দর সম্রাট্ পুরুষকে দেখিয়া, তাঁহাতে হেয়জ্ঞানকরণে অসমর্থ হইয়া হতজ্ঞানা হইল.

পরে ঐ রাজার সকল নির্দ্দয়কর্ম্মের মধ্যে, তাঁহার ভ্রাতা যে ক্লারেন্সের অগ্রণী, তাঁহার প্রতি যে নিষ্ঠুরকার্য্য করিলেন, তাহা সকলহইতে বৃহৎ ছিল, তাহা এই; রাজা, কোনহ এক দিবসে, তামস্ বর্দ্দেৎনামক এক ব্যক্তির উপবনে মৃগয়া করিতে ছিলেন, ইতোমধ্যে ঐ অগ্রণীর এক জন প্রজা এক শ্বেত মৃগকে মারিল, যাহা তাহার কর্ত্তার অতিপ্রিয়তম পশু ছিল. পরে বর্দ্দেৎ ঐ মৃগের হানি দেখিয়া, এবং অতিশয় রাগান্ধ হইয়া কহিল, যে যেব্যক্তি ঐ অসঙ্গত কার্য্য করণে রাজাকে পরামর্শ দিয়াছিল, তাহার উদরমধ্যে ঐ মৃগের শৃঙ্গ প্রবিষ্ট হউক. পরে,

এই অভিপ্রায়সিদ্ধির নিমিত্ত বর্দ্দেৎকে দোষী করিয়া, টৈবর্ন নামক স্থানেতে প্রকাশরূপে তাহাকে প্রাণে মারিল. পরে ক্লারেন্সের অধ্যক্ষ তাঁহার বন্ধুর মৃত্যু প্রযুক্ত, স্বভ্রাতার বিরুদ্ধে বারম্বার অপবাদ করত, স্বমনোদুঃখ প্রকাশ করিল, এবং ঐ কার্য্যের অন্যায্যত্ব বিষয় সর্ব্বত্র ঘোষণা করিল. পরে ঐ রাজা স্বভ্রাতার বিপক্ষাচারকে ছলের কারণ করিয়া, কুলীনসন্তানতেরদের নিকট বিচার্য্য হওনার্থে তাহাকে আনাইয়া, স্বয়ংই তাহার অপবাদক হইলেন. ঐ অব্যবস্থিত কালে সভ সভের প্রাচীনপক্ষেরদেরকর্তৃক যে দোষটী স্থিরীকৃত হয়, তাহা মৃত্যুতুল্য ছিল, যেহেতুক ঐ অধ্যক্ষকে দোষীকৃত করা গেল. পরে উদারিতপ্রকারমরণে রাজা অনুমতি করাতে গড়ের মধ্যে গুপ্তরূপে মাম্‌সি নামক এক প্রকার দ্রাক্ষারসের পিপার মধ্যে তাহাকে ডুবাইয়া মারিল. ঐ ব্যক্তির যে এই মনোনীত তাহা অতি বালকের মনোনীততুল্য ছিল বটে, কিন্তু ইহাতে বুঝা যায়, যে ঐ দ্রাক্ষারসপানে তাহার বড় সন্তোষ ছিল.

পরে যাহা হউক, এই রাজার রাজত্ব যদ্যপি অতিশয় নির্দয় ছিল, তথাপি অত্যল্প কাল ব্যাপি; যেহেতুক যে সময়ে তিনি ফ্রাসিসের সহিত যুদ্ধ করণোদ্যোজন করিতে ছিলেন সে সময়ে তিনি পীড়িত হইয়া, বেয়াল্লিশ বৎসর বয়স্কে, এবং যদ্যপি আমারা গতরাজার মৃত্যুসময়াবধি গণনা করি, তবে তাঁহার রাজত্বের তেইশবৎসরে মৃত্যু প্রাপ্ত হইলেন.

## ২০ বিংশাধ্যায়.

### পঞ্চম এদ্বার্দের বিবরণ.

পরে গ্লস্তরের অধ্যক্ষ যিনি ঐ রাজ্যের রক্ষকপদে স্থিত হইয়াছিলেন, তিনি গতরাজার সন্তানরদিগকে আপদ্‌হইতে রক্ষাকরণচ্ছলে, তাহারদের দুই জনকে গড়েতে অর্পণ করিলেন.

পরে এতদ্রূপে তাহারদিগকে সাবধানপূর্ব্বক রাখিলে পর, তাহারা যে উপপত্নীতে জাতসন্তান, ইহা জানাইবার চেষ্টা করিলেন; এবং অন্য২ জনদ্বারা যুব রাজা এদ্বার্দের অভিষেকদিবসের বিলম্ব যাহাতে হয়, এমত চেষ্টায় ছিলেন. এই সকল করিলে পর, শ্রীযুত হেষ্টিংস্ নামে এক জন প্রাচীনলোক, যিনি ঐ রাজপুত্রের বড় হিতৈষক ছিলেন, তাঁহাকে বধ করিবার নিমিত্তে চেষ্টা করিলেন.

পরে ঐ অগ্রণী, গড়মধ্যে এক সভামৎকর্তৃক বিচার্য্যহওনার্থে, ঐ শ্রীযুত হেষ্টিংসকে আহ্বান করাইয়া, স্বয়ংই স্বপক্ষলোম উৎপাটন করত, এবং ওষ্ঠ দংশন করত, সভাগৃহে প্রবিষ্ট হইলেন; এবং ক্ষণেং তাঁহার মুখ বিকৃত হওয়াতে, অন্তরস্থিত মনঃপীড়ানুভব হইল. পরে কতককাল সকলে তুষ্ণীভূত হইয়া, এবং ঐ সভাসদের শ্রীযুত সকল একজন আর একজনের প্রতি সকারণক দৃষ্টি করত, কোনো এক দুর্জ্ঞেয় ঘটনাপেক্ষা করিয়া রহিলেন. পরে ঐ অগ্রণী স্বকস্তবস্ত্রাপসরণ করিয়া স্বীয় পলিতশুষ্কহস্ত দেখাইয়া, যে জেনসোর এবং তাহার সঙ্গীরা, আমাকে জাদু করিয়া এপ্রকার করিয়াছে, এই অপবাদ দিল তাহাতে হেষ্টিংস উচ্চৈঃস্বরে উত্তর দিল, যে যদ্যপি তাহারা এপ্রকার করিয়া থাকে, তবে তাহারা দণ্ডযোগ্য. তাহাতে ঐ রক্ষকপদস্থ অগ্রণী, উচ্চৈঃস্বরে কহিল, যে তুই আমাকে যদিং বলিয়া উত্তর দিলি বটে আমি তোকে সত্য কহি, যে আমাকে মারণের নিমিত্ত তাহারা পরামর্শ করিয়াছে, এবং তুই রে বিশ্বাসঘাতক, তাহারদিগের কুপরামর্শের সহকারী হইয়াছিস. ইহা কহিয়া ঐ রক্ষকপদস্থঅগ্রণী, হস্তদ্বারা মঞ্চোপরি দুই আঘাত করিল; তাহাতে তৎক্ষণে কুঠরী অস্ত্রাদিতে সসজ্জলোকেতে পরিপূর্ণ হইল. পরে ঐ অগ্রণী শ্রীযুত হেষ্টিংসের প্রতি ফিরিয়া দাঁড়াইয়া কহিল, যে আমি তোকে রাজবিশ্বাসঘাতক বলিয়া বন্দী করিলাম, একথা কহিয়া তাহাকে স্বসৈন্যের হস্তে অর্পণ করিল. পরে ঐ শ্রীযুত হেষ্টিংসের, নিকটবর্ত্তী পুরোহিতের সাক্ষাৎকারে যৎকিঞ্চিৎ স্বীকৃত হইতে হইল; তাহাতে ঐ অগ্রণী পাওল নামক ধর্ম্মশালা ধরিয়া দিব্য করিয়া কহিল, যে যাবৎ তাহার মস্তকচ্ছেদন না করি, তাবৎ ভোজন করিব না. তাহাতে তাহাকে অতিশীঘ্র বহিষ্কৃত করিয়া ধর্ম্মশালার সমীপে সবুজঘাসযুক্তস্থানে, দৈবাৎপতিত এক কাষ্ঠকাণ্ডের উপরে তাহার শিরশ্ছেদন করিল.

পরে ঐ জেন্সোরনাম্নী গতরাজার উপপত্নী, পরেতে ঐ অগ্রণীর ক্রোধাধীনভূতা হইল. ঐ অভাগাবতী স্ত্রী এমত সুদ্রা দুঃখিনীবাকি ছিল, যে তদ্বিষয়ে ঐ অগ্রণীর শঙ্কা হইবার কোনো কারণ ছিল না, তথাপি যে ঐ অগ্রণী ঐ স্ত্রীকে জাদুকরাপরাধে দোষান্বিতা করিয়াছিল, এবং যদ্বিষয়ে সকল লোকে জানে যে ঐ স্ত্রী নির্দোষা ছিল, তন্নিমিত্তে অন্যং দোষের জন্যে যদ্বিষয়ে ঐ স্ত্রী দোষান্বিতা হইয়াছিল, তন্নিমিত্তে তাহাকে দণ্ডকরণে মনঃস্থির করিল. ইহার পূর্ব্বে লম্বার্দনামক পথের একজন স্বর্ণকার, ঐ জেন সোরের স্বামী ছিল তাহার স্থানহইতে অপহৃতা হইয়াছিল যে ঐ স্ত্রী, সে এদ্বার্ডের কুৎসিত রাজত্বের মধ্যে সর্ব্বাপেক্ষা নির্দোষা উপপত্নীরূপে তাহার সহিত বাস করিল. পরে বোধ হয়, যে যেব্যক্তি তাহারদিগহইতে বহুকালাবধি উর্দ্ধীকৃত হইয়া রাজসভায় আদৃত হইয়াছিল, সে ব্যক্তিকে তাহার পূর্ব্বের ন্যায় নীচদশায় স্থিত দেখিয়া

প্রজারা অসন্তুষ্ট হইল না. পরে ঐ স্ত্রী যে দোষের নিমিত্তে অপরাধিনী হইয়াছিল, তাহা এমত অতিশয় বিখ্যাত ছিল, যে সে প্রত্যাখ্যান করিতে পারিল না, অতএব দোষীকৃতা হইল. তাহাতে তাহার এই শাস্তি নিরূপণ করা গেল, যে সে শূন্যপায়ে শহরভ্রমণ করিবে, এবং শ্বেতবস্ত্র পরিধান করিয়া, এক জ্বলন্তমোমবাতী হস্তে লইয়া, সহস্রং দর্শনকারকেরদের সাক্ষাৎকারে পাঙল্ নামক ধর্ম্মশালায় স্বাপরাধক্ষমা যাচ্ঞা করিবে. ঐ স্ত্রীর ঐ প্রকার দণ্ড স্থিরীকৃত হওনের পর, সে অতিদীনহীনাবস্থাপন্না হইয়া, চল্লিশ বৎসরাধিক কাল বঞ্চিল.

পরে, ঐ রক্ষণপদস্থিতাগ্রণী আত্মচ্ছদ্মবেশ ত্যাগ করিয়া, এবং গতরাজার সন্তানেরদের প্রতি যে তাহার মিথ্যাস্নেহ তাহা জানাইয়া, ভাবিল যে আমার প্রকাশরূপে রাজসিংহাসনগ্রহণকরণোপযুক্ত সময় উপস্থিত হইয়াছে. যেহেতুক, ঐ কার্য্যসিদ্ধ্যর্থে বকিংহামের অগ্রণী, যিনি এক বিজ্ঞ এবং পরাক্রান্ত লোক ছিলেন, তাঁহাকে পূর্ব্বাবধি উৎকোচদ্বারা এবং ভাবিমঙ্গলাশাদেওনদ্বারা স্বপক্ষ করিয়াছিল, ঐ মহাব্যক্তি স্বচাতুরীদ্বারা পাংল্সক্রশনামক স্থানে প্রজারদিগের ভ্রম জন্মাইবানন্তর, তাহারা তূষ্ণীক হওয়াতে, তাহারা সম্মত হইয়াছে, এমত বোধ জন্মাইল, তাহাতে তাহার তাবদনুসঙ্গী, উচ্চৈঃস্বরে কহিতে লাগিল, যে রাজা রিচার্দ চিরজীবী হউন. কতককাল পরে নগরাধ্যক্ষ এবং তাহার দণ্ডনায়ক সকল, রিচার্দের নিকটে যাইয়া রাজমুকুট অর্পণ করিতে চাহিল, কিন্তু রিচার্দরাজা বাহ্যাসম্মতিপূর্ব্বক তাহা গ্রহণ করিলেন.

## ২১ একবিংশাধ্যায়.

### তৃতীয় রিচার্দের বিবরণ.

এক দোষ সর্ব্বদা অন্য দোষের বর্দ্ধনকারী হয়, এবং ন্যায্য সর্ব্বদা অন্যায্যেতে লঙ্ঘিত হন, এবং অন্যায়পূর্ব্বক বলদ্বারা পররাজ্যগ্রহণ করিলে, তদ্রাজ্যরক্ষণের চিরস্থায়িত্বের আবশ্যকতা আছে; যেহেতুক ঐ রিচার্দ রাজা, রাজসিংহাসনপ্রাপ্ত হইবামাত্রেতে, ঐ গড়ের কর্ত্তার নিকটে, ঐ দুই রাজপুত্রের বিনাশকরণাজ্ঞা প্রেরণ

করিলেন. কিন্তু ঐ সাহসবান্ ব্যক্তি, যাহার নাম ব্র্যাকেন্‌বরি ছিল, সে ঐ নির্দয় রাজার অভিলাষ সিদ্ধকরণে অসম্মত ছিল, এবং অতিবিনয়পূর্ব্বক উত্তর করিল, যে নির্দোষির রক্তেতে স্বহস্ত প্রদান করিতে পারি না. কিন্তু সে যাহা হউক, অল্প কালের মধ্যে তদ্বিষয়ে, এক উপযুক্ত পাত্র উপস্থিত হইল, এবং সর জেমস্ তিরেল্ নামক এক ব্যক্তির, তদ্বিষয়ক পদগ্রহণকরণেতে, ব্র্যাকিন্‌বরিকে এই আজ্ঞা দেওয়া গেল, যে সে এক রাত্রির নিমিত্তে ঐ গড়ের কুঞ্চি সর জেমস্ তেরেলের নিকটে অর্পণ করিবে. পরে ঐ তেরেল্‌নামক ব্যক্তি, শ্লাওর এবং ডিগ্‌তন্ এবং ফরেস্ত, এই তিন অনুসঙ্গিরদিগকে সঙ্গে লইয়া, রাত্র্যবসানে যে স্থানেতে ঐ দুই রাজপুত্রেরদিগকে রাখিয়াছিল, সেই স্থানের কুঠরীর দ্বারে উপস্থিত হইল. পরে আপনি বাহিরে দাঁড়াইয়া, ঐবিষয় সিদ্ধকরণার্থে ঐ তিন গুপ্তহন্তারদিগকে ভিতরে প্রেরণ করিল. পরে তাহারা প্রবিষ্ট হইয়া, ঐ দুই রাজপুত্রকে ঘোরতর নিদ্রাভিভূত পাইয়া, উপধানদ্বারা তাহারদিগের শ্বাসাবরোধ করিয়া, তাহারদের মৃতশরীর তেরেল্‌কে দেখাইল. পরে সে, সোপানের নীচস্থিত এক প্রস্তরপুঞ্জের নীচে মৃত্তিকার মধ্যে, তাহারদের মৃতশরীর স্থাপন করিবার আজ্ঞা দিল.

পরে, যে সময়ে ঐ রিচার্ডরাজা ঐ প্রকার কার্য্যদ্বারা স্বপরাক্রম প্রচার করণোদ্যোগী ছিলেন, সেই সময়ে যে দিগহইতে তাঁহার কোনো ভয়ের সম্ভাবনা ছিল না, এমন স্থানহইতে তাঁহার অন্যএক ভয় উপস্থিত হইল; যেহেতুক বকিংগ্হামের অগ্রণী, যিনি রাজাকে সিংহাসনস্থ করণে উপকারী হইয়াছিলেন, তিনি এই সময় কতক গুলি রাজাপহৃতভূমি রাজার স্থানে যাচ্ঞা করিয়া, না পাওয়াতে অশঙ্কান্বিত হইয়া, বেল্সদেশে কতকগুলিন সৈন্যসামন্ত সমারোহ করিয়া, দ্রুততর আত্তাৎ দ্বারা গ্লস্তর নগরের দিগে যাত্রা করিয়া, সেই স্থানে সেবর্ণনামক নদী পার হইতে মনস্থ করিলেন. ঐ সময়ে ঐ নদী জলেতে এমত পরিপূর্ণা হইল, যে দেশ সকল জলময় হইয়া, প্রত্যন্তপর্ব্বতোপরি জল উঠিল. ঐ জল দশ দিনপর্য্যন্ত রহিল, এবং বকিংগ্হামের সৈন্য সকল, যাহারা প্রায় সমস্তই বেল্সজাতীয় লোক ছিল, তাহারা ঐ সময়ে নদী পার হইতে পারিল না, এবং তাহারদের স্বনিকটস্থ কোনহ খাদ্যসামগ্রীও পাইতে পারিল না; অতএব ঐ অগ্রণী ঐ স্থানে সৈন্যের দিগকে রাখিতে অনেক উদ্যোগ করিলেও, তাহারা ছিন্নভিন্ন হইয়া আপনহ স্থানে ফিরিয়া গেল. পরে ঐ অগ্রণী, এমত উপকাররহিতাবস্থাপন্ন হইয়া, ইহা মনে ভাবিয়া বানিস্তরনামক এক জনের গৃহমধ্যে গুপ্তভাবে রহিলেন. ঐ ব্যক্তি ইহার পূর্ব্বে ঐ অগ্রণীর চাকর ছিল, এবং তাঁহার বংশহইতে অনেক উপকার পাইয়াছিল. কিন্তু সে যাহা হউক, দুষ্টেরা তাহারদের স্বাশানুসারে কদাপি যৈত্রতাপ্রাপ্ত হয় না; যেহেতুক বানিস্তরনামক ঐ ব্যক্তি, ঐ অগ্রণীর শিরশ্ছেদনলভ্য মূল্যপ্রত্যাশা ত্যাগ করিতে না পারিয়া, স্লূপ্ পরগনার দণ্ডনায়কের নিকট যাইয়া,

ঐ অগ্রণীর বিশ্বাসঘাতকী হইল. পরে ঐ দণ্ডনায়ক কতকগুলি সসজ্জ লোক সঙ্গে করিয়া ঐ গৃহ ঘিরিয়া, গৃহস্থবেশধারী ঐ অগ্রণীকে ধরিয়া, সালিস্বরী নগরেতে লইয়া গেল. সেই স্থানে ঐ অগ্রণী তৎক্ষণে বিচারদ্বারা দোষীকৃত হইয়া, ঐকালীন ব্যবহারানুসারে তৎক্ষণাৎ হত হইলেন.

পরে অনেক দুঃখজনক বিষয়নিমিত্তে উপস্থিত যে উদ্বিগ্নতা, তাহার মধ্যে রিচার্দ রাজা এই সম্বাদ পাইলেন, যে রিচ্মন্দের প্রদেশাধিকারী ইংগ্লণ্ড দেশে উত্তীর্ণ হওনার্থে, এবং রাজসিংহাসনগ্রহনার্থে আয়োজন করিতে ছিলেন. পরে ঐ চক্রান্তকর্ত্তা, ইংগ্লণ্ডদেশের কোন ভাগে উত্তীর্ণ হইবে, ইহা স্থির না জানিয়া, রিচার্দ রাজা রাজ্যমধ্যভাগে নাতিন্গম্ নগরে ছাওনি করিয়া রহিয়া, স্বপাত্র মিত্রবর্গেরদের প্রতি এই আজ্ঞা পাঠাইলেন, যে যে স্থানে শত্রুরা উত্তীর্ণ হয়, সেই স্থানেই তাহারদের বাধা জন্মাইবা.

সে যাহা হওক, পরে ঐ রিচ্মন্দের প্রদেশাধিকারী, যিনি গাঁতের জানের মাতৃকুলজাত ছিলেন, তিনি রাজসিংহাসনগ্রহনকরণে নিশ্চয় করিলেন. ঐ প্রদেশাধিকারী অনেককালাবধি য়র্কবংশমধ্যে ঘৃনাস্পদ ছিলেন, এবং তন্নিমিত্তে তাঁহারে রাজ্য পরিত্যাগ করিতে হইয়াছিল. কিন্তু এখন রিচার্দ রাজা যেমত প্রজারদের ঘৃনাস্পদ ছিলেন ইহা স্বয়ং জ্ঞাত হইয়া, দুই হাজারের অধিক সৈন্য সমভিব্যাহারে লইয়া নর্ম্মণ্ডি অন্তঃপাতি হার্ফ্লিওর নামক স্থানহইতে জাহাজপথে যাত্রা করিয়া, ছয় দিনের পর বেল্সদেশের মিল্ফর্দহেবন্নামক স্থানে, অবাধিত হইয়া, উত্তীর্ণ হইলেন.

পরে ঐ প্রদেশাধিকারির উত্তীর্ণসংবাদ পাইয়া রিচার্দ রাজা, যিনি সাহসিক এবং সংগ্রামদক্ষ ছিলেন, এবং যাঁহার ঐ গুণব্যতিরিক্ত আর কোনহ গুণ ছিল না, তিনি শত্রুর সহিত সাক্ষাৎকার করিয়া, যুদ্ধদ্বারা তাহারদের স্বামিত্বরূপাভিমানিতা নির্ণয় করিতে মনস্থ করিলেন. পরে অন্য পক্ষে ঐ রিচ্মন্দ, সর তামস্ বোর্চিওর এবং সর বাল্তর হর্বরফর্দপ্রভৃতি ছয় হাজার সৈন্যদ্বারা সাহায্যপ্রাপ্ত হইয়া, ঐ আশায় নির্ভয়রূপে অগ্রগামী হইলেন. অল্পদিনের মধ্যে উভয়পক্ষীয় সৈন্যেরদের বোস্বর্থনামক মাঠে সাক্ষাৎকার হইল; সে স্থানে, যে বিরোধ এবং কলহেতে রাজ্য চল্লিশ বৎসরের অধিক পরিপূর্ণ হইয়াছিল, এবং রাজ্যের সমভূমি সকল যে রক্তেতে পরিপূর্ণ হইয়াছিল, তাহা রিচার্দ রাজা রণস্থলে মারা যাওয়াতে, নিষ্পত্তি পাইল. এবং রিচ্মন্দ, সপ্তম হেনরি পদবীতে খ্যাত হইয়া, রাজার সদৃশ নমস্য হইলেন.

## ২২ দ্বাবিংশাধ্যায়.

### সপ্তম হেনরির বিবরণ.

পরে, রাজা হেনরি রাজসিংহাসনে বসিলে পর, তাঁহার প্রথম উদ্যোগ এই হইল, যে তিনি চতুর্থ এদ্বার্দের ইলিসাবেথ্ নামে রাজকন্যাকে বিবাহ করেন. তাহাতে তিনি য়র্কের এবং লাংকাস্তরের বংশেরদের অভিপ্রায়েতে, এমত ঐক্য করিলেন, যে ঐ ঐক্যের পর তাহারদের মত কখনো ভিন্ন হইতে পারিল না.

পরে, গতরাজারদের যেং দুঃখ জন্মিয়াছিল, তাহা তাহারদের দরিদ্রতাপ্রযুক্ত হইয়াছিল, এবং ঐ দরিদ্রতা তাহারদের লম্পটতাতে জন্মিয়াছিল; কিন্তু সে যাহা হউক, হেনরি দেখিলেন যে অর্থব্যতিরিক্ত অন্য কোনো রাজ্যের সাহায্য আত্ম পক্ষে আনীত হয় না. অতএব তিনি অতিযত্নপূর্ব্বক শত্রুদিগহইতে যেং যথা সর্ব্বস্বগ্রহণ করিয়াছিলেন, তাহা সংগ্রহ করিয়া রাখিলেন.

হেনরি রাজা ঐ ইলিসাবেথকে বিবাহ করিলে পর, যাহারাং ক্ষমাগ্রহণ করিতে ইচ্ছা করিল, তাহারদের প্রতি তাহারদের অপরাধের ক্ষমাপত্র তৎক্ষণে প্রচার করিলেন; কিন্তু তাবৎপ্রজারা রাজ্যান্তর্বর্ত্তিযুদ্ধহেতুক এমন কোলাহল এবং কচ্কচিস্বভাবগ্রস্ত হইয়াছিল, যে কোনহ অধ্যক্ষ তাহারদের শাসন করিতে পারিল না, এবং কোনহ রাজাও তাহারদের সন্তোষ জন্মাইতে পারিলেন না; তাহাতে এক কলহ নিবৃত্ত হওয়া কেবল অন্যকলহের উৎপত্তির কারণ হইল.

পরে ঐ সময়ে রিচার্দ শীমন্‌নামক এক পুরোহিত, যে ব্যক্তি কিঞ্চিৎ চতুর, কিন্তু অধিক ডাকাবুকা ছিল, ঐ ব্যক্তি অক্স্ফর্দ নগরে বাস করিল. ঐ ব্যক্তি লাম্বর্ত সিম্‌নেল্ নামে এক রোটীকারকের পুত্রকে প্রতিপালন করিয়াছিল, এবং বারিকের প্রদেশাধিকারী, যিনি ক্লারেন্সের অগ্রণীর পুত্র ছিলেন, এবং যিনি মাল্মশ্লিনামক দ্রাক্ষারসের মধ্যে ডুবাইয়া মারা গিয়াছিলেন, তাঁহার রূপ বেশভূষাদি ধারণ করিতে ঐ পুত্রকে শিক্ষাইয়া দিল. পরে ঐ ছদ্মবেশধারী নিকটদৃষ্ট হইলে অবশ্য চিনা যাইবে, তন্নিমিত্তে ইহা স্থির করা গেল, যে তাহাকে প্রথমে দূরদেশে

খ্যাত্যাপন্ন করা যাইবে, এবং এতৎকার্য্যসিদ্ধ্যর্থে এই বিচার করা গেল, যে ঐ ব্যক্তির ছদ্মবেশ ধারণযোগ্যস্থান আইর্লণ্ডদেশ হইলে ভাল হয়.

পরে এতদ্রূপে, রাজা সিম্নেল্‌নামক ব্যক্তি, শ্রীযুত লবেল্ এবং অসন্তুষ্টপক্ষীয় অন্য দুই তিন শ্রীযুতকর্ত্তৃক সংমিলিত হইয়া, ইংগ্লণ্ডদেশে পার হইয়া যাওনে নিশ্চয় করিয়া, লাংকাস্তর পরগনায় উত্তীর্ণ হইল. পরে সে স্থানহইতে যাত্রা করিয়া যাইতে, তাবদ্রাজ্যের প্রজারা তাহার পক্ষ হইবে, এই আশায় য়র্ক নগর পর্য্যন্ত যাত্রা করিল. কিন্তু এ বিষয়ে সে ব্যক্তি ভ্রান্ত হইয়াছিল; যেহেতুক যাহারা রাজশাসনদ্বারা আয়ত্ত ছিল, এবং যাহারা রাজকার্য্যসিদ্ধ্যর্থে আপনারদিগের তাবৎ সাহায্য দিল, এমত যে জার্ম্মনী দেশীয় এবং আইর্লণ্ড দেশীয় সৈন্য, এবং যদ্দ্বারা ঐ ব্যক্তি সাহায্যপ্রাপ্ত হইয়াছিল, তাহারদের সহিত সংমিলনে প্রজারা অনিচ্ছুক হইল. অতএব লিঙ্কনের প্রদেশাধিকারী, যে ব্যক্তি এক অসন্তুষ্ট লোক ছিল, এবং যাহাকে ঐ কলহকারী সৈন্যেরদের অধ্যক্ষপদে নিযুক্ত করা গিয়াছিল, সে শীঘ্রজয়ব্যতিরিক্ত অন্য কোনহ কার্য্যে আশা না দেখিয়া, শীঘ্র যুদ্ধদ্বারা বিবাদনিবৃত্তিতে নিশ্চয় করিল. পরে উভয়পক্ষীয় সৈন্য, নাতিনগম্ নগরের অন্তঃপাতী স্তোক্ নামে নগরে সাক্ষাৎকার করিয়া যুদ্ধ করিল; ঐ যুদ্ধ ন্যূনাধিকসৈন্যপ্রযুক্ত, মনুষ্যেরা যাহা বোধ করিয়াছিল, তদতিরিক্ত রক্তস্রাবি এবং বহুকষ্টজনক হইয়াছিল. কিন্তু অবশেষে রাজার পক্ষে জয় হইল, এবং ঐ জয় কালক্রমে দৃঢ়ীকৃত হইল. শ্রীযুত লিংকন্ রণস্থলে মারা গেলেন, এবং শ্রীযুত লবলের, উদ্দেশই পাওয়া গেল না; অতএব বুঝা যায় যে তাঁহারও সেই দশা হইল. পরে শীম্নেল্ এবং তাহার গুরু শীমন্‌কে বদ্ধ করিয়া রাখা গেল, এবং সামান্যলোকেরদের মধ্যে চারি হাজার সৈন্য, রণস্থলে মারা গেল. পরে শীমন, পুরোহিতপ্রযুক্ত জনপদীয় ব্যবস্থাদ্বারা বিচারিত হইতে পারিল না, অতএব তাহাকে দৃঢ়বদ্ধ করিয়া রাখা গেল. ঐ শীমন্ এমত ক্ষুদ্র লোক ছিল, যে রাজা তাহাকে শঙ্কা কিম্বা দ্বেষ করিতেন না, তজ্জন্য তাহাকে ক্ষমা করিয়া রাজগৃহে রন্ধনশালার বাসনধৌত কার্য্যে নিযুক্ত করিলেন. পরে সে ব্যক্তি ঐ পদহইতে কুক্কুটপক্ষিরক্ষকপদে নিযুক্ত হইল, এবং সেই পদেই মরিল.

পরে, য়র্ক পরগনায় এক নূতন কলহ উপস্থিত হইল, তাহা এই; যে লোকেরা রাজকর সংগ্রহ করিতে নিযুক্ত হইয়াছিল, তাহারদিগকে প্রজারা অমান্য করিল. পরে ঐ কলহনিবারণার্থে নর্তম্বর্লাণ্ডের প্রদেশাধিকারী রাজার আজ্ঞা চালাইতে চেষ্টা করিয়াছিলেন; কিন্তু ঐ স্থাননিবাসীরা ঐ চেষ্টাপাওন দ্বারা ভাবিল, যে তিনি তাহারদের সমস্ত দুঃখ ও নিগ্রহের কারণ হইয়াছিলেন; অতএব তাহারা অস্ত্রধারণ করিয়া তাহার গৃহ বেষ্টন করিয়া, তাহাকে মারিয়া

ঘাতকদোষে দোষীকৃত করিয়া, মোভর্দেকে এবং রাৎক্লিফ্কে এবং দাম্বিকে, তৎক্ষনাৎ মারিয়া ফেলাইলেন, এবং অবশিষ্ট ব্যক্তিরদিগকে ক্ষমা করিলেন.

পরে ঐ প্রত্যাশাপন্নদেশগামী ঐ যুবাব্যক্তি, ইংগ্লণ্ড দেশে আপনার তাবৎ আশা নৈরাশ দেখিয়া, আত্মাদৃষ্টপরীক্ষার্থে, স্কৎলণ্ডদেশে গেল. পরে বুঝা যায় যে ইংগ্লণ্ডদেশহইতে স্কৎলণ্ডদেশে তাহার ভাগ্য অধিক প্রসন্ন হইল; যেহেতুক চতুর্থ জেমস্ নামে ঐ দেশের রাজা, অত্যাদরপূর্বক তাহাকে গ্রহণ করিলেন, এবং তাহার জন্মবিবরণ এবং তাহার তাবদ্বিবরণ প্রত্যয় করিলেন; এবং তাহার প্রতি ঐ রাজার এমত শ্রদ্ধা জন্মিল, যে কাতরেন্ গর্দন্ নামে হনল্লীর প্রদেশাধিকারির কন্যা, যিনি রাজার জ্ঞাতীয় লোক, এবং আত্মগুণ এবং আত্মসৌন্দর্য্যেতে অতি খ্যাত্যাপন্ন ছিলেন, এমত যে ঐ কন্যা তাহার সহিত ঐ ব্যক্তির বিবাহ দিলেন. পরে ঐ রাজা, ঐ ব্যক্তির প্রতি এই সকল মর্য্যাদাকরণে সন্তুষ্ট না হইয়া, তাহাকে ইংগ্লণ্ডীয় রাজসিংহাসনস্থ করণে নিশ্চয় করিলেন. পরে সুতরাং বুঝা যায়, যে পর্কিন্সের, ইংগ্লণ্ডীয় রাজ্যমধ্যে উপস্থিত হওয়াতে, য়র্কের বংশের তাবৎ প্রিয়পাত্র, ঐ ব্যক্তির পক্ষ হইয়া উঠিবে; এই বিষয়ে নির্ভর করিয়া স্কৎলণ্ডীয় রাজা বহুসৈন্য সমারোহ করিয়া ইংগ্লণ্ডরাজ্যে প্রবিষ্ট হইয়া, যেং স্থানে গিয়াছিলেন, সেং স্থানে ঐ যুবা প্রত্যাশাপন্নবিদেশগামিব্যক্তিকে খ্যাত্যাপন্ন করিলেন. পরে সে যাহা হউক, ঐ পর্কিনের স্বপ্রত্যাশায় বারম্বার ভঙ্গ হওয়াতে, তাবৎ প্রজারদের অশ্রদ্ধা হইল, এবং তাহার প্রত্যাশার ফল সম্পাদক কাহাকেও পাওয়া গেল না.

পরে এতদ্রূপে ঐ অস্থিরপর্কিন্ স্কৎলণ্ডদেশহইতে বহিষ্কৃত হইয়া, এবং ঐ ফ্লেমিনের দের বংশ, যাহারা এই সময়ে ইংগ্লণ্ডীয়েরদের পক্ষ হইতে চাহিয়াছিল, তাহার দেরকর্ত্তৃক অতি সিথিলরূপে গৃহীত হইয়া, বৈরিভাবে কালক্ষেপ করণে মনস্থ করিল; এবং এ বিষয় সম্পন্নার্থে, আইর্লণ্ড দেশের নিবিড়বনে আশ্রয় লইল. পরে নিষ্কর্ম্মে বসিয়া কালকাটাওনেতে শ্রান্ত হইয়া হের্ন এবং স্কেলুন্ এবং আসট্লিনামে তিন জন নির্ধনবনিক, যাহারা তাহার অনুগতলোক ছিল, তাহারদের সহিত পরামর্শ করিয়া, এবং তাহারদের পরামর্শানুসারে কার্নিস্জাতীয় লোকেরদের স্নেহ তাহার প্রতি আছে কি না, ইহা পরীক্ষা করণে মনস্থ করিলেন. পরে কর্নবালের অন্তঃপাতী বদ্মিন্নামক স্থানে ঐ কার্নিস্ জাতীয় লোকেরদের মধ্যে উপস্থিত হইবা মাত্রেতে, ঐ স্থাননিবাসী তিন সহস্র লোক, তৎপত্রাকাধীন হইল. পরে ঐ পর্কিন্, এই বিষয়ে যে অভিলাষ সিদ্ধ করিবে, ইহাতে অত্যন্ত উল্লসিত হইয়া, এই সময়ে প্রথমত ইংগ্লণ্ড দেশের চতুর্থ রিচার্দ রাজা নাম পদবী গ্রহণ করিল, এবং তাহার অনুগতলোক ভগ্নমনা না হয়, এনিমিত্তে এক্সেতর নামে নগরদ্বারপর্য্যন্ত তাহার দিগকে লইয়া গেল. পরে তাহাকে গ্রহণকরণে, অতিবিরুদ্ধমনা ঐ নগরনিবাসী

লোকেরদিগকে দেখিয়া, এবং বলদ্বারা ঐ নগরে প্রবিষ্ট হওনবিষয়ে অস্ত্রশস্ত্র রহিতহওয়াতে, ঐ এক্সেতর বেষ্টন ভগ্ন করিয়া তান্তননামক নগরে যাত্রা করিল. ঐ সময়ে এই ব্যক্তির অনুগতলোকেরদের সংখ্যা সাত হাজার ছিল, এবং দর্শনেতে বুঝাগেল, যে তাহারা কার্য্যসাধিনোপযুক্তলোক বটে, কিন্তু যখন সে সংবাদ পাইল, যে রাজা স্বয়ংই তাহার সহিত যুদ্ধ করিতে আসিতেছেন, তখন তাহার আশা নিরাশা হইল; এবং তাহার অনুগতলোকেরদিগকে রণস্থলে না লইয়া, তাহারদিগকে ত্যাগ করিয়া পলাইয়া নুতনওপবননামক স্থানে স্থিত বৌলিঃ নামে ধর্ম্মশালায় আশ্রয় লইল. পরে ঐ ব্যক্তির অনুগত অভাগ্যবান্ লোক সকল, যাঁহারদের অপরাধক্ষমাকরণে রাজা নিত্য উদ্যত ছিলেন, তাহারা তাঁহার দয়াপাত্রহওনপ্রযুক্ত তদ্ব্যক্তিকর্ত্তৃক ত্যাজ্য হইল; এবং তাহারদের মধ্যে কত গুলি প্রধান২ লোকব্যতিরিক্ত অন্যকোন কেহ নির্দয়ব্যবহারপূর্ব্বক মারা গেল না. পরে ঐ সময়ে, ঐ পর্কিন যে অপরাধক্ষমা পাইবে, এবং আপনাকে গচ্ছিত করিয়া তাবৎবিষয় স্বীকৃত হইয়া আত্মছদ্মবেশধারণের কারণ জ্ঞাত করাইবে, এই আশায় তাহাকে ভুলাওনের নিমিত্তে অন্য২ কতগুলি লোক নিযুক্ত করা গিয়াছিল. কিঞ্চিতকাল পরে ঐ ব্যক্তির তাবৎবিষয়, অতিবিপদ্রূপ হওয়াতে, কোন সন্দেহ না করিয়া রাজার বাক্যগ্রহণ করিয়া, আশ্রয়স্থান পরিত্যাগ করিল. পরে রাজা হেনরি ঐ ব্যক্তিকে দেখিতে অতিশয় ইচ্ছুক হওয়াতে, তাহাকে লণ্ডন্ শহরের রাস্তার মধ্যে জয়চিহ্নস্বরূপ, বিদ্রূপকারিনগরনিবাসির মধ্যদিয়া রাজসভায় আনিল, এবং ঐ ব্যক্তি তাহারদিগের তিরস্কার অতিনিরুদ্বেগে সহিষ্ণুতা করিল. পরে ঐ পর্কিনকে রাজসভায় আনিলে পর, তাহার পূর্ব্বকালের তাবৎবৃত্তান্ত লেখাইয়া স্বাক্ষর করাইয়া, এবং তাহা ছাপা করিয়া তাবদ্রাজ্যে বিলান গেল; কিন্তু ঐ বিবরণ অসম্পূর্ণ এবং বিরুদ্ধার্থক প্রযুক্ত ঐ ছদ্মবেশধারির তাবদ্বৃত্তান্তের অর্থ বিশেষরূপে না জানাইয়া, বরং পূর্ব্বাপেক্ষা ঐ বৃত্তান্ত অধিক সন্দেহজনক হইল, এবং ঐ যুবাব্যক্তির তাবদ্বিষয় এবং তন্নিশ্চয়াভিলাষ অবোধগম্যপ্রযুক্ত, অদ্যপর্য্যন্ত বিদ্বানেরদের মধ্যে বিবাদের কারণ হইয়াছে.

পরে ঐ ব্যক্তি দুই তিনবার কারাগারহইতে পলায়নোদ্যোগকরণজন্যে, টৈবর্ন নামক স্থানে তাহার ফাঁসি হইল, এবং তাহার কতগুলিন অনুগত লোকেরদিগেরো অপমানপূর্ব্বক ঐ অপমৃত্যুদশা ঘটিল.

অপর, ঐকালপর্য্যন্ত ঐরাজত্বে কুপরামর্শ এবং রাজবিশ্বাসঘাতকত্ব ও কলহ ও ছদ্মবেশধারণ এবং বধপ্রভৃতি বিষয়ব্যতিরিক্ত আর কিছু ছিল না; এবং বুঝা

যায়, যে রাজা হেনরির তাবৎ নিষ্ঠুরব্যবহার, ভয় ও শঙ্কাহইতে উৎপন্ন হইল. সে যাহা হউক, ইহা নিশ্চয়, যে ঐ রাজা যেমন ঐকোদ্ধুক ছিলেন, তেমন অন্য কোনো রাজা ছিলেন না, এবং তাঁহার প্রতি যে তাঁহার প্রজারদের দ্বেষ, তাহার অনেক, ঐ রাজার আত্মপ্রজারদিগের যুদ্ধকরণেচ্ছানিবারণকরণদ্বারা উৎপন্ন হইল. ঐ রাজার প্রায় সকল গ্রন্থের আদি প্রকরণে ইহা লিখিত ছিল, যে যখন খ্রীষ্ট এ জগতে আইলেন তখন কুশলোপস্থিতিহেতুক গান করা গেল; কিন্তু যখন ঐ রাজা জগৎহইতে অন্তর্হিত হইবেন তখন কুশল দত্ত হইবে.

ঐ হেনরি রাজার আদ্যাবধি মনোমধ্যে দুই বিষয় শ্রেষ্ঠ ছিল; প্রথমত মহাকুলে জাতেরদিগের এবং ধর্ম্মপক্ষপাতিরদিগের দমনকরণ; দ্বিতীয়ত প্রজারদিগকে বর্দ্ধিত করিয়া মনুষ্যত্বাপন্নকরণ. এ বিষয়সিদ্ধ্যর্থে, ঐ রাজা এক ব্যবস্থা নিরূপণ করিলেন, যদ্দ্বারা মহাকুলোদ্ভবেরা স্বস্বাধিকারভূমি বিক্রয় করিতে পারে, এমত পরাক্রমপ্রাপ্ত হইল. ঐ ব্যবস্থা প্রজারদের প্রতি যথেষ্ট সন্তোষজনিকা ছিল, এবং মহাকুলোদ্ভবেরদের প্রতিও বড়একটা অসন্তোষজনিকা ছিল না; যেহেতুক, এ বিষয়দ্বারা তাহার দর যে লম্পটস্বভাব তাহা সম্পূর্ণকরণক্ষমা হইল, এবং তাহারদের উত্তমর্ণাশাসম্পাদিকা হইল. ঐ ব্যবস্থাদ্বারা যে আঘাত, তাহা তাহারদের উপর না পড়িয়া, তৎসন্তানপরম্পরার উপর পড়িল; কিন্তু মূর্খতা প্রযুক্ত তাহারা তাহারদিগের সন্তানেরদের ভাবিদুঃখেতে যৎকিঞ্চিৎও দুঃখিত হইল না.

পরে ঐ হেনরি রাজা, পাপার পরাক্রম খর্ব্বকরণে ন্যূন ছিলেন না; এবং যেং সময়ে ঐ বিষয়ে উদ্যোগী হইতে ছিলন, সেই সকল সময়ে কেবল মৌখিকরূপে পাপার অত্যন্তাজ্ঞাবহ হইতেন, এবং ধর্ম্মপক্ষপাতিরদের প্রতি মৌখিক যথেষ্ট সম্ভ্রম করিতেন. কিন্তু সে যাহা হউক, যে সময়ে হেনরি রাজা এপ্রকার মহা কুলোদ্ভবেরদের এবং ধর্ম্মপক্ষপাতিরদের পরাক্রম খর্ব্বকরণোদ্যোগী ছিলেন, সে সময়ে তাবৎপ্রজারদিগকে সর্ব্বতোভাবে বাড়াইতে কোনহ উপায়ের অপেক্ষা রাখিলেন না. এবং ইহা নিশ্চয়, যে তিনি সাধ্যানুসারে বাণিজ্যব্যবসায়াদির বর্দ্ধনচেষ্টায় ছিলেন; কেননা বাণিজ্যব্যবসায়েতে প্রজারদের স্বাধীনতা স্বভাব উৎপন্ন হইল, এবং বাণিজ্য ব্যবশায়প্রভৃতি প্রজারদিগকে রাজাজ্ঞা এবং রাজ ব্যবস্থাব্যতিরেকে সর্ব্বাধীনতাহইতে মুক্ত করিল. এই মহাখ্যাত্যাপন্ন সময়ের পূর্ব্বে, ইংগ্লণ্ডীয়েরদের যত প্রবীন নগর, সে সকল কোনহ এক নিকটস্থ গড় যে খানে কোন এক মহাব্যক্তি বাস করিতেন, এমত স্থানহইতে উৎপন্ন হইল. ঐ সময়ে, ঐ সকল গড় প্রজারদের রক্ষার্থে, এবং সর্ব্বপ্রকার অপরাধিলোকেরদের রক্ষার্থে নির্ম্মিত ছিল. সর্ব্বদা ঐ সকল গড়ের মধ্যে অস্ত্রধারী এবং খাদ্যসামগ্রী যুক্ত সজ্জিতসৈন্য থাকিত, যাহারদের সকল ভার ঐ প্রবীন ব্যক্তির উপর অর্পণ

করা যাইত. এই সকল সুরক্ষিত স্থানে, শিল্পকারী এবং পণ্যজীবী এবং দোকানদার সকলে স্বেচ্ছায় আশ্রয় লইয়া, ঐ প্রধানকে এবং তাঁহার অনুগতব্যক্তির দিগকে খাদ্যসামগ্রী যোগানের নিমিত্তে, কোন এক নিকটবর্ত্তিস্থানে গৃহ করিয়া থাকিত. এবং নিকটস্থ গৃহস্থেরা এবং কৃষকেরা, রাবর্তের লোক এইনামে খ্যাত দস্যুসমূহ, যাহারা দিনে অরণ্যে বাস করিত এবং রাত্রিকালে নির্গত হইয়া, সমস্তদেশে দৌরাত্ম্য করিয়া বেড়াইত, তাহারদেরহইতে রক্ষা পাওনার্থে, ঐ গড়ের নিকটে গৃহ বাঁধিয়া থাকিত. পরে হেনরি রাজা তদপেক্ষা অধিক ব্যবসায়বাণিজ্যোপযুক্ত স্থানে বাসকরণার্থে, প্রজারদের আহ্বানকরণপূর্ব্বক, ঐ সকল গড় নিকটস্থানহইতে, নগর সকল উঠাইতে উদ্যোগী হইলেন; এবং স্বধনশোধকরণদ্বারা প্রজারদিগের দাতৃত্বস্বভাব এবং যথার্থরূপে ধনশোধনস্বভাব, জন্মাইতে উদ্যোগী হইলেন. এবং বিদেশীরাজারদের সহিত সন্ধিপত্র করণসময়ে, উত্তমর্ণের ব্যবস্থা স্থিরীভূতকরণে কখনো বিস্মৃত হইলেন না.

পরে হেনরি রাজা আত্মোদ্যোগদ্বারা এতদ্রূপে প্রায় সমস্ত ইংগ্লণ্ডীয় রাজ্যের, বাণিজ্যব্যবসায় ইত্যাদিতে নৈপুণ্য; এবং তাঁহার তাবৎপ্রজারদের সেচ্ছাপূর্ব্বক কর দেওয়ান; এবং তাঁহার অধীনতা মহল্লোকের স্বীকার করণ; এবং ব্যবস্থানুসারে দণ্ড করণ; এবং নগরসকল, প্রধানবর্গেরদের অধীন না হইয়া স্বাধীন হওনের উপক্রম হওন; এবং বাণিজ্যব্যবসায় উত্তরোত্তর বর্দ্ধিত হওন, এবং কলহকারী স্বভাব নির্ব্বাণ হওন; এবং ইংগ্লণ্ডীয় রাজ্য দেখিয়া বিদেশীয়েরা ভীতহওন, কিম্বা ইংগ্লণ্ডীয় রাজ্যের সহিত মিত্রতা করণেচ্ছুক হওন; এই সকল দেখিলে পর, দেখিলেন যে তাঁহার শেষকাল নিকটবর্ত্তী হইয়াছে. পরে বক্ষস্থলে বাতশ্লেষ্মিকরোগগ্রস্ত হইয়া বাওয়ান্ন বৎসর বঞ্চিলেন; তাহার মধ্যে তেইশ বৎসর রাজত্ব করিয়া প্রাণত্যাগ করিলেন. ইহা নিশ্চয়, যে আল্ফ্রেদ্ রাজার রাজত্বের পর, ইংগ্লণ্ড রাজ্যে এমত রাজা দেখা গেল না; যেহেতুক তিনি আত্মপ্রজারদিগকে বলবান্ এবং সুখী করিলেন; এবং ইহা অবোধগম্য ছিল, যে প্রজারদের ব্যবহারের মধ্যে এমত পরাবর্ত্তন, এমত অল্পকালের মধ্যে হইয়া উঠিতে পারে.

## ২৩ ত্রয়োবিংশাধ্যায়.

### অষ্টম হেনরির বিবরণ.

কখনো কোনো সময়ে কোনো যুবরাজ, এই অষ্টম হেনরির ন্যায় সর্ব্বযশঃসংঘটনপূর্ব্বক রাজসিংহাসনোপবিষ্ট হন নাই; ঐ হেনরি অষ্টাদশবর্ষবয়স্ক সময়ে রাজশাসনপদে নিযুক্ত হইলেন.

ঐ সময়ে, ঐ রাজা পঞ্চাশসহস্রসংখ্যক একমহাসৈন্যসামন্তের সেনাপতি ছিলেন, এবং ফ্রাঁসিসেরদের সহিত যুদ্ধকরণে প্রজারদিগের অতিশয় সন্তোষ ছিল; অতএব ঐ হেনরি রাজা স্বসৈন্যের প্রধান হইয়া, ঐ রাজ্য পরাস্তকরণে মন স্থির করিলেন. পরে ঐ সময়ে ফ্রাঁসিসের দেশ, যে হেনরিহইতে শঙ্কাগ্রস্ত হইল তাহা কেবল নয়, কিন্তু ফ্রাঁসিস্‌দেশের অন্য এক অংশে স্বিইশ্‌জাতায়েরা পঞ্চবিংশতি সহস্র সৈন্যায়োজন করিয়া চড়াও হওনে প্রস্তুত ছিল; এবং আরাগনের ফর্দিনাণ্ডনামক রাজা, যাঁহাকে কোনো সন্ধিপত্রদ্বারা বদ্ধ করা যাইত না, তিনি অধিকার হইতে চড়াও করিবেন, কেবল ইহার উপযুক্তাবকাশের চেষ্টায় ছিলেন. ইহাতে ঐ সময়ে ফ্রাঁসিসের একাধিপত্যরাজ্য, যেমত দুর্দশাপন্ন হইয়াছিল, তেমন পূর্ব্বে কোনো সময়ে হয় নাই; কিন্তু পশ্চাৎ ঐ চড়াওকর্ত্তার দোষেতে ঐ দেশের রক্ষা হইল. পরে ঐ হেনরি এক মহৎ কিন্তু নিরর্থক ব্যাপ্তবার্ষিকচড়াও করণের পর, ঐ দুই রাজ্যে সন্ধি করা গেল. এবং যেং ধনপুঞ্জ গতরাজকর্ত্তৃক, অন্য বৃহৎকার্য্যের নিমিত্তে সংগৃহীত হইয়াছিল, ঐ ধন সকল হেনরি রাজা, বাক্যোৎপন্ন কৌতুকামোদেতে অনর্থক ব্যয় করিলেন

পরে এতদ্রূপে যে সময়ে এক পক্ষে ঐ হেনরি, সুখভোগাদিতে নিমগ্ন ছিলেন, সে সময়ে অন্যপক্ষে বারম্বার চড়াওকরণার্থে আয়োজনকরণে তাবৎভাণ্ডার শূন্য করিলেন. সুতরাং বুঝা যায়, যে পুরাতন মন্ত্রিবর্গেরা, যাহারা ঐ যুবরাজের তাবৎ বিষয়ে পরামর্শদেওনার্থে, তাঁহার পিতৃকর্ত্তৃক নিযুক্ত ছিল, তাহারা হেনরির এই সকল নিরর্থকবিষয়ে সম্মত ছিল না. তন্নিমিত্তে হেনরি রাজা কতককালাবধি তাহারদের পরামর্শলওনে ক্ষমা দিয়া, ওয়ল্‌সীনামক যে ব্যক্তি, পরে পাপার সহায় পদে স্থিত বুল্লসি নামে খ্যাত ছিল এমন একজন, ঐ যুবরাজার তাবদ্‌ভিলষিতবিষয়ে সাহায্য করিল, এবং তাহার পরামর্শে রাজা হেনরি সর্ব্বাপেক্ষা নির্ভর করিলেন. ঐ

বুল্শ্লি এমত মন্ত্রী ছিল, যে সে তাহার কর্ত্তার ভাবদভিলষিত বিষয়ানুযায়ী হইত, এবং যেং বিষয়ে ঐ রাজার মন যাইত, সেইং বিষয়েতে সে রাজার প্রবৃত্তিজনক ছিল. ঐ বুল্শ্লি এক জন সামান্য লোকের সন্তান ছিল. কিন্তু যেমন কথিত আছে, তেমন ইপ্স্বিচের এক কশায়ের সন্তান নহে. ঐ ব্যক্তিকে, এমত যৌবনাবস্থায় অক্স্ফর্দ নামে পাঠশালায় পাঠান গিয়াছিল, যে সে চৌদ্দ বৎসরবয়স্কের সময়ে বিদ্যালঙ্কার উপাধি প্রাপ্ত হইল, এবং ঐ সময়ে বিদ্যালঙ্কার ছাত্র বলি া খ্যাত ছিল. পরে ঐ পাঠশালাহইতে প্রস্থানকরণানন্তর, ক্রমেতে এক পদহইতে অন্য পদে নিযুক্ত হইলে, দর্শেতের উপা ্যার সন্তানেরদিগকে শিক্ষা করাইল; তন্নিমিত্তে তৎকর্তৃক লিমিঙ্টন্নামক গ্রামধর্ম্মাধিক্ষপদে নিযুক্ত ছিল. পরে ঐ বুল্শ্লি ঐ পদে অনেক দিন নিযুক্ত হয় নাই, তাহার মধ্যে এক দিকস মত্তভাহওনেতে এবং নিকট বর্ত্তী এক হট্টে কলহ করণেতে, কোনহ এক বিচারাধ্যক্ষকর্তৃক নিগড়ে বদ্ধ হইল. সে যাহা হউক, ঐ অপমান ঐ ব্যক্তির উত্তরোত্তরউচ্চপদে নিযুক্তহওয়ার কিঞ্চিৎ বাধাজনক হইল না; যেহেতুক কিছুদিনের পরে সে সপ্তম হেনরির কুলগুরুপদে নিযুক্ত হইল. পরে স্পানিয়ের মার্গেট নামে কন্যার সহিত ঐ রাজার ভাবিবিবাহ বিষয়ে গুপ্তসন্ধিকরণে, ঐ সম্রাট্কর্তৃক নিযুক্ত হইয়া, ঐ রাজার সন্তোষ জন্মা ইল, এবং উদ্যোগপূর্ব্বক সত্বরকার্য্যসিদ্ধিকারির প্রশংসাপ্রাপ্ত হইল. তাহার বিবরণ এই, ঐ রাজা, যিনি ঐ সময়ে রিসমন্দ্নামক স্থানে বাস করিলেন, তিনি কোনো এক সময়ে, ঐ বুল্শ্লিকে মাক্সিমিলিআনের নিকটে কোনো এক কার্য্যের নিমিত্তে পাঠাইলেন; এবং পাঠানের পরে, তিন দিবসের মধ্যে তাহার সাক্ষাৎ কার উপস্থিত হওনে, চমৎকৃত হইলেন. ঐ রাজা বুল্শ্লি পলায়ন করিয়াছে, ইহা ভাবিয়া যাত্রাগৌণকরণেতে তাহাকে অনুযোগ করিতে লাগিলেন. পরে সে যাহা হউক, ঐ বুল্শ্লি রাজাকে এই কথা নিশ্চয় জানাইয়া, চমৎকৃত করাইল, যে আমি এইক্ষণমাত্রে বুসল্সহইতে ফিরিয়া আসিয়াছি, এবং মহারাজের ভার দাত্তা বিশিষ্টরূপে সিদ্ধ করিয়াছি; পরে, ঐ সময়ে দ্রুততরকার্য্যসম্পাদক হওয়াতে, ঐ ব্যক্তি লিঙ্কনের ধর্ম্মাধ্যক্ষোপকারিত্বপদপ্রাপ্ত হইল. ঐ বুল্শ্লি ঐ পদস্থহওনকালে, সরিরের প্রদেশাধিকারী, যিনি ঐ সময়ে রাজার প্রিয় পাত্র ছিলেন, তাহাকে তৎপদচ্যুত করিয়া স্বয়ংই তৎপদাভিষিক্ত হইবে, এই আশায়ে ফাক্সনামক বিঞ্চেষ্টরের ধর্ম্মাধ্যক্ষকর্তৃক, ঐ বুল্শ্লি প্রথমত ঐ যুবরাজের নিকটে আনীত হইল, এবং এই বিষয়ে ফাক্সের যে আশা তাহা নিরাশা হইল না. কিছু কাল পরে, ঐ বুল্শ্লি রাজসভায় নীত হইয়া, গুপ্তমন্ত্রি পদে নিযুক্ত হওয়াতে, এবং সর্ব্ববিষয়ে সম্মতস্বভাবপ্রযুক্ত, এবং সর্ব্ববিষয়ে বশতাপন্নপ্রযুক্ত, এবং ওদার্য্যস্বভাবপ্রযুক্ত, ঐ যুবরাজের সহিত ঐক্যকরণে

অনেক অবকাশপ্রাপ্ত হইল. এবং ক্রমেং যুবরাজের সন্তোষবিষয়ে অত্যন্তো দ্যোগী হইয়া, উত্তরোত্তর রাজসভায় সমস্ত লম্পটব্যক্তিরদের সহিত, নৃত্য গান হাস্য ইত্যাদি করিত. এবং তাহার বয়স প্রায় চল্লিশ বৎসর হইলেও, এবং ধর্ম্মপক্ষপাতির মধ্যে একজন প্রধান হইয়া, তথাপিও আপনার কিম্বা আত্মানুসঙ্গিরদের কৌতুকাদিবিষয়ের নিবারক হইল না. পরে, ঐ মত দুর্ব্বল এবং দুঃশীল স্বভাববিশিষ্ট যে রাজা হেনরি, তাঁহার নিকটে ঐমত কুরীতি অত্যন্ত সন্তোষজনিকা ছিল; এবং কিঞ্চিৎকাল পরে, ঐ বুল্‌শ্লি রাজা হেনরিকর্ত্তৃক প্রধানপ্রিয়পাত্রস্বরূপ গ্রাহ্য হইল, এবং তাবৎরাজকর্ম্ম তাহার হস্তে গচ্ছিত হইল. পরে প্রজারা, ঐ প্রিয়তমব্যক্তির, রাজার প্রতি যে অনুনয়, এবং আপনারদের প্রতি যে অহঙ্কার, তাহা অত্যন্ত দ্বেষপূর্ব্বক দেখিতে লাগিল. যেহেতুক প্রজারা, অনেককালাবধি দ্বেষ এবং ঘৃণাপূর্ব্বক ধর্ম্মপক্ষপাতিরদের অহঙ্কার এবং অনুচিতাড়ম্বর দেখিয়াছিল বটে. কিন্তু এখন ঐ বুল্‌শ্লির বৃদ্ধি হওয়াতে, ঐ ধর্ম্মপক্ষপাতীলোক, যাহারা ঐ সময়ে প্রজারদের অতিঘৃণার্হ ছিল, তাহারদের অধিক নিগ্রহের বিষয় হইল; কেননা এখন ঐ বুল্‌শ্লির প্রাধান্য হওয়াতে, উত্তরোত্তর তৎস্বভাব প্রকাশ হইতে লাগিল; বিশেষত ঐ বুল্‌শ্লি গ্রহণে অতৃপ্ত, কিন্তু স্ববিষয়ে ততোধিক ব্যয়নশীল; এবং প্রসিদ্ধবিদ্য, কিন্তু ততোধিক অসীমাকাঙ্ক্ষ এবং পরাক্রমলোভী, কিন্তু ততোধিক ঐশ্বর্য্যেচ্ছুক ছিল. ঐ ব্যক্তি কোনোং সময় অত্যন্ত প্রবোধজনক এবং পরমসন্তোষক এবং বাক্যগ্রাহক ছিল, কিন্তু অন্যং সময় উদ্ধত এবং অভিমানী এবং আত্মাপ্রচারেচ্ছুক; স্বসদৃশব্যক্তির প্রতি গর্ব্বী, কিন্তু আশ্রিতেরদের প্রতি সদয় ছিল; প্রজারদের প্রতি কঠিনাচারী, কিন্তু সবন্ধুবান্ধবরের প্রতি দাতা ছিল; এবং প্রাপ্তিবিষয়ে প্রযোদস্বভাব হওনাপেক্ষা, সর্ব্ববিষয়ে অধিক দাতৃত্বস্বভাব ছিল; সর্ব্বসভায় প্রধান হওনোপযুক্ত, কিন্তু স্বপ্রাধান্য গোপন না করণে, আত্মমূর্খতা প্রকাশ করিত.

পরে, ঐ বুল্‌শ্লি আপনার অত্যন্ত বর্দ্ধনবিষয়হইতে লোকেরদের দ্বেষান্বিত মন ফিরাওনের নিমিত্তে পত্রগতায়াতদ্বারা, যিনি অনেক বিষয়দ্বারা ঐ ব্যক্তির মন ভুলাওনের চেষ্টায় ছিলেন, এবং শেষে যাঁহার অভিলাষ সম্পূর্ণ হইল, এমন যে ফ্রাঁসিস্‌ দেশের প্রথম ফ্রাঁসিসনামক রাজা, তাঁহার সহিত আলাপ করিল. পরে ঐ সম্রাটের বাঞ্ছানুসারে, ঐ বুল্‌শ্লিনামক পাপার সহায়কর্ত্তৃক, রাজা হেনরি, ঐ সম্রাটের সহিত সাক্ষাৎ করণের নিমিত্তে চালিত হইলেন. পরে অত্যন্ত অর্থব্যয়পূর্ব্বক একত্রীকৃতা ঐ সভা, হেনরি রাজার সমুদ্রোত্তীর্ণ হইয়া আগমনে তৎসত্ত্বরার্থে, ইংগ্লণ্ডীয় সীমানায় কালিশ্‌ নগর সমীপে, গয়ন্সিস্‌ এবং আর্দ্রিসের মধ্যস্থলে, একত্রীভূত হইল.

ঐ সভা একত্র হওয়ার কতক মাস পূর্ব্বে, ঐ দুই রাজার অন্যতরকর্ত্তৃত অন্যতরের সভানিকটে, এবং তাবৎ ইওরোপের প্রধান২ নগরের মধ্যে, অহঙ্কিকারূপ পত্র প্রেরিত হইল. তাহার অভিপ্রায় এই, যে রাজা হেনরি এবং রাজা ফ্রাঁসিস্ চতুর্দ্দশ সাহায্যকারিসমভিব্যাহারে পিকার্দিনামক মাঠের মধ্যে আসিবেন, এবং উভয়যুদ্ধদ্বারা, স্বয়ংই মহৎ ইতি অভিমানী সর্ব্বাগামিলোকের প্রতিফল দেওনেতে প্রস্তুত হইবেন. পরে তন্নিমিত্তে ঐ দুই সম্রাট্ বহুমূল্য রাজাভরণে বিভূষিত হইয়া, স্বস্বাশ্বারূঢ় হইলেন; এবং ফ্রাঁসিসের সৈন্যকর্ত্তৃক হেনরি চতুর্দ্দিগে বেষ্টিত, এবং হেনরির সৈন্যকর্ত্তৃক ফ্রাঁসিস্ রাজা চতুর্দ্দিগে বেষ্টিত হইয়া, ঐ কার্য্যে প্রবিষ্ট হইলেন. ঐ কালীন সমানবয়স্ক ভাবল্লোকেরদিগ হইতে তাঁহারা অতিসুন্দরপুরুষ ছিলেন, এবং যুদ্ধবিদ্যাতে যে তাঁহারা অতিশয় নিপুণ, তাহাতে তাঁহারা স্বস্বপ্রশংসা করিলেন. ঐ সকল মিথ্যাযুদ্ধ বিষয়ে, স্ত্রীলোকেরা বিচারকর্ত্রী হইল; এবং যখন তাহারদের ইচ্ছা তখন ঐ যুদ্ধের নিবারিকা হইত. বুঝা যায় যে ঐ ছলযুক্ত ফ্রাঁসিসের সম্রাট্ ঐ সকল কৌতুকবিষয়ে হেনরিকে প্রবলকরণে, হেনরি রাজার অপ্রশস্তমনকে সন্তুষ্ট করিতে ইচ্ছা করিলেন; যেহেতুক হেনরি রাজা, মন্স্রিওর ক্যান্দিবালের সহিত যুদ্ধ করিলেন; এবং দ্বিতীয়বার তদুপরি অতিক্রমকরণসময়ে তাহাকে হীনাঙ্গ করিলেন. পরে মন্স্রিওর দি মন্তমোরেন্সির সহিত রাজা সংগ্রাম করিলেন, কিন্তু অশ্বহইতে তাহাকে ফেলিতে পারিলেন না. পরে ফ্রাঁসিসের এক মহাব্যক্তির সহিত টাম্বিতে যুদ্ধ করিলেন, পরে ঐ ব্যক্তি পরাভূত হওয়ার এক চিহ্নার্থে, রাজাকে স্বকীয় অশ্ব উপঢৌকন দিলেন.

পরে ঐ সময়ের মধ্যে, গতরাজা যেই অর্থ রাখিয়া গিয়াছিলেন, তাহা শূন্যরূপকৌতুকবিষয়ে, কিম্বা দোষযুক্ত ক্রীড়াবিষয়ে, কিম্বা অনর্থক সন্ধিকরণবিষয়ে, এবং নিরর্থক দেশাক্রমণবিষয়ে, প্রায় সমস্ত ব্যয় হইয়াছিল; কিন্তু এবিষয়ে রাজা হেনরি বুলশ্লিনামক ঐ ব্যক্তিতে নির্ভর করিলেন, যে সে তাঁহার ভাণ্ডারকে পুনর্ব্বার পরিপূর্ণ করিবে; এবং ইহা সত্য, যে ঐ কার্য্যসিদ্ধকরণে, বুলশ্লির ন্যায় উপযুক্ত আর কেহ ছিল না. পরে কোনো এক পুণ্যের নাম করিয়া অনেক অর্থ সংগ্রহকরণে, ঐ ব্যক্তির প্রথম উদ্যোগ হইল; ঐ বিষয় প্রজারদের প্রতি অতি দুঃখের বিষয় ছিল; যেহেতুক পুনঃকরণছল করিয়া ঐ অর্থ প্রজারদিগহইতে অপহৃত হইয়াছিল. কেননা আবশ্যক যেই অর্থ তাহা যদ্যপি অনায়াসে রাজা হেনরি ভোগ করিতে পাইলেন, তবে তাহা কিপ্রকারে সংগ্রহ হইয়াছে, এবং কোথাহইতে আইল, এবিষয়ে কোনো চিন্তা করিতেন না. কিন্তু সে যাহা হওক, হেনরির প্রধান মন্ত্রী, ঐ সকল অর্থ প্রজারদিগহইতে রাজকররূপে সংগ্রহকরণোদ্যোগকরণেতে, অনেক বাধা পাইয়াছিল. যেহেতুক কিছুকাল পরে, ধর্ম্মপক্ষ

পাতিরদিগহইতে অনেকার্থাকর্ষণ করিয়া, অন্যঅর্থের নিমিত্তে প্রজাপ্রতিনিধি সভ্যের নিকটে যাচ্ঞা করিল, কিন্তু যাহা যাচ্ঞা করিল, তাহার অর্দ্ধেকবিনা তাহারা দিলেক না. প্রথমত ঐ বুলস্লি তাহারদিগের কার্পণ্যেতে অত্যন্তবিরক্ত হইল, এবং তাহার নিবেদনে, যে ঐ প্রজাপ্রতিনিধিসভ্যেরা অবধান করেন, ইহা প্রার্থনা করিল, কিন্তু তাহা করিলে ঐ মহাসভ্যের তাবৎব্যবস্থা নষ্ট হয়, এইনিমিত্তে তাহারা উত্তর দিল, যে নিযোজিতলোকব্যতিরিক্ত, কোনো ব্যক্তি ঐ সভ্যেরমধ্যে বসিয়া বাদানুবাদ করিতে পারিবেক না. ঐ রাজত্বের সময়ে, পার্লিমেণ্ত রাজসভাসভের মধ্যে, যেং বাদানুবাদ হইয়াছিল, তাহাতে রাজাকে প্রদান করণোযোগ্যর প্রথমারম্ভ হইল. ঐ বিষয়ে ঐ বুলস্লি প্রথম পথ দেখাইল, এবং যাহা পশ্চাতে রাজ্যের অভাগ্যজনিকা হইল, এমন যে ঐ বুলস্লির মন্ত্রণা, তাহার অধিক ঐ রাজা হেনরি পশ্চাৎ বাড়াইলেন.

ঐ কালপর্য্যন্ত, তাবৎরাজকার্য্যবিষয়, ঐ বুলস্লি স্বয়ংই চালাইয়াছিল, এবং রাজা হেনরি তাঁহার প্রজারদের তাবৎলালিষ, তাঁহার উপপত্নীর বক্ষে লীন হওনে, তিনি নিরুদ্বেগ থাকিতেন এবং ঐ বুলস্লি আত্মপরাক্রম যে অন্যকর্ত্তৃক আক্রান্ত না হয়, এই জন্যে ঐ সকল বিষয়ে রাজাকে অজ্ঞাত রাখনে চেষ্টা করিল. কিন্তু অন্য এক সময় উপস্থিত হওয়ার উপক্রম হইল, যাহাতে ঐ রাজমন্ত্রির তাবৎ অসমীতপরাক্রমের শেষ হইল; এবং যাহা মনুষ্যের প্রত্যক্ষকরণকর্ত্তব্য এমত সর্ব্বাপেক্ষা অতিশয়গুরুতরবিষয়কপরিবর্ত্তন, ঐ সময়ে সম্পূর্ণ হওনার্থে পরিপক্ব হইয়াছিল. ঐ পরিবর্ত্তন আর কিছু নয়, কেবল ঐ অত্যাশ্চর্য্যগুরুতরবিষয়কপুনর্ব্যবস্থাপন. তাহার বিবরণ এই;

ঐ সময়ে, ধর্ম্মীয়ধর্ম্মপক্ষপাতিরদের দোষ এবং অন্যায্যকার্য্যসকল, প্রায় পরিপূর্ণ হইয়াছিল. এবং সামান্যলোকের মধ্যে ছাপার বিদ্যা প্রবলহওনদ্বারা, এবং শিল্পবিদ্যা এবং অন্যং বিদ্যার বাহুল্যপ্রযুক্ত, তাহারা ঐ ধর্ম্মপক্ষপাতিরদের পরাক্রম, যাহা প্রথমত কেবল ছলদ্বারা উৎপন্ন হইয়াছিল, তাহা অবহেলা করিতে উপক্রম করিল. ঐ সময়, দশম লীওনামক ব্যক্তি পাপা ছিল; তিনি রুমদেশে পিতরনামক ধর্ম্মশালা প্রস্তুতকরণে, বড় ব্যস্ত হইয়া, ঐ প্রচুরার্থ ব্যয়সাধ্যকার্য্যসিদ্ধকরণার্থে ধনসংগ্রহ করণের নিমিত্তে, পাপমোচন পত্র বিক্রয় করিতে আজ্ঞা দিলেন. ঐ রীতি, পূর্ব্বে অনেকবার হইয়াছিল; ঐ পত্রের এই গুণ ছিল, যে যেব্যক্তি ক্রয় করে, সে শোধার্থনরকের তাবৎদুঃখহইতে মুক্ত হয়; এবং যদ্যপি ক্রয়কর্ত্তা আপনার বন্ধুবান্ধবের নিমিত্তে, উহাই মনে করিয়া ক্রয় করে, তবে তাহারদিগেরও পাপমোচন হয়. ঐ সকল পত্রের বিক্রয়ের নিমিত্তে তাবৎরাজ্যমধ্যে বিক্রয়গৃহ নির্ম্মিত হইয়াছিল; কিন্তু সকলহইতে অধিক

সরাইতে এবং বেশ্যালয়ে এবং দ্যূতকারগৃহে বিক্রয় হইত. ঐ পাপক্ষমাপত্র প্রকাশকরণের নিমিত্তে, অগস্তিননামক ধর্ম্মভিক্ষুকেরা, সাক্সন্ দেশের সর্ব্বত্রে নিযুক্ত হইয়াছিল, এবং এই কার্য্যকরণদ্বারা তাহারা অনেক লাভ ও সম্ভ্রমপ্রাপ্ত হইয়াছিল. পরে পাপার মন্ত্রী ভাবিল, যে তাহারা অন্যায়কার্য্য করিয়া ঐ ধনের অনেক গোপন করিয়া রাখিয়াছে, অতএব ঐ লাভজনককার্য্য তাহার দিগের হস্তহইতে লইয়া দমিনিকান্নামক ধর্ম্মভিক্ষুকেরদিগকে অর্পণ করিল. ঐ সময়ে, মার্তিন্ লুতরনামক যে বর্ত্তেম্বর্গনামক ধর্ম্মশালার অধ্যাপক, যিনি ঐ অগস্তিন্জাতীয় ধর্ম্মভিক্ষুকেরদের মধ্যে এক জন্ ছিলেন, তিনি ঐ পাপক্ষমা পত্রবিক্রয়করণকার্য্য, এক জাতীয় ধর্ম্মভিক্ষুকেরদিগহইতে লইয়া অন্যের প্রতি যে অর্পণকরণবিষয় তদ্বিরুদ্ধে, অনেক করিয়াছিলেন তাহাতে ঐ মার্তিন্ লুতর ঐপাপক্ষমাপত্রের নিষ্ফলতার বিষয় ঘোষণাকরণদ্বারা, আত্মক্রোধ প্রকাশ করণে উদ্যোগী হইলেন, এবং স্বাভাবিক ক্রোধবিশিষ্টত্বওনপ্রযুক্ত, এবং শত্রুরদিগের বৈরি আচরণেতে উত্ত্যক্তিতমনা হইয়া, পাপার পরাক্রমের বিরুদ্ধেও অনেক বাক্য প্রকাশ করিতে লাগিলেন. এবং ঐ লুতর বৈরিকর্ত্তৃক অতিশয় তাড়িত হইয়া, আত্মমত স্থাপনার্থে অনেকং গ্রন্থ আলোচনাকরণপূর্ব্বক, কমায়ধর্ম্মপক্ষপাতিরদের কোনো এক দোষ নিত্য জ্ঞাত হইতেন. অপর ঐ বিবাদের মধ্যে, হেনরি রাজারও এই দুর্দশা ছিল, যে তিনি স্বয়ংই উভয়পক্ষে প্রবীন ছিলেন. ঐ হেনরি রাজার পিতা, হেনরিকে সর্ব্ববিদ্যায় শিক্ষিত করাইলেন, এবং ঐ কালীন পাঠশালা চরিত ধর্ম্মমতেতেও শিক্ষাকরাওনে সম্মত হইলেন. পরে ঐ হেনরি রাজা, ঐ ধর্ম্ম বিষয়কবিদ্যাতে স্বপটুতাপ্রকাশকরণার্থে, লুতরের রচিতগ্রন্থ পাঠকরণার্থে পাপার অনুমতিপ্রাপ্ত হইলেন; যেহেতুক, ঐ সকল গ্রন্থপাঠকরণ পাপাকর্ত্তৃক নিবারিত হইয়াছিল, এবং যদি কেহ পাঠ করিত, তবে সে ব্যক্তি ঐ ধর্ম্মপক্ষপাতিরদের মতভ্রষ্ট হইত. পরে এতন্নিমিত্তে রাজা হেনরি তামস্ অক্বাইনাশের বাক্য ধরিয়া সপ্তসংস্কারের যাথার্থ্য প্রকাশ করিলেন, এবং তদ্দ্বারা জানাইলেন যে ঐ বিদ্যাতে তিনি নিপুন ছিলেন; কিন্তু অনেকের বোধ হয়, যে ঐ বিষয়ে রাজাকে শিক্ষাদেওনে ঐ বুল্শি প্রবীন ছিল. পরে এতদ্রূপে অতিশীঘ্র এক গ্রন্থ সম্পূর্ণ হইলে, তাহা রুমদেশে পাপার গ্রাহ্য হওনার্থে প্রেরিত হইল, এবং তাহা যে অগ্রাহ্য হইবে, তাহার কোনো সম্ভাবনাও ছিল না. পরে পাপা ঐ গ্রন্থ দেখিয়া তাহার সুরচনা এবং গাম্ভীর্য্যগুণবিশিষ্টতা জানিয়া, তাহা জেরোম্ এবং অগস্তিনেরদের রচিতগ্রন্থতুল্য করিলেন, এবং ঐ গ্রন্থকর্ত্তাকে ভক্তিরক্ষক নামক পদবী দান করিলেন. কিন্তু যখন পাপা ঐ পদবী দান করিয়াছিলেন

তখন ইহার সম্ভাবনাও দেখিলেন না, যে ঐ হেনরি কথোলিক ধর্ম্মপক্ষপাতিরদের শত্রুরদের মধ্যে সর্ব্বাপেক্ষা প্রধান হইবেন.

পরে ঐ সময়, রাজা হেনরির আরাগোনের কাথরেন্নাম্নী রাজকন্যার সহিত আঠার বৎসর বিবাহ হইয়াছিল. ঐ কন্যা পূর্ব্বে স্পেন্ দেশহইতে আনীত হইয়াছিল, এবং হেনরির জ্যেষ্ঠ ভ্রাতার সহিত বিবাহ দেওয়া গিয়াছিল, কিন্তু তাঁহার সহিত অল্পকাল সংসর্গানন্তর ঐ হেনরির ভ্রাতা মরিয়াছিলেন. ঐ কালে কথোলিক ধর্ম্মপক্ষপাতিরদের প্রতি অতিমর্য্যাদা এবং সম্ভ্রম দেওয়া গেলেও, ঐ রাজকন্যার সহিত হেনরির যে বিবাহ, তাহার ন্যায্যতার বিষয়ে, প্রজারা এবং হেনরি স্বয়ংই সন্দিগ্ধব্যতিরিক্ত ছিলেন না. বুঝা যায় যে প্রথমত ঐ হেনরি রাজার ওপ্তভাবে ঐ স্ত্রীর প্রতি অপ্রেমস্বতা হওয়াব্যতিরিক্ত অন্য কোনহ বিষয় হেতুক, ঐ বিবাহ কার্য্যে উদ্যোগী হইয়াছিল না. কিন্তু সে যাহা হউক, পশ্চাৎ ঐ বিবাহকার্য্য এমত সম্পন্ন হইল, ঐ কালীন যেং রাজকুমারীরা রাণীর নিকটে থাকিত তাহারদের মধ্যে সর তামস্ বুলিন্ যিনি এক মহল্লোক ছিলেন, এবং প্রায় তাবৎপাত্রমিত্র বর্গেরদের সম্মকার্য্য ছিলেন, তাহার আনা বলিন নামে এক কন্যা ছিল, ঐ কন্যার পিতা রাজাকর্তৃক অনেক স্থানে অনেক এলচিগিরীকার্য্যে প্রেরিত হইয়াছিলেন, এবং নর্ফোকের অগ্রণীর কন্যার সহিত তাহার বিবাহ হইয়াছিল. অপর নানাবিবেশ্বর্য্যাদিতেউৎকৃষ্টা যে ঐ সভা, তাহাতে এতাদৃশী সুন্দরী কন্যা ইহার পূর্ব্বে কখনো দৃষ্টা ছিল না; এবং ঐ কন্যা পারিস্ নগরে শিক্ষিতা হওয়াতে, তাহার বিদ্যা, তাহার শারীরসৌন্দর্য্যজনিকা হইল. ঐ কন্যার লাবণ্যাদি অতিমনোহর ছিল, এবং তাহার আকৃতি অনুপমা ছিল, এবং বড় খর্ব্বাও ছিল না এবং বড় দীর্ঘাও ছিল না, এবং তাহার অন্যঅন্য গুণাপেক্ষা তাহার বুদ্ধি এবং ধূর্ত্ততা অধিকা ছিল. পরে ঐ হেনরি, যিনি আত্মেন্দ্রিয়সংযমনকরণে কখনো শিক্ষিত ছিলেন না, তিনি ঐ কন্যাকে দেখিবামাত্রে প্রীতমনা হইলেন, এবং তাহাকে হরণকরণার্থে অনেক উদ্যোগ করিলে পর, তিনি দেখিলেন যে বিবাহ না করিলে, মনোবাঞ্ছা পূর্ণা হইবে না. তাহাতে ঐ রাজা, ঐ বাধাবিনাশার্থে অত্যন্তোদ্যোগী হইতে লাগিলেন; যেহেতুক রাজমহিষী, যিনি ঐ সময়ে অতি বৃদ্ধা হইয়াছিলেন, তাঁহাকে ত্যাগকরণার্থে ত্যাগপত্রপ্রাপণার্থে, এই ছল করিলেন, যে ভ্রাতৃবধূর সহিত অনেক কালাবধি অন্যায্যরূপে সংসর্গকরাতে আমার মনের মধ্যে অত্যন্তখেদ জন্মিয়াছে. অতএব ছলপূর্ব্বক ঐ ভাব্যভাবনার মধ্যে, সপ্তম ক্লেমেন্ত, যিনি তাঁহার নিকটে প্রতিপন্ন ছিলেন, তাঁহার কাছে এই যাচ্ঞা করিলেন, যে সে, পূর্ব্বীয় পাপার আজ্ঞা যে আজ্ঞার দ্বারা তিনি কাতরেন্ নাম্নী স্ত্রীকে বিবাহ করিতে অনুমতি পাইয়াছিলেন, তদাজ্ঞাভঙ্গ করেন; এবং

ইহাও প্রকাশ করেন, যে কর্ম্মীয় তাবদ্ধর্ম্মপক্ষপাতিরদেরসাধ্য নয়, যে ধর্ম্ম পুস্তকের এমত দৃঢ় আজ্ঞা অন্যথা করিতে পারে. পরে ঐ অভাগ্যবান্ পাপা, আজ্ঞা দেওনে অনিচ্ছুক এবং না দেওনে ভীত হইয়া, অদ্য দিব কল্য দিব এইরূপ করিয়া, ঐ বিষয়ের যথার্থে বাদানুবাদ করিতে লাগিল; এবং এই আশায় করিল, যে যাবৎপর্য্যন্ত ধর্ম্মপক্ষপাতিরদের মধ্যে এই বিষয়ের বিচার স্থিরীকৃত হয়, তাহার মধ্যে রাজার অভিলাষ শিথিল হইবে. কিন্তু এবিষয়ে পাপা ভ্রান্ত ছিলেন; যেহেতুক হেনরি রাজা, অনেক কালাবধি বাদানুবাদকরণদ্বারা তৎতুল্য নিপুণ ছিলেন; এবং পাপা ত্বরায় জ্ঞাত হইলেন, যে ঐ হেনরি ধর্ম্মপুস্তকের অনেক কথার অর্থ ফিরাইয়া, স্ববিষয়পক্ষকরণক্ষম ছিলেন.

পরে এ বিষয় যথার্থ কি অযথার্থ. ইহার বিবাদ অনেককালপর্য্যন্ত হইতে ছিল; ইহার মধ্যে বুঝা যায়, যে হেনরির তাবৎসুখ ঐ কার্য্যনিষ্পন্নের উপর নির্ভর করিয়া রহিয়াছিল. প্রথমে রাজা হেনরির এই আশা ছিল, যে তাঁহার প্রিয়তম বুল্সি ঐ কার্য্যে তৎপর্য্যায় হইয়া তাঁহার সাহায্য করিবে. কিন্তু ইহাতে রাজা ভ্রান্ত ছিলেন, কেননা বুঝা যায় যে পাপা যেমন দশাপন্ন হইয়াছিলেন, তেমন বুল্সিও হইয়াছিলেন; যেহেতুক এক পক্ষে রাজা যে তাঁহার স্বামী, যাঁহা হইতে ঐ বুল্সি সংসুখ অনুগ্রহের চিহ্নপ্রাপ্ত হইয়াছিল, তাঁহাকে সন্তুষ্ট করিতে হইল; এবং অন্যপক্ষে পাপাকে অসন্তুষ্টকরণে ভীত ছিল, কেননা রাজাপেক্ষা তদ্দণ্ডকর সমর্থ যে পাপা, তাঁহার অধিক বশীভূত ছিলেন. অতএব ঐ বুল্সি ঐ বিবাদবিষয়ের মধ্যবর্ত্তী থাকিতে মনস্থ করিল; এবং সর্ব্বাপেক্ষা অত্যন্ত অহঙ্কারী হইলেও, এই বিষয়ে কাম্পিগোনামক পাপার দূতের কথায়, এই ছল করিয়া, সর্ব্ববিষয়ে অঙ্গীকার করিল, যে তিনি ধর্ম্মপুস্তকের ব্যবস্থায় তদপেক্ষা নিপুণ ছিলেন. পরে বুল্সির যে উভয়পক্ষীয় প্রশংসাকরণস্বভাব, তাহা রাজার প্রতি বড় অসন্তোষজনক হইল; তাহাতে রাজা যাবৎ আত্মবাঞ্ছা দৃঢ়রূপে সম্পূর্ণ করিতে না পারিলেন, তাবৎ আত্মদ্বেষ গুপ্ত রাখিতে যত্ন করিলেন. পরে রাজা হেনরি ঐ বুল্সিহইতে অধিক বিজ্ঞ, অথচ তদপেক্ষা অল্পধূর্ত্ত, এক জনের চেষ্টায় অনেক কালাবধি ছিলেন, এবং অল্পকালের মধ্যে তদপেক্ষা বহুবিজ্ঞ এবং বিশ্বস্ত তামস্ ক্রামরনামক এক জনকে দৈবাৎ পাইলেন.

পরে হেনরি রাজা, ঐ বুল্সির পদগ্রহণকরণে পারক এক জনকে পাওয়াতে, পাপার বিরুদ্ধে যে তাঁহার দ্বেষ তাহা প্রকাশকরণে বড়একটা ভীত ছিলেন না. যেহেতুক ঐ কালীন সর্ব্বব্যবহারনিয়োগকৃৎকে এই আজ্ঞা দত্ত হইল, যে ঐ বুল্সির বিরুদ্ধে নালিসপত্র প্রস্তুত করে; কিছুকাল পরে ঐ বুল্সিকে রাজমোহর অর্পণ করিতে আজ্ঞা দত্ত হইল. সে যাহা হউক, কোনো প্রিয়তম ব্যক্তি হয় না

কেন, যখন তাহার কর্তাব ঘৃনাস্পদ হয়, তখন ঝটিতি তাহার অনেক দোষ প্রকাশ হয়, যেহেতুক অন্যং মন্ত্রিবর্গেরা ঐ বুলশ্লির অপরাধসংখ্যার্জ্জনে কিছু ন্যূনতা করিল না. পরে ঐ বুলশ্লিকে এই আজ্ঞা দত্ত হইল, যে সে য়র্কহৌস নাম্নী অট্টালিকাহইতে দূর হয়, এবং তাহার যথাসর্ব্বস্ব রাজকর্ত্তৃক গৃহীত হয়. পরে যখন তাহার যথাসর্ব্বস্বের হিসাব লওয়া গেল তখন যাহারা সর্ব্বাপেক্ষা অধিক অনুভব করিয়াছিলে তাহাদের অনুভবহইতে অত্যধিক বিষয় পাওয়া গেল, যেহেতুক তাহার গৃহে কেবল হলগুনামক অতি মহা র্ঘ্য হাজার থান পাওয়া গেল. তাহার অট্টালিকার ভিত্তিসকল কেবল স্বর্ণ এবং রৌপ্যময় মণ্ডিত ছিল, এবং তাহার ভোজনাদির পাত্রসকল কেবল নির্ম্মলস্বর্ণেতে নির্মিত ছিল; এবং তাহার অন্যং যে সকল বিষয় ছিল, তাহাও অতিশয় বহুমূল্য ছিল; এবং হইতে পারে, যে তাহার সম্পদের বহুমূল্যতা, পরাক্রমিরদের লোভ জন্মাইল. কিছু কাল পরে ঐ বুলশ্লি, রাজদ্রোহরূপদোষনিমিত্ত, রাজাজ্ঞার নর্থম্বলাণ্ডের প্রদেশাধিকারিকর্ত্তৃক ধৃত হইলেন, এবং য়র্কনামক ভদ্রিযানস্থানহইতে লণ্ডন্ শহরে বিচারিত হওনের নিমিত্তে তথা লইয়া যাওনের জন্যে, অনেক আয়োজন হইল. ঐ বুলশ্লি পাপার সহায়পদে স্থিতপ্রযুক্ত, প্রথমত ঐ আজ্ঞা অবহেলা করিল, কিন্তু যখন সে দেখিল, যে ঐ প্রদেশাধিকারী, প্রাপ্তাজ্ঞানুসারে কর্ম্ম করনে পন করিয়াছিল, তখন সম্মত হইয়া যে স্থানে পূর্ব্বেতে রাজসদৃশ কার্য্য কর্ম্ম করিয়াছিল, এমন যে লণ্ডন্ শহর, সেই স্থানে অপরাধির মত আপনাকে দর্শাওনার্থে ক্রমেং যাত্রাকরণোদ্যোগী হইল. পরে যাত্রার মধ্যে দুই হপ্তা স্রুস্বরির প্রদেশাধিকারির গৃহে বাস করিল, সেই স্থানে এক দিবস ভোজন কালে, এমত পীড়িত হইল, যে সকলের সন্দেহ জন্মিল যে সে বিষভক্ষণ করিয়াছিল. পরে সেই স্থানহইতে নীত হইয়া, অনেক কষ্ট পাওনের পরে লেস্তরের ধর্ম্মশালায় পহুঁছিল, পরে সে স্থানের সকল ভিক্ষুক আসিয়া আগবাড়াইয়া তাহাকে সম্বর্দ্ধনা করিল; তাহাতে ঐ বুলশ্লি কহিল, যে হে পিত ভিক্ষুক, আমি তোমারদের নিকটে অস্থি রাখনের নিমিত্তে আসিয়াছি, একথা কহিয়া আপনার শয্যা প্রস্তুত করনের আজ্ঞা দিলেন. পরে তাহার পীড়ার বৃদ্ধি হওনেতে তাহার সেবার্থে এবং তত্ত্বরক্ষার্থে, এক জন প্রবীন সৈন্য নিযুক্ত হইল, ঐ সৈন্যকে ঐ বুলশ্লি মৃত্যুর কিঞ্চিৎপূর্ব্বে এপ্রকার কথা কহিল, যে আমি তোমার নিকটে এই প্রার্থনা করি, যে তুমি মহারাজের নিকটে আমার বিষয় স্মরণ করাইয়া দিবা; যেহেতুক ঐ রাজা রাজোপযুক্ত রীতিশালী, এবং নির্ম্মলান্তঃকরণ, এবং কোনো অভিলষিতবিষয় প্রাপনের নিমিত্তে, উনি স্বরাজ্যের অর্দ্ধাংশপর্য্যন্ত আপদগ্রস্তকরণ প্রয়াসী; এবং আমি তোমাকে নিশ্চয় কহি, যে ঐ রাজারে অভিলষিত বিষয়

হইতে মন ফিরাওনের নিমিত্তে, তিনং ঘন্টাপর্য্যন্ত তাঁহার সাক্ষাৎকারে আঁটু গাড়িয়া কৃতাঞ্জলিপুটে প্রার্থনা করিয়াছি, তথাপি অপারক হইলাম; যেমন আমি ঐ রাজার সেবা যত্নপূর্ব্বক করিয়াছি, তদ্রূপে যদি ঈশ্বরের সেবা করিতাম তবে এই বৃদ্ধদশাতে, এই কেশপক্ব সময়ে, তিনি আমাকে ত্যাগ করিতেন না. কিন্তু আমার তাবদ্দুঃখপূর্ব্বক যত্ন এবং ভাবনা, যাহা আমি ঈশ্বরের প্রতি না করিয়া, কেবল রাজার প্রতি করিয়াছি, তাহার যথার্থ প্রতিফল আমি এখন পাইতেছি. কিছু কাল পরে, অত্যন্ত খেদেতে ব্যথিত হইয়া প্রাণত্যাগ করিয়া, যাহা অতিশয়াকাঙ্ক্ষাদ্বারা সফল হইয়াছিল, এবং যাহা নীচাভিলাষিতাদ্বারা কদর্য্যীকৃত হইয়াছিল, এমন আয়ুঃ পরিত্যাগ করিল.

পরে যে বন্ধনদ্বারা রাজা হেনরি ধর্ম্মপক্ষপাতিরদের সহিত বদ্ধ হইয়াছিলেন, তাহা ঐ বুলস্লির মৃত্যুতে ভঙ্গ হওয়াতে, হেনরি এই পণ করিলেন, যে পাপার অধীন আর হইব না; অতএব তিনি গুপ্তরূপে আনা বুলেন্ নাম্নী কন্যা, যাহাকে তিনি পেম্ব্রোকের উপাগুর্নার পদে নিযুক্ত করিয়াছিলেন, তাহাকে বিবাহ করিলেন. এবং নর্ফোল্কের ভগিনী, ঐ নূতনমহিষীর খুড়া এবং তাহার পিতা এবং ক্রান্মর নামক অধ্যাপক ঐ বিবাহের সম্পাদক হইল. অল্পদিবসের পরে হেনরি রাজা যখন দেখিলেন, যে রাণী গর্ভবতী হইয়াছেন, তখন প্রকাশরূপে আত্মবিবাহ স্বীকার করিলেন. পরে ঐ বিবাহকরণদ্বারা যে পাপার আজ্ঞোল্লঙ্ঘন করিয়াছিলেন, তাহা আচ্ছন্ন করিতে তাদৃশরূপ অত্যপরমসুন্দরী স্ত্রীকে সঙ্গে লইয়া, যেমত কখনো দেখা এবং শুনা গিয়াছিল না, ততোধিক সমারোহপূর্ব্বক লণ্ডন্ শহরের মধ্য দিয়া যাত্রা করিলেন. কিন্তু তাহা যাহা হউক, হেনরি রাজা এইরূপ আপনাকে ধর্ম্মপক্ষপাতিরদিগহইতে ভিন্ন করিলে, তথাপি অন্য কোনহ নূতনমতাবলম্বির পক্ষপাতী ছিলেন না.

পরে ঐ সময়ে, কোন এক ধর্ম্মমতের স্থাপন না হওয়াতে, এবং যাহারা বিপরীতমতাবলম্বী ছিল, তাহারদিগের মধ্যে অনেকে অতিশয় রাগান্বিত হওনাপযুক্ত; স্বভাবেতে বুঝা যায়, যে প্রাচীনব্যবস্থা এবং ঐ কালীন নূতনমত, যদ্বিষয় অন্য বিরোধ উপস্থিত হইয়াছিল, তাহাতে অনেকে পড়িয়া বিনষ্ট হইবে

পরে ঐ সময়ে, অনেককালাবধি সন্ন্যাসীরা সকল, সর্ব্বাপেক্ষা হেনরি রাজার বিপরীতকারী ছিল; অতএব ইহার পর, যে তাহারা তাঁহার হিংসা না করিতে পারে, এই জন্যে তাহারদিগকে এককালে সর্ব্বভাবিপরাক্রমচ্যুতকরণে মনস্থ করিলেন. পরে ঐ কার্য্যসিদ্ধার্থে, রাজা হেনরি, তামস্ ক্রম্বেল্ নামক এক ব্যক্তি, যিনি ঐ সময়ে রাজার প্রধান মন্ত্রিপদে নিযুক্ত ছিলেন, তাহাকে এই ভারার্পণ করিলেন; যে তিনি ইংগ্লণ্ডীয় রাজ্যের তাবৎপরগনায়, ধর্ম্মশালাসকল দর্শনার্থে,

এবং যাহারা ঐ ধর্ম্মশালার মধ্যে প্রধান, তাহারদের ব্যবহার এবং চলন অতি উত্তমরূপে জ্ঞাপনার্থে, আমিন পাঠাইবেন. পরে এই কার্য্য, রাজসভার কতকগুলিন অনুগতলোককর্ত্তৃক অতিশীঘ্র গৃহীত হইল; বিশেষত লায়ইতন এবং লণ্ডন্ এবং প্রাইস্ এবং গেজ, এবং পিতর, এবং বেলাসিস্প্রভৃতিরা, যাহারদের বিষয় কথিত আছে, যে তাহারা অনেক ধর্ম্মশালার মধ্যে অনেক বৃহদ্দোষ এবং অন্যায্য কুব্যবহার দেখিল. বিশেষত, একং ধর্ম্মশালা, সর্ব্বপ্রকার কুব্যবহারিকা স্ত্রীলোকেতে পরিপূর্ণা, এবং সন্ন্যাসীসকল তাহারদিগের দোষের সহভাগী. এবং লোকেরদিগের দানগ্রহণভাব এবং ধর্ম্মনিষ্ঠতাবর্দ্ধনার্থে, ঐ সন্ন্যাসীরা সর্ব্বপ্রকার কপটস্বরূপ ধর্ম্মেতে রত ছিল; এবং এক ধর্ম্মশালাস্থ প্রধানলোক ও অন্য ধর্ম্মশালাস্থের প্রধানব্যক্তিরদের মধ্যে, নিত্য নিষ্ঠুরানিবৃত্তকলহেতে পরিপূর্ণ ছিল. এই সকল অপরাধ মিথ্যা কি সত্য, তাহা জ্ঞাত নহি, কিন্তু তাহা, ঐ সকল মতাবলম্বিলোকেরদের বিরুদ্ধে কথিত ছিল, এবং তাহাতে তাবদ্রাজ্যের প্রজারদের মধ্যে অত্যন্তাশঙ্কানুদ্বিগ্নতা জন্মিল.

কিঞ্চিৎকাল পরে ঐ সন্ন্যাসিরদের কুব্যবহারজ্ঞাপনার্থে, অন্যং অনেক অনুসন্ধানীলোক নিযুক্ত হইল, তাহাতে অনেক নূতন কুব্যবহার প্রকাশিত হইল. পরে রাজা হেনরির, এমত যথার্থরূপে সন্ধান লওয়াতে, এমত কার্য্যসিদ্ধি হইতে লাগিল, যে দুই বৎসরের মধ্যে যত ধর্ম্মশালা, এবং তাহাতে যে উৎপন্ন, তাহা রাজার হস্তগত হইল. পরে যেং ধর্ম্মশালা রাজার হস্তগত হইয়াছিল, তাহার সংখ্যা ছয় শত পঁয়তাল্লিশ; তাহার মধ্যে, ২৮ আটাইশ ধর্ম্মশালাধ্যক্ষেরদের, পার্লিমেণ্ট রাজসভাসদের মধ্যে সভ্যপদস্থ ছিল. কতক পরগনার মধ্যে, নব্বুই মঠ এবং দুই হাজার তিন শত চৌয়াত্তর পরত্যোষার্থগায়কালয়, এবং অন্যং ধর্ম্মশালা প্রভৃতি, এবং দশ চিকিৎসালয় বিনষ্ট হইয়াছিল. ঐ সকল স্থানের রাজকর সর্ব্বশুদ্ধ বারো লক্ষ অষ্টাশীতি সহস্র টাকা, যাহা ঐ কালীন তাবৎ রাজস্বেরের ২১ একইশ অংশের একাংশের তুল্য ছিল. কিন্তু ঐ সকল বিষয়ে, অনেকের অসম্মতি হওয়াতে, অনেকে কাকোক্তি করিতে লাগিল, সেজন্যে যাহারা হেনরির উপকারী হইতে পারে, কিম্বা বৈরি হইলে মন্দ করিতে পারে, এমন সকল লোকেরদিগকে স্বপক্ষ করিয়া, ঐ অর্থহইতে যৎকিঞ্চিৎ অংশ দেওনে মনোযোগী হইলেন; যেহেতুক ঐ সকল ধর্ম্মশালার উপস্বত্ব, তাঁহার প্রিয়মন্ত্রিরদিগকে দত্ত হইল, কিম্বা অল্পমূল্যে বিক্রীত হইল, কিম্বা হানিপূর্ব্বক অন্য ভূমির নিমিত্তে পরীবর্ত্তিত হইল.

কিঞ্চিৎ পর হেনরি রাজার তাবদত্তিলম্বিত বিষয়, ব্যবস্থারূপে প্রজারদের প্রতি প্রকাশিত হইল; ঐ ব্যবস্থা পশ্চাৎ অত্যন্তনিষ্ঠুরব্যবহারের কারণ হওয়াপ্রযুক্ত,

রক্তসূত্রবিধিব্যবস্থা নামে খ্যাত ছিল. ঐ ব্যবস্থাদ্বারা এই সকল নিরূপণ করা গিয়াছেল; বিশেষত যে ব্যক্তি কথাদ্বারা কিম্বা লিখনদ্বারা, দ্রব্যান্তরত্বমতকে অবজ্ঞা করিত; এবং ঈশ্বরভোজন উভয়মতে গ্রহণ করণের আবশ্যক আছে, ইহা যে ব্যক্তি কহিত; এবং পুরোহিতেরদের বিবাহকরণ কর্ত্তব্য, ইহা যে ব্যক্তি কহিত; এবং অবিবাহিতরহণপ্রতিজ্ঞা কর্ত্তব্য, ইহা যে ব্যক্তি কহিত; এবং গুপ্ত ভাবে মাস্নামক পূজাকরণ নিরর্থক, ইহা যে ব্যক্তি কহিত; এবং নিভৃতেতে গুরু কর্ণে পাপস্বীকারকরণ নিরর্থক, ইহা যে ব্যক্তি কহিত; তাহারা সকল বিচার দ্বারা অন্যধর্ম্মমতাবলম্বিসদৃশ দোষীকৃত হইয়া, সভ্যবিচারানুসারে জীয়ন্তে জ্বালাওনে কিম্বা ফাঁসি দেওনে নিরূপিত হইবে. ঐ সময়ে, প্রায় সমস্ত প্রজারা, লুতরের মতাবলম্বী কিম্বা পাপার পক্ষীয় হওয়াতে, ঐ নূতনব্যবস্থা এবং হেনরির পূর্ব্বব্যবস্থাসকল, লোকেরদিগকে উভয়মতহইতে বহিক্ষিপ্ত করিল, তাহাতে এমত বিপন্নতা উৎপন্ন হইল, যে কিঞ্চিৎ কালপরে, তাহা অত্যন্তনির্দয় এবং নিষ্ঠুরব্যবহারজনক হইল; যেহেতুক বাইন্হাম্কে এবং বিল্নিকে, পাপার বিরুদ্ধপক্ষহওনপ্রযুক্ত জীয়ন্তে জ্বলান গেল, এবং সর তামস্ মোর এবং ফিষর নামক ধর্ম্মাধ্যক্ষেরা, রাজা যে সর্ব্বতোভাবে কর্ত্তা, এই বিষয়ে বিরুদ্ধপক্ষহওন প্রযুক্ত, ছিন্নশিরা হইল.

পরে সে যাহা হওক, ঐ সকল নিষ্ঠুরব্যবহার আরম্ভের পূর্ব্বে, অন্য বিষয়ক এক নিষ্ঠুরব্যবহার উপস্থিত হইল, যাহা ধর্ম্মবিষয়ক এবং রাজবিষয়ক নয়, কিন্তু কেবল নিষ্ঠুরতাপূর্ব্বক মাৎসর্য্যদ্বারা উৎপন্ন হইল. তাহার বিবরণ এই, আনা বুলিন্নাম্নী ঐ হেনরি রাজার রাণী, তিনি সর্ব্বদা ঐ পুনর্ব্যবস্থাস্থাপন বিষয়ের পক্ষপাতিনী ছিলেন; এবং তজ্জন্যে তাঁহার যথেষ্ট শত্রু হইয়াছিল. ঐ শত্রু সকল ঐ রাণীর প্রতি যে রাজার আনুরক্তি, কেবল তন্নাশের অবকাশের চেষ্টায় ছিল. পরে ঐ অবকাশ অতিশীঘ্র উপস্থিত হইল, যেহেতুক ঐ রাণীতে যে রাজার প্রীতি, তাহার নাশপ্রায় হইয়াছিল; কেননা ঐ রাণীর প্রতি যদি রাজার যৎ কিঞ্চিৎ প্রতি থাকিত, তবে তাহা কেবল তদ্ভোগে যে কুৎসিতপশুসদৃশসুখ এবং যাহা অতিশীঘ্র হ্রাস হয় তন্নিমিত্তে. পরে জেন্ সিমোর নাম্নী যে এক জন রাণীর কুমারী, তাহাতে রাজা প্রীতিযুক্ত হইয়া তাহাকে হস্তগতকরণে অত্যন্ত সচেষ্ট হইয়া ব্যাকুল হইলেন.

এই সকল হইতে ছিল ইতোমধ্যে. ঐ রাণীর শত্রুরা, রাণীর অপবাদকরণে কিছু ত্রুটি করিল না; যেহেতুক নর্ফক্কের অধ্যক্ষ, পুরাতনধর্ম্মমতে অত্যন্ত শ্রদ্ধান্বিত হওনপ্রযুক্ত, রাণী যে রাজসভাস্থের কোনোং লোকের সহিত অপকর্ম্ম করিয়া ছিলেন ইহার অপবাদ করিয়া, তৎসাক্ষাতে কতগুলিন সাক্ষী উপস্থিত করিল,

এবং ঐ রাণীর উপপতি চারি জনকে দেখাইয়া দিল; বিশেষত হেনরি নরিস্ যিনি রাজস্বস্ত্রপরিধাপকস্বপদে স্থিত, এবং বেস্তন্ এবং ব্রেতন্ যাহারা রাজশয়নাগারাধ্যক্ষপদে স্থিত. এবং মার্ক স্মেতন্ রাজবাদ্যকর. ঐ অপবাদহেতুক, কিঞ্চিৎকাল পরে ঐ নরিস্ এবং বেস্তন্ এবং ব্রেতন্ এবং স্মেতনপ্রভৃতিরদের বেস্তমিন্স্তহালনামক স্থানে বিচার হইল. পরে অর্থপ্রদানদ্বারা, ঐ স্মেতন্ যে রাণীর সহিত গুপ্তরূপে পত্রগতায়াতদ্বারা অকর্ম্ম করিয়াছিল, ইহা স্বীকার করাণার্থে যথার্থ উদ্যোগ করিল; কিন্তু যে রাণীবিষয়ে সে অপবাদিত ছিল, তাঁহার সাক্ষাৎকারে বিচার হইল না. পরে তাহার এবং অন্য সকল ব্যক্তিরদের বধ হওয়াতে, ঐ রাণী স্বাপবাদহইতে মুক্ত হইলেন. ঐ নরিস্, যিনি রাজার অতিপ্রিয়তমপাত্র ছিলেন, তিনি যদি স্বাপরাধ স্বীকার করেন, এবং রাণীর অপবাদ করেন, তবে তাহার প্রাণ রক্ষা হইবে, এই আশা তাহাকে দর্শান গিয়াছিল; কিন্তু নরিস্, তাহা অতিশয় তুচ্ছপূর্ব্বক অবজ্ঞা করিয়া, রাণীর নির্দোষিতা এবং স্বনির্দোষিতা স্থাপনকরাওত প্রাণত্যাগ করিল.

পরে ঐ রাণী এবং তাঁহার ভ্রাতা, এক কুলীনসভাস্থেরদের কর্তৃক কৃত এক বিচারসভা, সভাকর্তৃক ভাগিনীগামিত্বদোষের নিমিত্তে বিচারিত হইল, কিন্তু কোন সাক্ষির দ্বারা কিম্বা কোন প্রমাণের দ্বারা যে সে অপবাদ হইল, ইহার কিছু প্রমাণ নাই. ইহাতে যেং প্রমাণ ছিল, তাহার মধ্যে এই কথিতপ্রমাণ প্রধান, যে কোনো এক দিবস রচফোর্ডনামক ঐ রাণীর ভ্রাতা, তত্রস্থ অনেক লোকেরদের দৃষ্টিগোচরে ঐ রাণীর শয্যার উপরি হেলান দিয়া রহিয়াছিল. এবং তাহার অপবাদের মধ্যে ইহাও কথিত আছে, যে কোনো এক দিন, ঐ রাণী, আত্মানুগতলোকেরদিগকে কহিয়াছিলেন, যে রাজা, তাঁহার মন কখনো পান নাই. পরে, ঐ কথা রাজা তিরস্কারতুল্য জ্ঞান করিলেন; এবং কোনহ লোক, রাজাকে কিম্বা রাণীকে কিম্বা তাঁহারদের সন্তানেরদিগকে যদি তিরস্কার করে, তবে তাহারদিগকে ব্যবস্থাদ্বারা শাসন করা যাইবে, ঐ রাজব্যবস্থাভঞ্জনরূপ যে দোষ, তাহাতে ঐ বিষয় বর্দ্ধিত হইল. পরে ঐ অভাগ্যবতী রাণী, ঐ সভ্যেরদিগহইতে সাহায্যপ্রাপ্তা না হইলেও, অতিসদ্বিবেচনাপূর্ব্বক এবং সাহসপূর্ব্বক, ঐ অপবাদকের প্রতি প্রত্যুত্তর দিতে লাগিলেন; এবং তদ্দর্শক সকল লোক, ঐ রাণীকে দোষিণী কহিতে অসমর্থ হইল. ঐ রাণীর বিরুদ্ধে যেং অপবাদ করা গিয়াছিল, তাহার প্রত্যুত্তর তিনি স্বয়ংই পৃথকং দিলেন; কিন্তু সে যাহা হউক, রাজশাসন অন্যথা করা যায় না, অতএব দোষীকৃতা হইলেন. এবং তাঁহার দণ্ডাজ্ঞা এমত দেওয়া গেল, যে তিনি জীয়ন্তে জ্বালিত হইবেন কিম্বা শিরশ্ছেদিত হইবেন, ইহাতে মহারাজার যেমন ইচ্ছা. পরে তাঁহার বধার্থে যে দিবস নিরূপিত হইল, ঐ দিনের

প্রভাতে ঐ জ্বালানাজ্ঞা নিবারিত হইয়া, শিরশ্ছেদনাজ্ঞা স্থিরীকৃতা হইলে, তিনি কিংস্তন্ নামে গড়ের রক্ষককে চাহিয়া পাঠাইলেন. পরে ঐ ব্যক্তি কারাগৃহে প্রবিষ্ট হইলে ঐ রাণী ঐ ব্যক্তির সহিত এতদ্রূপ কথা কহিলেন, যে হে কিংস্তন্ মহাশয় আমি শুনিতেছি যে সন্ধ্যার পূর্ব্বে আমার মৃত্যু হইবে না, ইহাতে আমি বড় দুঃখিত আছি; কেননা আমি ভাবিয়াছিলাম, যে ইহার পূর্ব্বে আমি যদি মরিতাম তবে আমি এতক্ষণে সর্ব্বদুঃখহইতে নিবৃত্ত হইতাম. পরে ঐ রক্ষক, এই কথা কহিয়া তাঁহাকে সান্ত্বনা করিতে লাগিল, যে ঐ যাতনা অত্যল্পক্ষণমাত্র স্থায়িনী. তাহাতে ঐ রাণী উত্তর করিলেন যে জল্লাদ এবিষয়ে বড় পটু, ইহা কহিয়া হাস্যবদনে আত্মগ্রীবা হস্তদ্বয়েতে বেষ্টন করিয়া কহিলেন, যে আমার গ্রীবাও বড় ক্ষীণা. পরে যখন ঐ রাণী বধ্যস্থানে আনীতা হইলেন, তখন ইলিসাবেথ্ নাম্নী আত্মকন্যার হিতার্থে ভাবিত হইয়া, আত্মাপবাদকেরদের প্রতি, দর্শনকারিরদের দ্বেষ জন্মাইতে উৎসুকা হইলেন না; কিন্তু আমি ব্যবস্থাজ্ঞানুযায়ি মরিতে আসিয়াছি, এ কথা কহিয়া আত্মসান্ত্বনা করিলেন. ঐ রাণী কোনহ কাহারো অপবাদ করিলেন না, এবং যে বিষয়ের নিমিত্তে তিনি বিচারিতা হইয়াছিলেন, সে বিচারের যথার্থত্বায়থার্থত্ব কিছুই কহিলেন না. তিনি রাজার মঙ্গল সর্ব্বান্তঃকরণের সহিত প্রার্থনা করিলেন. এবং কহিলেন যে তিনি অতিদয়াশীল এবং ক্ষমাবান্ রাজা ছিলেন; এবং তাঁহার প্রতিও বড় দয়ালু স্বামী ছিলেন. এবং ঐ রাণী কহিলেন, যে যদি ইহার পরে কোনো ব্যক্তি, আমার বিচারনিষ্পত্তি যথার্থ কি অযথার্থ ইহা বিচার করিতে চাহে, তবে রাজা স্বয়ংই আত্মজ্ঞানানুসারে তাহা নিষ্পত্তি করুন; পরে ইংগ্লণ্ডীয় তাবজ্জল্লাদহইতে নিপুণ কালেশ্‌নিবাসী এক জল্লাদ কর্ত্তৃক ঐ রাণী শিরশ্ছেদিতা হইলেন. অপর রাণীর শিরশ্ছেদনের পরদিবসে, রাজা হেনরি ঐ জেন্ সাঁয়োরনাম্নী কন্যাকে বিবাহ করিলেন, এবং গত রাণী যিনি অনেককালাবধি তাঁহার স্নেহপাত্র ছিলেন, তাঁহার দুর্দশাঘটনাতে, ঐ রাজার কঠিনান্তঃকরণ যৎকিঞ্চিৎও নম্র হইল না; যেহেতুক ঐ রাণীকে দোষীকৃতাকরণ সময়ের এবং হতকরণসময়ের মধ্যে, ঐ রাজা পার্লিমেন্তকে আজ্ঞা দিলেন, যে আমাকে এখনি ত্যাগপত্র দেওয়াইবা; এরূপ পূর্ব্বে যেমন তিনি কাতরেন্ নামে রাণীর গর্ভজাত মেরি নামে একটী কন্যাকে, উপপত্নীজাতকন্যাস্বরূপ করিয়াছিলেন, তেমন এখন ঐ রাণীর গর্ভজাত যে ইলিসাবেথনাম্নী একটী কন্যা, তাহাকেও উপপত্নীজাত কন্যাস্বরূপ করিতে উদ্যোগী হইলেন.

অপরঞ্চ ঐ সকল কুৎসিত উৎপাতের মধ্যে, স্মিথ্‌ফিল্ডনামক স্থানের নিষ্ঠুর ব্যবহাররূপ যে অগ্নি, তাহা পূর্ব্বাপেক্ষা অত্যন্ত জাজ্বল্যমান হইয়া বর্দ্ধিত হইতে লাগিল; যেহেতুক পাপামতাবলম্বীরা, এবং যাহারা লুতরের মতাবলম্বী, তাহারা

এবং তদনুগতেরা, পরস্পর রাজার এবং ধর্ম্মপক্ষপাতিরদের দ্বেষহেতুক যে নিষ্ঠুর ব্যবহার তদাধার হইল. পরে রাজ্যের মধ্যে অনেকপ্রকার মতের বাহুল্য হওয়াতে, এবং যাহা সকলই প্রায় হেনরিকর্ত্তৃক কৃত ছিল, তন্নিমিত্তে প্রজারদের মধ্যে অত্যল্প লোক, কোন মত ভাল, কোন মতাবলম্বী বা হইবে ইহার কিছুই স্থির করিতে পারিল না. সে যাহা হউক, প্রজাগণ ঐ রাজার মত যেমনি বা অগ্রাহ্য কৃত হউক, কিম্বা যেমনিবা বিরুদ্ধ হউক, তন্মতাবলম্বী হইতে সকলেই সম্মত হওনে ইচ্ছুক ছিল বটে, কিন্তু ঐ রাজার নিত্য স্বমত অন্যথাকরণপ্রযুক্ত, প্রজারা সহসা তন্মতাবলম্বী হইতে পারিল না. কিঞ্চিৎ পরে তামস্ ক্রম্‌বেল্, কর্ম্মকারের পুত্রের অবস্থাহইতে রাজার রীত্যনুক্রমে, রাজার প্রিয়পাত্র রূপে বর্দ্ধিত হইয়াছিল; কেননা নিষ্ঠুরব্যবহারক যে রাজারা, তাঁহারা সদা সুদ্রলোকেরদের মধ্যে কোনো এক স্বপ্রিয়তমপাত্রকে মনোনীত করেন. ঐ ক্রম্‌বেল এবং ক্রান্মর ঐ সময় কেন্তর্বরির মহাধর্ম্মাধ্যক্ষপদে স্থিত হইয়া, ঐ ধর্ম্মমতাভিপ্রায়ে সর্ব্বো দ্যোগের সহিত তদ্বর্দ্ধনেচ্ছুক হইল. অন্য পক্ষে গার্দিনরনামক বিঞ্চেস্তরের ধর্ম্মাধ্যক্ষ, এবং নর্ফক্ষের অগ্রণী, তাহারা রাজাকে স্বপূর্ব্বমতেতে লওয়ানার্থে উদ্যোগী হইল. কিন্তু সে যাহা হউক, ইহা নিশ্চয়, যে রাজা হেনরি কাহারো অধীন হইলেন না; যেহেতুক তাঁহার অহঙ্কার, উপাসনাদ্বারা এমত বর্দ্ধিত হইয়াছিল, যে তিনি ভাবিলেন যে তিনি একাকী তাবৎরাজ্যের মতপ্রদর্শনো পযুক্ত লোক.

কিছু কাল পরে, পাঁচ হাজার লোকের ন্যূন নহে, এমত লোকেরা ঐ রক্তস্রাবি নামে ব্যবস্থার মত অবজ্ঞাকরণদ্বারা কারাস্থ হইয়া, কেবল ক্রম্‌বেলের অনুগ্রহেতে তদাশ্রয়প্রাপ্ত হইল. পরে লাম্বর্তনামক এক শিক্ষক এবং বার্ন্সনামক এক ভট্টাচার্য্য, যে ব্যক্তি লাম্বর্তের হননে যৎকিঞ্চিৎ সাহায্য করিয়াছিল, ঐ ব্যক্তিরা ঐ কালীন বিপক্ষতার অংশপ্রাপ্ত হইয়া, পার্লিমেন্ত সভায় অপবাদিত হইল পরে ঐ সভাস্থেরা বিচারকরণব্যতিরেকে তাহারদিগকে দোষী বলিয়া, জীয়ন্তে জ্বালা ইতে আজ্ঞা দিলেন, তাহাতে ঐ ব্যক্তিরা জ্বালন কীলকে বদ্ধ হইলেও ঈশ্বরীয় প্রসঙ্গচর্চ্চা করত প্রাণত্যাগ করিল. পরে ঐ মতাবলম্বী হওনপ্রযুক্ত ঐ বার্ন্সের সহিত গিরার্দ এবং জেরোম্ নামে দুই ব্যক্তির বধ হইল. কিঞ্চিৎ পরে পাপার মতাবলম্বী তিন ব্যক্তি, যাহারদের নাম এবেল্ এবং ফেথর্ষ্টোন্ এবং পাওল্, তাহারদিগকে, উহারদের অর্থাৎ ঐ বার্ন্সপ্রভৃতিরদের বাহনেতে আক্রমণ করিয়া লইয়া গেল. এবং তাহারা ইহা কহিল, যে তাহারদের শাস্তির মধ্যে সকল হইতে দুঃসহ, এই ছিল, যে তাহারা স্বসমানদুর্দ্দশাগ্রস্ত অন্যধর্ম্মাবলম্বিরদের সহিত সংমিলিত হইয়া মারা যাইতেছিল.

এই সকল নিষ্ঠুরব্যবহার হইতেছিল ইতোমধ্যে, জেন্সিমোরনাম্নী রাজমহিষী পুত্রপ্রসবানন্তর মরণপ্রাপ্তা হইলেন, এবং হেনরি রাজা অন্য মহিষী গ্রহণকরণে মনস্থ করিলেন. পরে মহাদ্বীপে কতকগুলিন সন্ধি করিলে পর, ক্লিবস্ দেশের আন্নাম্নী কন্যার সহিত বিবাহসম্বন্ধকরণদ্বারা রাজা হেনরি, জার্মনি দেশের রাজরাণীর সহিত যেহ সন্ধি কৃত হইয়াছিল, তাহা স্থিরীভূত করণাশায় ছিলেন. পরে সে যাহা হউক, কিঞ্চিৎকাল পরে ঐ রাণীর প্রতি হেনরি রাজার দিনেহ অশ্রদ্ধা বর্দ্ধিতা হইতে লাগিল; অবশেষে তাঁহাকে এবং স্বীয়প্রবীন মন্ত্রিকে পদচ্যুত করিতে মনস্থির করিলেন. যেহেতুক ঐ মন্ত্রির অশুভসন্ধিকরণেতে রাজার তাহার প্রতি অত্যন্ত অসন্তোষ জন্মিল, এবং তদসন্তোষবর্দ্ধনার্থে কিঞ্চিদনন্তর অন্য এক বিষয় উপস্থিত হইল. তাহা এই, নর্ফক্কের অগ্রণীর ভ্রাতৃকন্যা কাতরেন্ হাবার্দ নাম্নীর প্রতি, হেনরি রাজার মন প্রবিষ্ট হইল; এবং এই নূতন মনস্কামনা সিদ্ধার্থে কেবল এক উপায় ছিল, তাহা এই যে পূর্ব্ববত, এখন একের স্থাপনার্থে অন্যকে দূর করেন. ঐ নর্ফক্কের অগ্রণী অনেককালাবধি ক্রম্‌বেলের দৃঢ়বৈরি ছিল, অতএব যে ব্যক্তিকে সে বৈরিজ্ঞান করিত, তদ্বিনাশার্থে, এই বিষয় ঘটনাতে সে বড় আহ্লাদিত হইল, যেহেতুক ঐ রাজপ্রিয়তম ব্যক্তির নাশার্থে, ঐ অগ্রণী, আত্মভ্রাতৃকন্যার দ্বারা আত্মমনোবাঞ্ছা সম্পূর্ণা করিল. পরে ঐ অগ্রণী ক্রম্‌বেল্‌কে রাজদ্রোহী বলিয়া আক্রমণকরণার্থে এক রাজাজ্ঞা নির্গতা করিলেন. ঐ ক্রম্‌বেলের অপমান প্রচার হইবামাত্রেতে, ক্রামরব্যতিরিক্ত তাহার তাবৎ বন্ধুবান্ধব তাহাকে ত্যাগ করিল; এবং ঐ ক্রামর, ক্রম্‌বেলের পক্ষ হইয়া রাজা হেনরির নিকটে এমত পত্র লিখিল. যে তাবদ্রাজ্যের মধ্যে আরকোনো কাহারো ঐ প্রকার পত্র লিখনে সাহস কুলাইত না. কিন্তু তাহা ব্যর্থ হইল, এবং ঐ ক্রম্‌বেল্ পার্লিয়েমেণ্ট সভার নিকটে অপবাদিত হইয়া, অন্যধর্ম্মাবলম্বী হওনদোষে এবং রাজদ্রোহাপরাধে দোষীকৃত হইল. পরে ঐ ক্রম্‌বেল্‌কে স্ববিষয়ক বাক্য প্রয়োগ করিতে না দিয়া দণ্ডকরণাজ্ঞা দিলেন, কিন্তু রাজাজ্ঞানুসারে মরণ নির্ণীত হইল. পরে যখন তাহাকে বধভূমিতে আনয়ন করিল, তখন সে স্বপুত্রের দুঃখবাহুল্য হওনহেতুক তৎপ্রতি স্নেহপ্রযুক্ত আত্মনির্দোষিতার বিষয়ে কোনো কথা প্রস্তাব করণে, অপারক হইল. পরে আত্মদোষের নিমিত্তে যে ঐ প্রকার মরণে মারণার্থে ঈশ্বর তাহাকে আনিয়াছিলেন, তন্নিমিত্তে ঈশ্বরের স্তুতি করিল; এবং সে যে অনেককর্তৃক ভ্রান্ত হইয়াছিল, তাহা স্বীকার করিয়া কহিল, যে এখন আমি কথীয়ধর্ম্মাবলম্বী হইয়া মরিতেছি.

পরে ঐ সকল যাহা হউক, ঐ সময়ে হেনরি রাজার নিষ্ঠুরকার্য্যের পরিমাণ তাহা সম্পূর্ণ হইয়াছিল না; ঐ হেনরি রাজা বিবাহকরণেতে ভাবিলেন, যে আমি

পরম সুখী হইয়াছি, এবং রাণীর সৌন্দর্য্যেতে এমত রক্তহইয়াছিলেন, যে তন্নিমিত্ত তিনি প্রকাশরূপে ঈশ্বরস্তুতি করণার্থে লোকেরদিগকে আজ্ঞা দিয়া, তাঁহার পাপ স্বীকার শ্রোতাকেও ঐ কার্য্যে অনুযায়ী হওনে আজ্ঞা দিলেন. পরে যাহা হউক, হেনরি রাজার ঐ সুখ অল্পক্ষণমাত্র ছিল; যেহেতুক যে সময়ে হেনরি রাজা স্কট্‌লণ্ডের রাজার সহিত কোনো এক বিষয়ের পরামর্শ করণার্থে য়র্কনগরে গিয়াছিলেন, সেই সময়ে লাস্ল্‌স্‌নামক এক ব্যক্তি লণ্ডন্ সহরে ক্রামরের নিকট উপস্থিত হইয়া, রাণীর ব্যভিচারক্রিয়ার বিষয়ে, এক আশ্চর্য্য সম্বাদ দিল. ঐ ব্যক্তি ঐ সমাচার তাহার ভগিনীহইতে পাইয়াছিল, সে ইহার পূর্ব্বে নর্ফক্সের গতা রাণীর স্ত্রীর দাসী ছিল. পরে যখন ঐ রাণী এই অপরাধের নিমিত্তে বিচারিত হইয়াছিলেন, তখন তাহা হেয়জ্ঞান করিলেন, কিন্তু পরে যখন জানিতে পাইলেন, যে তাঁহার দোষানুযায়ীরা তাঁহার অপবাদক হইল, তখন তিনি স্বীকার করিলেন, যে বিবাহের পূর্ব্বে ঐ দোষ করিয়াছিলেন বটে, কিন্তু বিবাহের পরে কোনো দোষ করেন নাই. পরে অন্য তিন রাজকুমারী যাহারা পূর্ব্বে তাঁহার সেবা করিত, তাহারাও ঐ বিষয়ের সাক্ষিণী হইল, এবং তাহারদের মধ্যে কেহ২ ঐ রাণীর সহিত এবং তাঁহার উপপতির সহিত যে এক শয্যায় রাত্রিযাপন করিয়াছিল, ইহা স্বীকৃতা হইল. পরে যখন রাজার অনুগত পার্লিমেণ্ট সভা, রাণীর অপরাধের বিষয় এবং তদপরাধ স্বীকৃতহওনবিষয় জ্ঞাত হইল, তখন তাহারা শীঘ্র ঐ রাণীকে বিচারদ্বারা দোষী কৃতা করিয়া, রাজার নিকটে এই প্রার্থনা করিল, যে তাঁহাকে বধরূপ দণ্ড করেন. এবং রচ্‌ফোর্ডনাম্নী স্ত্রী যে রাণীর ব্যভিচার ক্রিয়ায় অনুবর্ত্তিনী হইয়াছিল, তাহাকেও যেন সেইরূপ দণ্ড দেওয়া যায়; এবং নর্ফক্সের গতা রাণীর স্ত্রী, যিনি ঐ স্ত্রীর মাতামহী ছিলেন, তিনি এবং ঐ স্ত্রীর পিতা মাতা, এবং অন্য নয় জন স্ত্রী পুরুষপ্রভৃতি, ঐ রাণীর অপরাধবিষয়ে অনুযায়িনী হওয়াতে যেন সে প্রকার দণ্ডে দণ্ডিত হয়. পরে ঐ প্রার্থিতবিষয়ে রাজা অনুগ্রহপূর্ব্বক সম্মত হইলেন; আর যদি কোনো ব্যক্তি, রাণীর ভাবী কোনো ব্যভিচারের বিষয় জ্ঞাত হইয়া প্রচার না করে, তবে সে মৃত্যুরূপ দণ্ডদায়িকা, যে ব্যবস্থা তদ্দ্বারা দণ্ডনীয় হইবে. এবং ঐ ব্যবস্থাদ্বারা ইহাও স্থিরীকৃত হইল, যে যদ্যপি কোনো কন্যা ব্যভিচারিণী হইলে পর, কোনো রাজার সহিত বিবাহ করে, এবং ঐ দোষ বিবাহের পূর্ব্বে প্রচার না করে, তবে সে কন্যা রাজদ্রোহিকাতুল্যা গণ্যা হইবে. এই কদর্য্য এবং নিষ্ঠুরব্যবস্থাতে প্রজাগণেরা সকলে, এই কথা কহিয়া পরিহাস করিতে লাগিল, যে অদ্যাবধি বিধবা স্ত্রীরদিগকে রাজাগণেরদের বিবাহ করিতে হইবে. ঐপ্রকার ব্যবস্থায় যে এমত মহল্লোকেরা সম্মত হইয়াছিল, ইহা সর্ব্বাপেক্ষা বড় আশ্চর্য্য বিষয় ছিল. পরে ঐ সকল ব্যবস্থা স্থিরীকৃতা হইলে পর, তাওর্‌হিল্

শাসক স্থানে, ঐ রাণীর এবং তৎপক্ষদের গতাগুণীর বিবিবাস্ত্রীরদের শিরশ্ছেদন হইল; এবং ঐ বিববাগুণী, পূর্ব্বে যেমত অন্যলোকের মৃত্যুহইলে হাস্য করিত, সেইমত তাহার মৃত্যুতেও সকলই নির্দ্দয় হইল

ঐ রাণীর মৃত্যু হইলে এক বৎসরের পর হেনরিরাজ বিবাহকরণে মনস্থ করিয়া, কাতারন পার নামে কন্যাকে বিবাহ করিলেন. ঐ স্ত্রী তাঁহার ষষ্ঠী শেষ রাণী ছিলেন, এবং তাক্ষরদের পরিভাসানুযায়িনী বিবিধ স্ত্রী ছিলেন; যেহেতুক পূর্ব্বে ঐ স্ত্রী শ্রীযুত লাতিমরের বিবাহিতা ছিলেন. ঐ স্ত্রী সর্ব্বকর্তৃক সদ্বিবেচিকা এবং ধর্ম্ম বর্তীরূপে মান্যা ছিলেন, এবং ঐ সময়ে ঐ স্ত্রী অর্দ্ধবয়স্কা ছিলেন, এবং সদ্বিবেচনা এবং স্বকার্য্যনিষ্পত্তিপূর্ব্বক ঐ নিষ্ঠুরব্যবহারক রাজাকে স্বশান্ত করিয়া রাখিতেন.

পরে সে যাহা হউক, ঐ রাজার নিষ্ঠুরব্যবহার তাঁহার প্রজারদিগের প্রতি পূর্ব্বাপেক্ষা যৎকিঞ্চিৎও বিশেষ হইল না. অনেককালাবধি ঐ রাজার পাদব্রণ হইয়া, তাহার বেদনা এবং স্থূলকায়ত্ব এবং অন্য২ পীড়াপ্রযুক্ত, তাঁহার স্বাভাবিক ক্রোধ, একপ বৃদ্ধি পাইল যে তাঁহার আত্মীয় অন্তরঙ্গ নিকটে যাইতে অপারক হইল. অতএব যাহারা২ তাঁহার বিরুদ্ধমতাবলম্বী ছিল, তাহারা যে ঐ সময় স্বস্বাপরাধ ক্ষমাপ্রাপ্ত হইবে, ইহারও কোনো সম্ভাবনাও ছিল না.

পরে ঐ রাজার শরীর দিনে২ ক্ষীণ হইতে লাগিল, কিন্তু তাঁহার নিষ্ঠুরব্যবহার কিছুই ন্যূন হইল না, এবং তাঁহার দ্বেষ একিরূপে সর্ব্বজনপ্রতি প্রকাশিত হইতে লাগিল; কখন২ প্রতিষ্ঠান্ত মতাবলম্বিরা এবং কখন২ রুমায়বর্ম্মাবলম্বিরা তাঁহার ক্রোধের আধার হইত. পরে সর্ব্বশেষে নর্ফোক্কের অগ্রণী, এবং ঐ অগ্রণীর পুত্র যে সরিরের প্রদেশাধিকারী, তাহারদের ঐ নিষ্ঠুররাজার মিথ্যাসন্দেহকরণ যে অন্যায্য, তাহা সহিষ্ণুতা করিতে হইল. ঐ অগ্রণী এক মহাব্যক্তি ছিলেন, এবং রাজার সেবা অতিবিশ্বস্তরূপে করিয়াছিলেন; এবং ঐ অগ্রণীর পুত্র, পরে মহাব্যক্তি হইবেন, এইরূপ আশাজনক সকলের ছিলেন, এবং অর্থবিদ্যার এবং রাজবিদ্যার এবং রণবিদ্যার বিষয়ে যে২ ক্ষমতার আবশ্যকতা, তাহা ঐ পুত্রেতে সম্পূর্ণ ছিল. ঐ সময় যে২ রণবিদ্যা চলিত, তাহাতে পটু এবং সুশিক্ষিত হওনদ্বারা এবং শিক্ষা করণদ্বারা, ঐ ব্যক্তি প্রজাদের মধ্যে চিত্রবিদ্যাদিবর্দ্ধনে অত্যন্ত মনোযোগী হইলেন; এবং ইহাও গননীয় বিষয়, যে ঐ ব্যক্তি, স্বরচনাপ্রযুক্তদ্বারা ইংগ্লণ্ডীয় কাব্যশাস্ত্রকে, অধিক সুমনোহর করিলেন, এবং তাঁহার সকল কাব্যের মধ্যে, শাস্ত্রবিচারস্থানে সকলেতে, ঐ জিরাল্দিন্নাম্নী অতিশয়খ্যাত্যাপন্না কন্যার সৌন্দর্য্যের প্রশংসা করিয়াছেন. ঐ সকল গুণবিশিষ্ট হইলেও হেনরির সন্দেহ হইতে ঐ ব্যক্তি রক্ষা পাওনে অশক্ত হইলেন; যেহেতুক ঐ প্রদেশাধিকারী বলউ দেশের কর্তৃত্বহইতে বহিষ্কৃত হওয়াতে রাজার পাত্রমিত্রবর্গেরদের বিরুদ্ধে

দ্বেষবাক্য কহিয়াছিলেন, এবং কাতরেন্ হাওবার্ড নাম্নী দুতরাণীর ব্যভিচার ক্রিয়াপ্রযুক্ত, ঐ প্রদেশাধিকারির তাবৎ বংশ ঘৃণাস্পদ হইয়াছিল. পরে ঐ সকল বিষয়জন্য ঐ নর্ফোক্কের অগ্রণী এবং তাহার পুত্র যে সরিরের প্রদেশাধিকারী, এই উভয়কে ধরণার্থে গুপ্তরূপে আজ্ঞা দত্তা হইল, তাহাতে তাহারা দুই জন এক দিনে ধৃত হইয়া দুর্গমধ্যে বদ্ধ হইল. পরে সরিরের প্রদেশাধিকারী, সাধারণ লোকপ্রযুক্ত তাহার বিচার অতিত্বরা হইল, এবং প্রমাণের ন্যূনতা ছিল না, কেননা তাহার সকল গুহ্যবিষয় জ্ঞাত, এবং তাহার কুলশীলাদি জ্ঞাত, এমত অনেক বিশ্বাসঘাতকী পাওয়া গিয়া ছিল. পরে রিচমন্দের গতাগ্রণীর স্ত্রী যে সরিরের সহোদরা ভগিনী, সে তাহার অপবাদকের মধ্যে এক জন হইল, এবং তাহার অত্যন্ত আত্মীয় বন্ধু যে সর রিচার্ড সওথবেল্, সেও এই দোষ দিল, যে ঐ ব্যক্তি রাজার বিশ্বাসঘাতকী লোক ছিল. বুঝা যায় যে ঐ মৃত্যুসময়ে, তাবদ্রাজ্যের মধ্যে বিশ্বাস কিম্বা সম্ভ্রমের লেশও ছিল না. পরে যদ্দোষপ্রযুক্ত সরির অপবাদগ্রস্ত হইয়াছিল, তাহা স্বীকৃত না হইয়া, তদপবাদকের সহিত উভয়যুদ্ধাখ্য যুদ্ধকরণে ইচ্ছুক হইল, কিন্তু ঐ যুদ্ধ করণাজ্ঞানুগ্রহ, তাহাকে রাজকর্তৃক দত্ত হইল না. পরে এই অপবাদে অপবাদিত হইল, যে ঐ সরির তাহার ফলকের উপর কনফেস্সর নামে খ্যাত এদ্বার্ড রাজার পদবী চিত্রিতা করিয়াছিল, তাহাতে ঐ ব্যক্তির যদি আর কোনহ দোষ না থাকিত, তবে রাজসিংহাসনস্থহওনাভিলাষজন্য যে অপরাধ, তাহাই তাহাকে দোষীকরণে যথেষ্ঠ ছিল. ঐ অপবাদ দেওনেতে, ঐ সরির কোনহ উত্তর করিতে অশক্ত হইল; এবং যদ্যপি কোনহ উত্তর দিত, তবে ঐ কালীয় রীত্যনুসারে তাহা ব্যর্থ হইত ; যেহেতুক ঐ রাজত্বে কোনো সভ্য কিম্বা কোনো লোক, ব্যবস্থা কিম্বা প্রমাণানুযায়ি কর্ম্ম না করিয়া, কেবল রাজার ইচ্ছানুযায়ি চলিত. পরে ঐ নিমিত্তে ঐ যুবা মহাব্যক্তি, আপনার কার্য্যের ন্যায্য বিষয়ে অনেক প্রস্তাব করিলেও, রাজদ্রোহদোষজন্য দোষীকৃত হইলে, কিছু দিন পরে তাওরহিল্নামক স্থানে হত হইল. পরে, ঐ সকল নিষ্ঠুরব্যবহার হইতেছিল এই অবকাশে, নর্ফোক্কের অগ্রণী, পত্রদ্বারা এবং অনুনয়বিনয়দ্বারা রাজাকে সন্তুষ্টকরণোদ্যোগী হইয়াছিল, কিন্তু ঐ নিষ্ঠুররাজার অন্তঃকরণ কোনহ বিষয় দ্বারা নম্র হইল না. পরে ১৫৪৬ সালে, জানবরি মাসের ১৪ চতুর্দ্দশ দিবসে, পার্লিমেন্ত সভ্য একত্রীভূত হইলে, ঐ সভায় নর্ফোক্কের অগ্রণীর বিরুদ্ধে, এক অপবাদপত্র দেওয়া গিয়া ছিল ; কেননা বুঝা গিয়াছিল, যে আত্মীয় কুলীনসভ্যেরদের সহিত বাদানুবাদকরণাপেক্ষা, ঐ অগ্রণী অতিশীঘ্র অপবাদপত্রদ্বারা দোষীকৃত হইবে ; পরে তাহার মারণাজ্ঞাপত্র সর্ব্ববাদিসম্মতিতে স্থির হইলে পর, গড়ের অধ্যক্ষের নিকট অতিত্বরায় প্রেরিত হইল. পরে ঐ অগ্রণী মরণার্থে প্রস্তুত হইতে

লাগিল, এবং পরদিনে প্রভাতে তাহার মৃত্যুর বিষয় স্থির হইল ; কিন্তু ঐ অব কাশে রাজ্যের প্রতি অতিমহৎ এবং কার্য্যসম্পাদক এক বিষয় উপস্থিত হওয়াতে, ঐ বিষয় তদ্দ্বারা নিবারিত হইল. তাহা এই ;

ঐ হেনরি রাজার, মৃত্যুর সময় নিকটবর্ত্তী হইতে ছিল, এবং কতককালাবধি তাঁহার নিকটস্থ লোকেরা দেখিল যে তাঁহার মৃত্যু অতিশীঘ্র হইবে ; কেননা ঐ সময়ে তাঁহার পায়ের পীড়া অতিশয় ব্যথাদায়িকা হইয়াছিল. তাহাতে ঐ পীড়াপ্রযুক্ত এবং অত্যন্তস্থূলকায়প্রযুক্ত, রাজার উঠাবসা অসাধ্য হওয়াতে, তিনি শৃঙ্খলেবদ্ধ এক সিংহের ন্যায় অত্যন্ত দুরন্ত হইয়াছিলেন. পূর্ব্বে ঐ রাজা অতিশয় দাম্ভিক ছিলেন, কিন্তু এখন সিংহতুল্য অতিক্রোধেতে উন্মত্তেরন্যায় হইলেন. এই রূপে অন্যপক্ষের ভয়ানক, এবং আত্মঘাতনাজনক হইয়া, চারিবৎসরপর্য্যন্ত বাঁচিলেন. তাঁহার আত্মীয় মন্ত্রিবর্গেরাও পরস্পর বিরোধী হইয়া পরস্পর মারণ চেষ্টায় থাকাতে, তাহারদের মধ্যে কোনো কেহ রাজাকে শত্রুকরনে ইচ্ছুক হইল না. পরে রাজা হেনরি ঐ রূপে পীড়িত হইয়া মৃতপ্রায় হইলেন, তথাপি রাজা যে শীঘ্র মরিবেন, ইহা কহিতে কোনো কেহ সাহসিক হইল না, কেননা ইহার পূর্ব্বে ঐ রাজ্যে, রাজা মরিবেন ইহা কহনজন্যে, দুই তিন লোক মারা গিয়াছিল. অব শেষে, সর আণ্টনি দেনি নামে এক ব্যক্তি, ঐ মরণবিষয় রাজার নিকটে কথনার্থে সাহসিক হইল. এবং ঐ সময়ে অন্যসমুহরীত্যপেক্ষা হেনরি রাজা আসন্নভাবিমৃত্যু সংবাদ ধৈর্য্যপূর্ব্বক গ্রহণ করিলেন. পরে রাজা হেনরি আসন্নভাবিমৃত্যুসংবাদ পাইয়া, তাঁহার যে মনোদুঃখ এবং খেদ উপস্থিত হইয়াছিল. তাহা অকথনীয়; তাহা ত তিনি তৎক্ষনে ক্রামরকে ডাকিতে আজ্ঞা দিলেন, কিন্তু ঐ ধর্ম্মাধ্যক্ষের পঁহুছনের পূর্ব্বে রাজা বাকরোধ হইয়াছিলেন ঐ ক্রামর পঁহুছিবামাত্র রাজাকে জিজ্ঞাসা করিল, যে আপনি যে খ্রীষ্টে প্রত্যয় করিয়া মরিতেছেন, ইহার কোনহ এক চিহ্ন আমাকে দেখাউন; তাহাতে রাজা, ক্রামরের হস্ত দৃঢ়তররূপে আক্রমণ করিয়া, ছাপ্পান্ন বৎসর বয়স্ক, তাহার মধ্যে সাঁইত্রিশ বৎসর সম্যাস রাজত্ব করিয়া, তৎক্ষণাৎ প্রাণত্যাগ করিলেন.

কোনং রাজা বিরুদ্ধস্বভাবপ্রযুক্ত নিষ্ঠুরব্যবহারক হইয়াছেন, এবং কেহং প্রিয়তমপাত্রকর্ত্তৃক ভ্রান্তহওয়াতে নিষ্ঠুর ব্যবহারক হইয়াছেন, এবং কেহং কোনো এক পক্ষপাতিরদের পক্ষহওয়াতে নিষ্ঠুরব্যবহারক হইয়াছেন, কিন্তু হেনরি রাজা স্বয়ংই কেবল কদর্য্যস্বভাবপ্রযুক্তই নিষ্ঠুরব্যবহারক ছিলেন. যেহেতুক ঐ হেনরি রাজকার্য্যে এবং ধর্ম্মবিষয়ে এবং আত্মগৃহে অতিনিষ্ঠুরব্যবহারক ছিলেন. ঐ নিষ্ঠুরব্যবহারক হেনরি রাজার ব্যবহার যে ন্যায্য, ইহা স্থাপন করিতে ইংগ্লণ্ডীয় ধর্ম্মশাস্ত্রাধ্যাপকেরা অনেক চেষ্টা পাইয়াছেন, এবং ঐ হেনরি রাজার ব্যবহার

এবং ইংগ্লণ্ডীয় ধর্মমতান্তর যে অনতিরিক্ত, ইহার সংস্থাপনার্থেও অনেক চেষ্টা পাইয়াছেন, কিন্তু অন্যের দ্বারা যে অন্যের সংস্থাপন হয় তত্তুল্য কদর্য্য আর কোনো কার্য্য নাহি; যেহেতুক অত্যন্তনিষ্ঠুরব্যবহারদ্বারা কখনং মহৎকর্ম্ম সিদ্ধি হয়; কেননা আমরা দেখিতে পাইতেছি যে তাদের কার্য্য সম্পূরনেও নিষ্ঠুরব্যবহার এবং অন্যায় কার্য্যের আবশ্যক ছিল.

## ২৪ চতুর্বিংশাধ্যায়.

### ষষ্ঠ এদ্বার্দের বিবরণ.

অষ্টম হেনরির মৃত্যুর পর, তাঁহার অদ্বিতীয় ষষ্ঠএদ্বার্দনামক পুত্র, যিনি ঐ সময়ে কেবল নবম বর্ষবয়স্ক, তিনি তৎসিংহাসনস্থ হইলেন. গতরাজা হেনরি তাঁহার দানপত্রে, এবং যাহা মৃত্যুর পরে সকলেই মানিবে, ইহা নিশ্চয় আশা করিয়াছিলেন, সে পত্রের মধ্যে আঠার বৎসরে রাজপুত্রকে রাজ্য শাসনা পযুক্ত স্থির করিয়াছিলেন. ঐ সময় উপস্থিতপর্য্যন্ত তাঁহার দানপত্রানুযায়ি কার্য্য কারক ষোড়শ জন অভিভাবক নির্দিষ্ট করিয়া, যুবরাজ যাবৎ উপযুক্ত বয়ঃপ্রাপ্ত না হন, তাবৎ সমস্ত রাজ্যভার তাহারদিগকে অর্পণ করিয়া ছিলেন; তাহারদের মধ্যে সমর্সেতের অগ্রণী, রাজ্যরক্ষকপদে নিযুক্ত হইয়া, তাহারদের মধ্যে প্রধান ছিলেন.

পরে ঐ রাজরক্ষক, ঐ ধর্ম্মমতান্তর বর্দ্ধনবিষয়ে, সর্ব্বদা ক্রাম্বরের পরামর্শ লইতেন. ঐ ক্রাম্বর অতিশিষ্ট এবং সদ্বিবেচক লোক ছিলেন, এবং কঠোরাচরণের বৈরি হইয়া, পুজারদিগকে শনৈঃং স্বমতাবলম্বী করিতে পণ করিলেন.

পরে ঐ সময় ধর্ম্মপক্ষপাতিরদের পাঠার্থে আরাধনানুষ্ঠান ব্যবস্থা শ্রেণীস্থাপন করণার্থে, ধর্ম্মাধ্যক্ষেরদের এবং ধর্ম্মাধ্যাপকেরদের এক সভা একত্র করিতে রাজ সভাকর্ত্তৃক আজ্ঞা দত্তা হইল; ঐ গ্রন্থ অতিশিষ্টরূপে এবং ন্যায়স্বভাবানুযায়ী কৃত হইয়াছিল. ঐ সময়েও এমত রাজব্যবস্থা নিরূপিত হইয়াছিল, যে তত্তুল্যে পুরোহিতেরা বিবাহ করিতে পারিল; এবং পাপস্বীকারকরণব্যবহার লুপ্ত হইল না, কিন্তু যেমন পুজারদের ইচ্ছা তদনুরূপ তাহারা করিতে পারিত,

এবং ঐ প্রজারা তাহারদের ধর্ম্মোপদেশকেরদিগের নিষ্ঠুরব্যবহারহইতে মুক্ত হওনে অসন্তুষ্ট হইল না. পরে খ্রীষ্টশরীর অত্র এই যে মত, এবং যাহা পাপার মতের মধ্যে লুপ্ত হওনে অবশিষ্ট ছিল, তাহা প্রজারা সর্ব্বশেষে ত্যাগ করিল; যেহেতুক ধর্ম্মপক্ষপাতীরা এবং সাধারণ লোকেরা, এই উভয়, পূর্ব্বে ঐ প্রকার অদ্ভুতমত পরিত্যাগকরণে অনিচ্ছুক ছিল. সে যাহা হউক, অবশেষে ঐ মত কেবল নয়, কিন্তু কমীয়ধর্ম্মের সকল প্রধান২ মত এবং ব্যবহার, যাহা২ ধর্ম্মপুস্তকানুসারে ছিল না, সেই সকল লোপ হইল, এবং ধর্ম্মমতান্তর যেমন অদ্যপর্য্যন্ত ইংগ্লণ্ডদেশে চলিত আছে, প্রায় তদ্রূপে সে সময় স্থিরীভূত হইল. পরে ঐ সকল মতের বিষয়ে বাহুল্যেতে প্রজারা এবং ধর্ম্ম পক্ষপাতীরা প্রায় সমস্তই সম্মত হইল, কিন্তু তাহারদের মধ্যে গার্দিনর এবং বনরনামক দুই ব্যক্তির বিরুদ্ধপক্ষহওন গুরুতর বিষয় প্রযুক্ত, তাহারা কেবল ভয়হেতু ছিল; অতএব তাহারদিগকে গড়মধ্যে অর্পণ করিয়া এমত শাসন করিল, যে যদ্যপি আজ্ঞা লঙ্ঘন করে তবে রাজদণ্ডে দণ্ড্য হইবে.

পরে ঐ সকল বিষয়ের নিমিত্তে ঐ সমর্সেৎনামক রাজ্যরক্ষক অতিশয় মর্য্যাদা এবং সম্মান পাইলেন, কিন্তু এরূপ উচ্চীকৃত হওয়াতে অনেকের দ্বেষের আধার হইলেন, এবং যেমন তিনি উচ্চপদস্থ হইয়াছিলেন তদনুরূপ তাঁহার শত্রুবাহুল্য হইতে লাগিল. পরে ঐ সময় রাজসভার মধ্যে যে২ পাত্রমন্ত্রিবর্গেরা ছিল, তাহারদের মধ্যে দদ্লিনামক বারিকের প্রদেশাধিকারী, সকলহইতে চতুর এবং আকাঙ্খী এবং কদর্য্যব্যবহারক লোক ছিল. ঐ ব্যক্তি রাজ্যের মধ্যে রাজার নিকটে সর্ব্বাপেক্ষা উচ্চপদ গ্রহণকরণে মনস্থ করিল, কিন্তু যেমনি কার্য্যদ্বারা বা হউক তাহা গ্রহণকরণে চিন্তিত ছিল না. পরে তাহার এই বাঞ্ছিত বিষয়সিদ্ধার্থে তাহার যে গুহ্য কৌটিল্য, তাহা প্রকাশকরণে অনিচ্ছুক হইল, এবং তাহার অত্যন্ত অসঙ্গত যে আকাঙ্খা, তাহাও বাহ্যসুসঙ্গতবিষয়দ্বারা আবৃতা করিল. ঐ ব্যক্তি, সাওথহাম্‌তনের প্রদেশাধিকারির এবং যাহারা রাজ্যরক্ষকপদে স্থিতব্যক্তির অধীনতাহইতে আপনারদিগকে মুক্তকরণে পণ করিয়াছিল, এমত লোকেরদিগের সহিত মিলিত হইয়া, রাজসভার মধ্যে এক পরাক্রমশালী স্বতন্ত্রপক্ষ হইল. পরে ইহা নিশ্চয়, যে ঐ মহাকুলোদ্ভব রাজরক্ষক, ঐ সময়ে রাজ্যের মধ্যে তাবৎপক্ষপাতিরদের ঘৃণাস্পদ ছিলেন; বিশেষত তাঁহার ঐশ্বর্য্য এবং পরাক্রমবাহুল্যজন্য, তাবৎপাত্রমিত্রবর্গেরদের দ্বেষাস্পদ ছিলেন, এবং ঐ ধর্ম্মান্তরমত দৃঢ়াবলম্বীপ্রযুক্ত, তিনি তাবৎকমীয়ধর্ম্মপক্ষপাতিরদের ঘৃণাস্পদ ছিলেন, এবং তাঁহার ভ্রাতার প্রতি তাঁহার যে নিষ্ঠুরব্যবহার, তজ্জন্যে অনেকের অশ্রদ্ধেয় হইলেন. ইহা ছাড়াও, যে বৃহদট্টালিকা তিনি, ধর্ম্ম

পক্ষপাতিরদের এবং রাজ্যের ঔর্ধব্যয়দ্বারা গ্রহন করিয়াছিলেন, তজ্জন্যে সক লের ঘৃণাস্পদ হইলেন. ঐ অট্টালিকা, যাহা তিনি ঐ সময়ে স্ত্রাণ্ডনামক স্থানে গ্রহন করিতে ছিলেন. তাহা ঔদৈশ্বর্য্যদ্বারা এবং অধিক অন্যায়োপার্জনদ্বারা নির্ম্মিতাহওনপুযুক্ত, তিনি সকলের দ্বেষাধার এবং দোষী হইলেন. ঐ অট্টালিকা গ্রহনজন্যে, মেরিনামক ধর্ম্মশালা, এবং অন্য তিন ধর্ম্মাধ্যক্ষেরদের গৃহপ্রভৃতি, ভগ্ন করা গিয়াছিল.

কিছুকাল পরে ঐ রাজরক্ষকপদে স্থিত সমর্সেতের অগুণী গড়েতে প্রেরিত হই লেন; এবং যে অপরাধের নিমিত্তে অপবাদিত হইলেন তাহার মূল এই, যে তিনি তাবদ্রাজ্যের কর্ত্তৃত্ব এবং তাবদ্রাজ্যশাসন ও পরাক্রম স্বহস্তগত করিয়াছিলেন; কিন্তু প্রধানকারণ অত্যন্ত ধনবাহুল্য. ইহাব্যতিরিক্ত অন্য অনেক ক্ষুদ্রং অপরা ধেতে অপবাদিত হইয়াছিলেন, যাহাতে তাঁহার দোষ বর্দ্ধিত হইল; কিন্তু তাঁহার তাবদ্দোষ রাজদ্রোহ য দোষ তত্তুল্য হইল না. পরে ঐ সকল অপ রাধজন্যে, অধ্যক্ষেরদের সভামধ্যে ঐ অগুণীর বিরুদ্ধে এক অপবাদপত্র উপস্থিত হইল; কিন্তু ঐ সমর্সেৎ পূর্ব্বে ঐ সভ্যেরদের সাক্ষাৎকারে আঁটু গাড়িয়া, স্বীয়াপরাধ স্বীকারকরণদ্বারা, ঐ সভার দণ্ডহইতে মুক্ত হইলেন. এবং ঐ অপরাধবিষয়ে স্বীকৃত হওয়াতে, তাঁহার তাবৎসম্পদ্ এবং তাঁহার অনেক ভূম্যধিকার. রাজগৃহীত হইল. কিন্তু কিছুকাল পরে তাঁহার সমস্ত অধিকার রাজকর্ত্তৃক পুনর্দত্ত হইল, এবং ঐ সমর্সেৎ সর্ব্বাশাধিকক্কে পুনর্ব্বার মুক্তিপ্রাপ্ত হইলেন, এবং রাজসভার মধ্যেও পুনর্গৃহীত হইলেন. কিন্তু তাঁহার ভাগ্য অতিবড় হইত যদি মুক্তির পরে, তাঁহার অত্যভিলাষ প্রবর্দ্ধিত না পাইত.

সে যাহা হউক, পরে ঐ ব্যক্তির দ্বেষ কখনং রাজার বিরুদ্ধে, এবং তাঁহার শাসনবিরুদ্ধে নির্গত হইত, তাহাতে তাঁহার তাবৎকথা, তৎক্ষনে তাঁহার প্রভু শত্রু বারিকের প্রদেশাধিকারী, যিনি ঐ সময়ে নর্থম্বর্লাণ্ডের অগুণীপদ নিযুক্ত ছিলেন, তাঁহার সাক্ষাৎকারে নীত হইত. ঐ সমর্সেৎ সর্ব্বদা ঐ মহালোকের অনুগতলোককর্ত্তৃক বেষ্টিত ছিলেন, এবং ঐ অনুগতলোকেরা যেং পরামর্শ স্থির করিত তাহাই তৎক্ষনে প্রকাশ করিত. তাহাতে ঐ সমর্সেৎ অতিশীঘ্র জ্ঞাত হইলেন, যে তিনি আত্মবৈরির দ্বেষের আধার হইয়াছিলেন; যেহেতুক ঐ অগুণী এবং তাঁহার অনেকং অনুসঙ্গীরা, নর্থম্বর্লাণ্ডের আজ্ঞায় ধৃত হইয়া, তদনু ষঙ্গীহওয়া দোষেতে দোষান্বিত হইয়া, আত্মস্ত্রীর সহিত কারাগৃহে বদ্ধ হইলেন. এই সকল হইলে পর, ঐ অগুণী রাজ্যের উত্তরাংশে এক কলহ জন্মান দোষেতে, এবং সৈন্যগণপালওনের দিনে, ঐ সৈন্যেরদের উপর চড়াও করণদোষেতে, এবং প্রভু আত্মহস্তগত করণে পরামর্শকরণদোষেতে, এবং লণ্ডন্ শহরমধ্যে কলহ জন্মা

ওনাকাঙ্ক্ষাজন্যদোষেতে অপবাদিত হইলেন. এই সকল অপবাদবিষয়ে, তিনি স্বীকৃত হইলেন না, কিন্তু ঐ সকল দোষাপেক্ষা অধিকদোষযুক্ত এক বিষয় স্বীকৃত হইলেন. তাহা এই, শ্রীযুত পাজেৎকর্তৃক কৃত হইবে, এমত এক নিমন্ত্রণে, যে তিনি নর্থম্বর্লাণ্ডকে এবং নর্থাম্প্তন্কে এবং পেম্ব্রোক্কে নষ্টকরণে পরামর্শ স্থির করিয়াছিলেন. কিঞ্চিৎ পরে ঐ সমর্থেৎ অতিশীঘ্র বিচার্য্য হওনার্থে, বিঞ্চেস্তরের উপাধ্যায়ী, যিনি ঐ সময়ে ঐ বিষয়ে প্রধান কর্ম্মসচিবপদে স্থিত, তাঁহার নিকট এবং অন্য সাতাইশ কুলীনসভ্যেরা, যাহারদের মধ্যে নর্থম্বর্লাণ্ড এবং পেম্ব্রোক্ এবং নর্থাম্প্তন্ ছিল, এবং যাহারা একেবারে তাঁহার অপবাদক এবং বিচারকর্ত্তা হইয়াছিল, তাহারদের নিকটে আনীত হইয়া, তৎকর্তৃক দোষীকৃত হইয়া, তাওরহিল্নামক স্থানে বধার্থে আনীত হইলেন. ঐ স্থানে ঐ ব্যক্তি বৃদ্ধিস্থিকারিলোকেরদের সাক্ষাৎকারে, এবং যাহারদের অত্যন্তস্নেহ তাঁহার প্রতি ছিল, তাহারদের সাক্ষাৎকারে অতিনিরুদ্বিগ্নচিত্তে দৃষ্ট ছিলেন. পরে ঐ সকল লোকসমূহেরদের নিকটে ঐ সমর্থেৎ অত্যন্তনিরুদ্বিগ্নমনারূপে প্রস্তাব করিতে লাগিলেন, যে তিনি সাব্যপর্য্যন্ত সর্ব্বদা রাজার এবং সত্য যে ধর্ম্ম তৎহিতকারী হইয়াছিলেন. পরে ঐ ব্যক্তি যাহা কহিয়াছিলেন, তাহাতে লোকেরা যে তাঁহার বাক্যে প্রত্যয় করিল, ইহা দৃঢ়করণার্থে এই কথা কহিয়া তাহারা সাক্ষ্য দিল, যে যাহা তিনি কহিতেছেন তাহা অতিসত্য পরে সর্ব্বত্র কলহ উপস্থিত হওয়ার উপক্রম হইল; কিন্তু ঐ সমর্থেৎ লোকেরদিগকে তুষ্ণী থাকিতে, এবং উত্থানভঙ্গি না করে, এবং প্রার্থনায় তাঁহার সহিত প্রার্থনা করে, ইহা কহিলে পর, আত্মমস্তকচ্ছেদনকাষ্ঠে শির রাখিয়া, তিনি জল্লাদের আঘাত প্রাপ্ত হইলেন.

পরে এই সকল হইতেছিল ইতোমধ্যে, রাজ্যের প্রথমপদগ্রহণার্থে নর্থম্বর্লাণ্ড অনেক কালাবধি বাঞ্ছা করিয়াছিলেন, এবং ঐ সময়ে রাজা পীড়াগ্রস্ত হওনেতে ঐ অভিলাষ সিদ্ধির অনেক নূতনউপায় উপস্থিত হইল; যেহেতুক ঐ ব্যক্তি যুবরাজের নিকটে ইহা জ্ঞাত করাইলেন, যে তাঁহার মেরি এবং ইলিসাবেথ্ নাম্নী দুই ভগিনী, যাহারা হেনরি রাজার দানপত্রদ্বারা যথার্থোত্তরাধিকারির অবসানে উত্তরাধিকারিণীপদাভিষিক্তা হইবে, তাহারা উপপত্নীসন্তানপ্রযুক্ত উত্তরাধিকারিণী হওনে অপারিকা ছিল ইহা পার্লিমেন্ত রাজসভাসংকর্তৃক প্রকাশিত হইল; এবং স্কত্তর রাণী যে তাঁহার পিসী, তিনিও বিদেশিনীপ্রযুক্ত, এবং রাজদানপত্রে ভিন্নিবারিতহওনপ্রযুক্ত, উত্তরাধিকারিণী হওনে অংশিনী হইতে পারিলেন না. পরে ঐ তিন রাজকুমারী ব্যবস্থাদ্বারা উত্তরাধিকারিণী হওনে নিষ্ক

রিত হইলে, সুতরাং ঐ উত্তরাধিকারিহওনবিষয় দর্শেতের উপাগ্নীর উপরে পড়িল. ঐ উপাগ্নীর উত্তরাধিকারিণী জেন্‌গ্রেনাম্নী এক কন্যা ছিল, ঐ কন্যা শরীরসৌন্দর্য্যপ্রযুক্ত এবং তাহার মনঃপ্রাশস্ত্য এবং নিপুণতাপ্রযুক্ত, সর্ব্ব রাজকার্য্য সম্পাদনার্থে সর্ব্বতোভাবে ক্ষমতাপন্না ছিলেন. পরে এদ্বার্দ রাজা যিনি ঐ চতুর মন্ত্রির পরামর্শে অনেককালাবধি অবধান করিয়াছিলেন, তিনি ঐ উত্তরাধিকারিবিষয়নিষ্পত্তি করণার্থে রাজসভায় আনয়নে সম্মত হইলেন. ঐ সভার মধ্যে নর্থম্বর্লাণ্ড এমত মান্য ছিল, যে ঐ বিষয়ে সভাসতেরদিগকে অতিশীঘ্র সম্মত করাইল.

অপর ঐ সময়ে রাজার পীড়া বৃদ্ধি হইতে ছিল, ইতোমধ্যে ঐ প্রধানমন্ত্রী যিনি আত্মবিষয়বর্দ্ধনে এবং আত্মীয়পক্ষলোকেরদিগের বাহুল্যকরণে সচেষ্ট ছিলেন, তিনি ঐ সকলবিষয়সিদ্ধ্যর্থে প্রথমে এই উদ্যোগ করিলেন; ঐ সম্প্রদায়ের অগ্রণীর পদবী, যাহা কিছু কালগতে শূন্য হইয়াছিল, তাহা দর্শেতের উপাগ্নী, যিনি জেন্‌গ্রেনাম্নী কন্যার পিতা ছিলেন, তদর্থে আক্রমণকরণদ্বারা. ঐ উপাগ্নীকে আত্মপক্ষ করিতে উদ্যোগী হইলেন. পরে ঐ মন্ত্রী ঐ উপাগ্নীর কার্য্য সাধনের পর, শ্রীযুত গইল্ফর্দ দদ্লিনামক যে তাঁহার চতুর্থ সন্তান, এবং জেন্‌গ্রেনামে যে কন্যা, যাহার হিতার্থে পূর্ব্বে অনেক যত্ন করিয়া ছিলেন, তাহার সহিত ঐ সন্তানের বিবাহের সম্বন্ধ করিলেন. পরে ঐ মন্ত্রী, আত্মহিত তদধিক বর্দ্ধনার্থে, শ্রীযুত হেস্তিংসের সহিত আত্মকন্যার বিবাহ দিলেন, ঐরূপ একই সময়ে অতিসমারোহপূর্ব্বক তিন বিবাহ দিলেন. পরে এই সকল হইতেছিল ইতোমধ্যে, এদ্বার্দ রাজার পীড়া অধিক বাড়িতে লাগিল, এবং যক্ষ্মাকাসপ্রযুক্ত তাঁহার মৃত্যুর অনেক চিহ্ন দর্শাইতে লাগিল; কিন্তু সে যাহা হওক, প্রজারদের এই ভরসা ছিল, যে তিনি যৌবনাবস্থাপ্রযুক্ত এবং পরিমিতাহারপ্রযুক্ত শীঘ্র সর্ব্ব রোগহইতে মুক্ত হইবেন, এবং ঐ রাজার প্রতি অত্যন্তস্নেহপ্রযুক্ত, রাজার যে কোনো বিপদ্ হইবে, ইহা প্রজারা মনে করিতে ইচ্ছা করিত না. এবং ইহা সত্য যে কেহ২ ইহাও ভাবিয়াছিল, যে যেসময়াবধি দদ্লিরা রাজার নিকটবর্ত্তী হওনার্থে আনীত হইয়াছিল, সেই কালাবধি তাঁহার পীড়ার বৃদ্ধিতে তচ্ছরীর হ্রাস হইতে লাগিল. ঐ নর্থম্বর্লাণ্ডের অগ্রণীও, যে অনেক সন্দেহের কারণ ছিলেন ইহা হইতে পারে, এবং রাজনিকটহইতে আত্মীয়লোকব্যতিরিক্ত অন্য সকলকে বহিষ্করণে, তিনি প্রজারদের নিকটে অত্যন্ত অশুদ্ধান্বিত হইলেন. সে যাহা হওক ঐ নর্থম্বর্লাণ্ডের অগ্রণী, প্রজারদের ঐ সকল কচ্‌কচিতে যৎকিঞ্চিৎ ও উদ্বিগ্নমনা না হইয়া, বরং রাজার সেবায় অত্যন্তোদ্যোগী হইলেন, এবং রা

জ্যার হিতার্থে যে তিনি অত্যন্তোদ্বিগ্ন ছিলেন, ইহা জ্ঞাপনার্থে সচেষ্ট হইলেও, আত্মপত্রবন্ধুকে যে উত্তরাধিকারিণী করান, এতদ্রূপ এ অত্যন্ত প্রিয়বিষয় সিদ্ধ্যর্থে অত্যন্তাধিক মনোযোগী ছিলেন.

পরে ঐ যুবা রাজা পীড়ার চিকিৎসার্থে, এক প্রতিজ্ঞিকা মূর্খাস্ত্রীর হস্তে অর্পিত হইয়াছিলেন. ঐ স্ত্রীর নিকটে অনেক প্রকার ঔষধ খাইলেপর, পীড়ার অনেক কুলক্ষণ উত্তরোত্তর বাড়িতে লাগিল; বিশেষত নিশ্বাসত্যাগ উত্তরোত্তর কষ্টস্রাবী হইল, এবং তাঁহার ধাতু উত্তরোত্তর ক্ষীণ হইতে লাগিল, এবং তাঁহার পাদদ্বয়ে শোথ হইতে লাগিল, এবং তাঁহার শরীর পাণ্ডুরবর্ণ হইতে লাগিল, এবং ইহাব্যতিরেকেও তাঁহার অতিশীঘ্র মরণের অনেক চিহ্ন দর্শাইতে লাগিল. পরে ষোড়শ বর্ষবয়স্কে, তাহার মধ্যে সপ্তবৎসর রাজত্ব করিয়া সর্ব্ব প্রজারদের অত্যন্তমনোদুঃখের কারণ হইয়া, গ্রিনবিচনামক স্থানে প্রাণত্যাগ করিলেন; কেননা তাঁহার যৌবনাবস্থায় অনেক বিশিষ্টগুণ থাকাতে, প্রজারা আশা করিয়াছিল, যে বহুমঙ্গলপূর্ব্বক অনেককালস্থায়ি এক রাজত্ব হইবে.

## ২৫ পঞ্চবিংশাধ্যায়.

## মেরিনামক রাণীর বিবরণ.

এদ্বার্দ রাজার মৃত্যুর পরে, রাজসিংহাসনাক্রমণার্থে দুই জন উপস্থিত হইল, তাহাতে এক জন কহে যে যথার্থরূপে ঐ সিংহাসনাধিকারী আমি, আর এক জন কহে যে শাস্ত্রসিদ্ধ ঐ সিংহাসনাধিকারী আমি; এতদ্রূপে আরাগনের কাতরেনের গর্ভজাত রাজা হেনরির কন্যা যে মেরি, তিনি আত্মন্যায্য বিষয়েতে নির্ভর করিলেন; এবং জেন্গ্রে গতরাজার দানপত্রে লিখিতপ্রমাণে নির্ভর করিয়া, এবং নর্থম্বর্লাণ্ডের অধ্যক্ষ যে তাঁহার শ্বশুর তৎসাহায্যে নির্ভর করিলেন. মেরি ধর্ম্মপক্ষপাতিরদের প্রতিপালনেতে বর্দ্ধিতাপ্রযুক্ত, এবং আত্মমতহেলনাপেক্ষা বরং মরণে মনোনীতকরণে শিক্ষিতাহওনপ্রযুক্ত, তিনি পাপার মতাবলম্বন বিষয়েতে অত্যন্তশ্রদ্ধাপূর্ব্বক নিমগ্না ছিলেন. ঐ মেরি স্বেচ্ছাচারিণী হওয়াতে বাধিতা হওয়াপ্রযুক্ত, স্বাভাবিক গাম্ভীর্য্যান্বিতা ও দৌষ্টভাবাপন্না ছিলেন, এবং

তাঁহার পিতৃবর্ত্তমানে তিনি আত্মমত প্রতিপালনে অত্যন্তসাহসিকা হইয়া, যদি তার যেং নূতনমত তাহাতে কদাচ সম্মতা হইলেন না. ঐ মেরি স্বমতস্থাপনে প্রায় উন্মত্তার ন্যায় হইলেন; যেহেতুক তিনি যে মুদ্রিতনয়নে কেবল আত্মমতকে পূজা করিতেন, তাহা কেবল নয়, কিন্তু পাপার পক্ষীয় ধর্ম্মপক্ষপাতীরা, যাহারা তন্মতপ্রতিপালক ছিল, তাহারদের প্রতিও শ্রদ্ধান্বিতা ছিলেন. অন্যপক্ষে, জেনগ্রে ধর্ম্মান্তর মতাবলম্বিরদের প্রতি অত্যন্তশ্রদ্ধান্বিতা ছিলেন, এবং ঐ সময়ে ষোড়শ বৎসর বয়সের অধিক না হইলেও, তাঁহার বুদ্ধি এবং সদ্বিবেচনা এমত বৃদ্ধি পাইল, যে ঐ বয়স্কে অত্যল্পলোক এতাদৃশ বুদ্ধ্যাদি প্রাপ্ত হয়. এই বিষয়ে সকল রাজাবলীগ্রন্থকর্ত্তারদের ঐক্য আছে, যে ঐ জেনগ্রের বুদ্ধি, নিত্যাভ্যাসকরণদ্বারা এমত বৃদ্ধি পাইল, যে তিনি তৎকালে সকলের আশ্চর্য্যজ্ঞানজনিকা ছিলেন. পরে ঐ কালীন ঐ জেনগ্রেয়ের হিতবিষয়ে যেং সুঘটনা হইতেছিল, তৎসংবাদ যখন তিনি পাইলেন, তখন অত্যন্তদুঃখেতে চমৎকৃতা হইলেন, এবং অনবরতনয়নযুগলে বাষ্পান্বিত হইয়া, সম্বন্ধ হওনে অসমর্থা হইলেন, অনেক কষ্টের পর, তিনি নথম্বর্লাণ্ডের আজ্ঞার এবং তাঁহার পিতার কাকুস্তুতিতে সম্মত হইলেন. পরে তাঁহাকে রাণী বলিয়া প্রকাশ করণাজ্ঞা সর্ব্বত্র দেওয়া গেল. কিন্তু ঐ আজ্ঞা অগ্রমান্যা হইল. এবং যখন তাঁহার রাজসিংহাসনে অভিষেকের বিষয় প্রচার হইল, তখন প্রজারা আহ্লাদের কোনো চিহ্ন দর্শাইল না, বরঞ্চ কেহং দ্বেষ ও তিরস্কার করিতে লাগিল.

ঐ অবকাশে, মেরি যিনি রাজার মৃত্যুসংবাদ পাইলে পর নর্ফামণ্ডলের অন্তঃপাতি কেনিংহালনামক স্থানে বাসার্থে গিয়াছিলেন, তিনি সকল প্রধানং নগরে, এবং রাজ্যস্থ ভাবমহাকুলোৎপন্নেরদের নিকটে পত্র পাঠাইয়া স্মরণ করাইলেন, যে তিনি শাস্ত্রনিশ্চ যথার্থরূপে উত্তরাধিকারিণী, অতএব কোনো প্রকারে গৌণ না করিয়া তাঁহাকে রাণী বলিয়া প্রচার করেন.

কিছুকাল পরে, ঐ রাণীর আকাঙ্ক্ষা এমন বৃদ্ধি পাইতে লাগিল, যে তাহা নিবারণ করা প্রায় অসাধ্য হইল; যেহেতুক তিনি অল্পদিনের পরে চল্লিশ হাজার সৈন্য সমারোহ করিয়া তাহারদের সেনাপতি হইলেন. কিন্তু যে অল্পসৈন্য নর্থম্বলাণ্ডের সমভিব্যাহারে ছিল, তাহারা সাহসরহিত হইল, এবং নথম্বর্লাণ্ড আপনিও আত্মসৈন্যেরদিগকে ঐ রাণীর সহিত যুদ্ধ দেওয়াইতে ভীত হইলেন.

পরে ঐ জেনগ্রে, সর্ব্বনাশ হইয়াছে, ইহা দেখিয়া, আত্মপ্রভুত্ব যাহা দশ দিবসপর্য্যন্তও স্থায়ি ছিল না, তাহা স্বেচ্ছাপূর্ব্বক ত্যাগ করিয়া, আত্মপিতাকে সঙ্গে করিয়া স্বগৃহে বাস করিতে গেলেন. এবং নথম্বর্লাণ্ডের অগ্রণীও, আত্ম

বিষয় অতিদুর্দশাপন্ন দেখিয়া, এবং তাবদ্রাজ্যের বিরুদ্ধপক্ষ হইয়া চলনে অসাধ্য দেখিয়া, রাজ্য পরিত্যাগকরণে উদ্যোগ করিলেন. কিন্তু পরে কতকগুলি সৈন্যকর্ত্তৃক বাধিত হওয়াতে, ঐ সৈন্যেরা তাহাকে কহিল, যে আমারদের ন্যায্যা রাজ্ঞীর বিরুদ্ধে যে যুদ্ধবিষয়ে আমরা নীত হইয়াছিলাম, তদ্বিষয়কদোষহইতে নির্দোষীকরণার্থে তোমাকে থাকিতে হইবে. পরে ঐ অভাগা, এতদ্রূপে সর্ব্ব প্রকারে চতুষ্পার্শ্বে বদ্ধ হইয়া, আপনাকে মেরির নিকটে সমর্পিত করিল, এবং অল্প দিনের পর তাহার বধ হইল. তদনন্তর জেন্‌গ্রে এবং শ্রীযুত গিলফর্দ দোষীকৃত হইলে তাহারদের বধাজ্ঞা দত্তা হইল, কিন্তু ঐ সময়ে যে তাহারদের বধ হইবে, ইহা ভাবিয়া নহে.

কিঞ্চিৎপরে ঐ মেরি লণ্ডন্ শহরে প্রবিষ্টা হইলেন, এবং অত্যল্প রক্তস্রাবপূর্ব্বক, এবং অত্যাহ্লাদ এবং ঐক্যপূর্ব্বক রাজসিংহাসনোপবিষ্টা আপনাকে দেখিলেন. প্রথমত এ বিষয় অত্যাহ্লাদজনক ছিল, কিন্তু ঐ আহ্লাদবিষয় স্বপ্নবৎ অতিশীঘ্র লুপ্ত হইল; যেহেতুক মেরি অতিক্রূরস্বভাবা এবং স্বমতদৃঢ়াবলম্বিনী ছিলেন. পরে তিনি ধর্ম্মশিক্ষাগুরুদিগকে তদীয়পূর্ব্বপরাক্রম পুনর্দ্দানে নিশ্চয় করিলেন, এবং এতদ্রূপে রাজ্য যেই সকল নিষ্ঠুরব্যবহারহইতে মুক্ত হইয়াছিল, সেইং নিষ্ঠুর ব্যবহারে রাজ্যকে পুনর্মগ্ন করাইলেন. পরে গার্দিনর এবং তন্‌স্তাল্ এবং দে এবং হিথ্ এবং বোনর, যাহারা গতরাজত্বসময়ে রোমীয়ধর্ম্মমতাবলম্বী হওনার্থে বন্দী হইয়াছিল, কিম্বা যাহারা অপহৃতযথাসর্ব্বস্ব হইয়াছিল, তাহারা বন্দীস্থানহইতে মুক্ত হইয়া, স্বস্বাধিকারে পুনঃস্থাপিত হইল, এবং তাহারদিগের দত্ত বধাজ্ঞা নিবারিতা হইল.

কিঞ্চিৎকাল পরে, ঐ রাণী পার্লিয়েমেন্টনামক রাজসভ্যেরদিগকে আহ্বান করাইলেন; ঐ সভ্যেরা রাণীর সকল বাঞ্ছিতবিষয়ে সম্মতহওন চিহ্ন প্রদর্শাইলেন, যেহেতুক পূর্ব্বরাজত্বে ধর্ম্মবিষয়ক যেই ব্যবস্থা স্থিরীভূতা হইয়াছিল, তাহা এককালেই খণ্ডন করিলেন, তাহাতে রাজ্যের যে ধর্ম্মমত, তাহা অষ্টম হেনরির শেষদশায় যেমত ছিল, সেইমতই পুনর্ব্বার হইল.

পরে যে সময় রাজ্যের ধর্ম্মমত, পূর্ব্বীয়মতাবস্থাপ্রাপ্ত হইতেছিল, ঐ সময় রাণীর মন্ত্রিবর্গেরা, রোমীয়মতাবলম্বিরদের সহিত সন্ধিকরণদ্বারা, ঐ রাণীর পরাক্রম বর্দ্ধনেচ্ছুক ছিল, এবং তজ্জন্যে তাহারা অনেককালাবধি ঐ রাণীর বিবাহ দেওনের চেষ্টায় ছিল. পরে তাহারা ফিলিপ্‌নামক স্পেন্ দেশের যুবরাজ, যিনি খ্যাতাপন্ন পঞ্চম চার্লসের পুত্র ছিলেন, তাঁহাকে বিবাহার্থে স্থির করিল. পরে ঐ বিবাহবিষয়ে প্রজারদের মধ্যে কোনো বিরোধ বিসম্বাদউৎপন্ন না হয়, এই নিমিত্তে ঐ সভ্যেরা ঐ বিবাহের সন্ধিপত্র যাবৎসাধ্য ইংগ্লণ্ড রাজ্যের হিত, এবং

অসন্তোষজনক করিল, তাহাতে রাজ্যের মধ্যে যেই কলহ হওনের উপক্রম হইয়াছিল, তাহার কতক২ রহিত হইল.

সে যাহা হউক, কিঞ্চিৎকালানন্তর প্রজারদিগের অসন্তোষ এমত বৃদ্ধি পাইতে লাগিল, যে অল্পকালের মধ্যে, এক বৃহৎকলহ উপস্থিত হইল, তাহাতে সরতামস্ য়াইৎনামক ব্যক্তি প্রধানছিল. এবং ঐ বাইৎ বন্দী হইয়া দোষান্বিত হইয়া আত্মীয় কতক গুলিন অনুগতলোকের সহিত হত হইল.

কিন্তু যেই বিষয় প্রজারদের সর্ব্বাপেক্ষা খেদজনক ছিল, তাহার মধ্যে ঐ কলহজন্য দণ্ডযুক্ত কিন্তু ঐ কলহোৎপন্নদোষে নিমগ্ন নয়, এমন যে জেনগ্রে এবং শ্রীযুত গিইল্ফোর্দ দদ্লিনামক ব্যক্তি, তাহারদিগের বধ বিষয়. ঐ জেনগ্রে এবং তাঁহার স্বামী, ঐ য়াইতের বন্দীহওনের দুই দিবস পরে, যে মরণের নিমিত্তে প্রস্তুত হয়, এই আজ্ঞা দত্তা হইল. পরে ঐ জেনগ্রে, যিনি অনেক কালাবধি ঐ আঘাত দর্শিনী হইয়া রহিয়াছিলেন, তিনি ঐ সম্বাদ পাওনে বড়একটা উৎকণ্ঠিতা হইলেন না, বরং অতি সাহস ও বীরত্ব প্রকাশ পূর্ব্বক গ্রহণ করিলেন; এবং যখন তিনি শুনিলেন, যে তাঁহার প্রস্তুতহওনে তিন দিবস দত্ত হইয়াছে, তাহাতে গৌণ হওনপ্রযুক্ত, অসন্তুষ্টা হইলেন. পরে তাঁহার বধকরণ দিন উপস্থিত হইলে, তাঁহার স্বামী তন্নিকটে তাঁহার দর্শনাজ্ঞা প্রাপ্তির ইচ্ছা করিলেন, কিন্তু তাহাতে ঐ জেনগ্রে মানা করিলেন, কেননা তিনি নিশ্চয় জানিলেন, যে তাঁহার সহিত সাক্ষাৎ করণে তাঁহার সাহস কোনো প্রকারে কুলাইতে পারিবে না. পরে তাঁহারদিগের বধ্যভূমি, প্রথমত, গড়ের বাহিরে নিরূপিত হইয়াছিল, কিন্তু পশ্চাৎ তাঁহারদের যৌবনপ্রযুক্ত, এবং কায়িকসৌন্দর্য্যপ্রযুক্ত, এবং নির্দ্দোষিতাপ্রযুক্ত, লোকেরদের মধ্যে কলহ জন্মানের হেতু হয়, তন্নিমিত্তে তাঁহারদিগকে গড়নিকটবর্ত্তিস্থানে বধ করণাজ্ঞা দত্তা হইল. পরে শ্রীযুত দদ্লি প্রথমত হত হইলেন, এবং যে সময় ঐ জেন্ গ্রে বধ্য ভূমিতে নীতা হইতেছিলেন, সে সময়ে তাওর নাম্নী ধর্ম্মশালায় কবর দেওনের নিমিত্তে, তাঁহার স্বামির রক্তস্রাবি এবং মস্তকরহিত শবকে গড়ের সৈন্যেরা লইয়া আসিতেছিল, তাহাতে তাঁহার সহিত সাক্ষাৎ হইল. পরে ঐ জেনগ্রে ঐ শবের প্রতি নিরুদ্বিগ্নাপ্রায় দৃষ্টি করিয়া, এক নিশ্বাস ত্যাগ করিয়া অগ্রসর হইতে আজ্ঞা দিলেন. পরে ঐ জেনগ্রে, বধকাষ্ঠোপরি দণ্ডায়মানা হইয়া, এই প্রস্তাব করিলেন, যে তিনি যে রাজসিংহাসনগ্রহণ করিয়াছিলেন, তাহাতে তিনি দোষান্বিতা নহেন, কিন্তু তাঁহার দোষ এই ছিল, যে তদ্গ্রহণবিষয়ে তিনি দৃঢ়রূপে অসম্মতা হইয়াছিলেন না. এবং তিনি পিতৃমাতাজ্ঞাবহা হওনেতে যত দোষ করিয়াছিলেন, তত দোষ আত্মাভিলাষ সিদ্ধকরণবিষয়ে করেন নাই. এবং তিনি রাজ্যের হিংসাকারিণী হইয়া, যেই দোষ রাজ্যের বিরুদ্ধে করিয়াছিলেন, তদ্দোষ

এবং শত্রুরদের প্রতি ভয়ানক ছিলেন. ঐ রিদ্লি হননদিবসের পূর্ব্বরাত্রে, নগরাধ্যক্ষকে এবং তাহার স্ত্রীকে দেখনের নিমিত্তে ডাকিয়া পাঠাইলেন, পরে যখন তিনি তাহারদিগকে দুঃখেতে তন্নিমিত্তে রোদন করিতে দেখিলেন, তখন তিনি আন্তরিকআত্মাকর্তৃক সাহায্যপ্রাপ্ত হওয়াতে, অতিনিরুদ্বিগ্ন ন্যায় দৃষ্ট হইলেন. পরে যখন জ্বালাইবার কাল তাঁহাকে জ্বালনখোঁটার নিকটে আনিল, তখন সে স্থানে অগ্রোপস্থিত লাতিমরনামক তাঁহার যে প্রাচীন সখা তাঁহাকে দেখিতে পাইলেন. ঐ কালীন্ ভাবপ্রবাহে ধর্ম্মাধ্যক্ষেরদের মধ্যে ঐ লাতিমর অনহঙ্কার ও ধর্ম্মশীলতাপ্রযুক্ত, এবং অনহঙ্কারপূর্ব্বক আচরণপ্রযুক্ত, সর্ব্বাপেক্ষা খ্যাত্যাপন্ন ছিলেন. ঐ মহাব্যক্তি রাজসভায় কাহারো কখনো মুখাপেক্ষা করিতেন না, এবং ঐ কালে আত্মদোষদ্বারা অনুযোগপাত্র হইয়াছিল যে সকল প্রধানলোক, তাহারদের প্রতি তাঁহার অনুযোগ অতিভয়ানক ছিল. এবং ঐ ধর্ম্মাধ্যক্ষের ধর্ম্মোপদেশ যাহা অদ্যাপর্য্যন্ত বর্ত্তমান আছে, তদ্দ্বারা জানা যায়, যে তাঁহার অতিশয়বিদ্যা এবং বহুচতুরতা ছিল, এবং যাহা অন্য কোনহ গ্রন্থকর্ত্তারদের গ্রন্থে পাওয়া যায় না, এমত সত্যস্বভাব তাঁহার সকল রচনার মধ্যে অদ্যাপর্য্যন্ত প্রত্যক্ষ আছে. পরে যখন রিদ্লি তাঁহার প্রাচীন বন্ধুকে সান্ত্বনাকরণে উপক্রম করিলেন, তখন লাতিমর ও তদ্রূপ করত তাঁহাকে ও প্রতিসান্ত্বনা করত কহিলেন, যে হে প্রভো স্থিরচিত্ত হও, আমরা অদ্য ইংলণ্ড রাজ্যে এমত এক দীপ উজ্জ্বল করিব, যে আমার এই আশা আছে, ঈশ্বর প্রসাদাৎ তাহা কখনো নির্ব্বাণ হইবে না. পরে যে সময়ে ঐ অগ্নি প্রস্তুত হইতে ছিল, সেই সময়ে স্বমতদৃঢ়াবলম্বী এক ব্যক্তি দণ্ডায়মান হইয়া, তাঁহারদের প্রতি, এবং দৃষ্টিকারিরদের প্রতি, ঘোষণা করিতে লাগিল; ঐ ঘোষণায় রিদ্লি অতি স্থিরচিত্ত হইয়া, শেষপর্য্যন্ত অবধান করিলেন. ঐ ব্যক্তি ঐ ঘোষণা সমাপ্ত, করিলেপর রিদ্লি কহিলেন, যে যেঘোষণা করিয়াছ সে সকল বিষয়ে উত্তরদেওনে প্রস্তুত আছি, যদ্যপি ইহারা আমাকে কিছুকাল ক্ষমা করে; কিন্তু ঐ অনুগ্রহ তাঁহাকে দত্ত হইল না. কিছুকাল পরে চিতাতে অগ্নি দিলেক, তাহাতে লাতিমর সর্ব্বব্যথাহইতে শীঘ্রমুক্ত হইলেন, কিন্তু রিদ্লি অনেককালপর্য্যন্ত দগ্ধ হইতে লাগিলেন; যেহেতুক অগ্নি উদরপ্রদেশের পূর্ব্বে তাঁহার পাদদ্বয় ভস্ম করিল.

কিঞ্চিৎকাল পরে ক্রামরের বধ হওয়াতে, তাবদ্রাজ্য শঙ্কাকুল হইতে লাগিল. ঐ ক্রামরের প্রাণে জীবিতাশা কিছু অধিক ছিল, যেহেতুক অসাবধান প্রযুক্ত কোনো এক সময়েতে, ঐ ক্রামর ঐ ধর্ম্মান্তরমতের দোষদায়ক এক পত্রে স্বাক্ষর করিয়াছিলেন; তাহাতে আমরা শুনিতে পাই যে তাঁহার শত্রুরা তাঁহাকে ঐ বিষয়ে অগ্রে দুঃখযুক্ত করিয়া, পশ্চাৎ তাঁহাকে মারণে মনস্থ করিল.

রাণী কে হইবে, প্রজারা তাহার চেষ্টা করিতে লাগিল, যাহাতে ইলিসা বেথ নাম্নী যুবতী রাজকন্যা, পূর্ব্বাপেক্ষা এখন প্রজারদের নিকট মর্য্যাদাধারবিষয় হইতে লাগিলেন.

ঐ মেরি উত্তরোত্তর ক্ষীণা হইতে লাগিলেন, এবং আজোদরী পীড়াকে গর্ভ জ্ঞান করিয়া, অনুপযুক্ত ঔষধভক্ষণে তাঁহার পীড়া উত্তরোত্তর বৃদ্ধিতা হইতে লাগিল. এবং তিনি য২ বিষয়ে ভাবনা করিতেন, তখন সেই২ বিষয় তাঁহার দুঃখজনক হইত, যেহেতুক প্রজারা যে তাঁহাকে ঘৃনা করিত এবিষয়, এবং ইলিসাবেথ নাম্নী রাজকন্যা যাহাকে তিনি অতিঘৃণা করিতেন, তিনি যে উত্তরাধিকারিণী হইবেন, এই বিষয়প্রভৃতি ভাব্যভাবনা করিয়া, তাঁহার পুরাতন জ্বর হওয়াতে তেতাল্লিশ বৎসর বয়স্কা, তাহার মধ্যে পাঁচবৎসর চারিমাস এগারদিন রাজত্ব করিয়া পরলোকগতা হইলেন.

## ২৬ ষড়্বিংশাধ্যায়.

## ইলিসাবেথ্ রাণীর বিবরণ.

ইলিসাবেথ্ রাণী, যিনি ঐ সময়ে অবাধিতরূপে উত্তরাধিকারিণী হইয়া রাজসিংহাসনস্থা হইলেন, এতদ্যনা তাবৎ প্রজাগনেরদের মধ্যে যে উপস্থিত আহ্লাদ, তত্তুল্য আর কোনো বিষয় ছিলনা.

পরে প্রজাদের পিতৃতুল্যা ঐ রাণী, আদ্যাবধি ধর্ম্মশিক্ষকাদিগের ব্যবহার পরিষ্কৃত করিতে মনস্থ করিয়াছিলেন এবং যখন তিনি কারাগৃহে ছিলেন তখনো তাঁহার ঐ ভক্তি ছিল; কিন্তু এখন তিনি রাজসিংহাসনোপবিষ্টা হইয়া, তৎক্ষণে ঐ কার্য্য সিদ্ধ করিতে আরম্ভ করিলেন. ঐ রাণীর আজ্ঞায় যাহা প্রথমত আরব্ধ হইয়াছিল, তাহা এখন অতিশীঘ্র পার্লিমেন্টকর্ত্তৃক সম্পূর্ণ হইল, এবং ঐ ধর্ম্মান্তরস্থাপনার্থে এক আজ্ঞার পরে অন্য২ আজ্ঞা যেন২ স্থিরীকৃতা হইতে লাগিল. এবং এক শেষনে অর্থাৎ পার্লিমেন্টসভ্যেরদের একত্রীভূত হও

নের এক সময়ের মধ্যে, আমারদের যে ধর্ম্মমত, এখন যেমন আছে তদ্রূপে ঐ সময়ে স্থাপিত হইল.

যাহা হউক, এ সংসারে স্থায়ি সুখ পাওয়ার সম্ভাবনা নাহি; যেহেতুক মেরি স্টিউআর্টনামক যিনি স্কটলণ্ডের রাণী নামে খ্যাতা, তিনি প্রথমত ইলিসাবেথের শঙ্কার এবং দুঃখের উৎপত্তির কারণ হইলেন. তাহার বিবরণ এই, সপ্তম হেনরি মার্গেরেট্নাম্নী তাঁহার জ্যেষ্ঠা কন্যা বিবাহ, স্কটলণ্ড দেশের জেমস্ নামে রাজার সহিত দিয়াছিলেন. ঐ মেরি তিনি পশ্চাৎ স্কটদের রাণী নামে খ্যাতা ছিলেন, তদ্ব্যতিরিক্ত, ঐ রাজা অন্য কোনহ উপযুক্ত সন্তান রাখিয়া যান নাই. পরে এই যুবতী রাজকন্যা, যিনি সর্ব্ব সৌন্দর্য্যেতে এবং বিদ্যাদিতে সম্পন্না ছিলেন, তিনি অতিযৌবনাবস্থায় ফ্রাঁসিস্ দেশের যুবরাজপুত্রকর্তৃক বিবাহিতা হইলেন. কিছু কাল পরে, ঐ রাজপুত্রের মৃত্যু হওয়াতে তিনি উনিশ বৎসর বয়স্কা হইয়া বিধবা হইলেন. ঐ ফ্রাঁসিসের মৃত্যু হইলে পর ঐ বিধবা রাণী সেই রাজ্যপদ বহল রাখিতে ইচ্ছুক হইলেন, কিন্তু তাহাতে গতরাজার বিধবা রাণী যিনি ঐ সময়ে ফ্রাঁন্সের রাজ্যের সংযোজকা হইয়াছিলেন, তাঁহার দ্বেষ এবং বৈরাগ্যের আধিক্য হওয়াতে, তিনি স্কটলণ্ড নামক স্বদেশে প্রত্যাগমন করিলেন এবং সেই স্থানে পঁহুছিলে পর, তৎকালীন বিবাদ থাকিবার যে রীতি, তাহাতে নিমগ্ন প্রজাদিগকে পাইলেন. পরে যে কোন স্থানে হয় না কেন রাজা যদ্যপি এক প্রকার মতাবলম্বী হন এবং প্রজারা অন্য প্রকার মতাবলম্বী হয়, তবে তাহা অনেক অনর্থের হেতু হয়; যেহেতুক এক পক্ষে ঘৃণাজনক এবং অন্যপক্ষে সন্দেহজনক হয়. ঐ মেরি স্বদেশে প্রত্যাগমনের পর, ধর্ম্মপক্ষপাতী যাহারা ঐ সময়ে স্কটলণ্ডে অত্যন্ত প্রবল হইয়াছিল, তাহারদের বিরুদ্ধাচারণ অত্যন্ত তিরস্কার করত এবং রোমাণিক দেখিতে লাগিলেন; এবং অন্যপক্ষে ঐ ধর্ম্মপক্ষপাতীরা, ঐ মেরির কৌতুকাচরণ যাহা তিনি সঙ্গে করিয়া আনিয়াছিলেন, তাহা অত্যন্ত ঘৃণ্য এবং মাৎসর্য্যাত্মক দেখিতে লাগিলেন. এতদ্রূপ উৎপন্ন হইয়াছিল যে পরস্পর সন্দেহ, তাহা উত্তরোত্তর বাড়িতে লাগিল; যেহেতুক ঐ ধর্ম্মপক্ষপাতীরা প্রকাশরূপে বিরুদ্ধাচারি হওনাথে রাণীর কোনো এক দোষ যে প্রকাশ হয়, ইহার চেষ্টায় ছিল তাহাও ঐ রাণীর অনবধানতাপ্রযুক্ত অতিশীঘ্র প্রকাশ হইল.

পরে ঐ মেরি ফ্রাঁসিস্ দেশহইতে প্রত্যাগমনের পর, দার্ন্লিনামক প্রদেশাধিকারিকে বিবাহ করিলেন, এবং ঐ ব্যক্তির কায়িক বাহ্যসৌন্দর্য্যেতে ভুলাক হইয়া, তাহার আন্তরিক গুণাদি আছে কি না, ইহা বিবেচনাও করিলেন না. ঐ দার্ন্লি অপ্রশস্তমনা এবং মূর্খমনুষ্য ছিল, এবং রাগান্বিত অথচ চঞ্চল, এবং অভিমানী অথচ উদার, এবং উপাসকেরদের বশীভূত ছিল; এইহেতুক ঐ রাণীর

প্রতি যে প্রশংসা তাহার পরিবর্তে অশ্রদ্ধা হইল, এবং দার্নলি রানীর শৈথিল্য দেখিয়া, যেই ব্যক্তিরা ঐ রানীর শ্রদ্ধার শৈথিল্যের কারণ হইয়াছিল, তাহারদের প্রতি আত্মদ্বেষ প্রজ্বলিত করিতে লাগিল.

ঐ সময়ে রাজসভার মধ্যে দেবিদ্ রিজ্জিও নামে এক বাদ্যকার ছিল. ঐ ব্যক্তি তুরিন নগরবাসী এক বাদ্যকারের সন্তান. ঐ ব্যক্তির প্রতি মেরি রানীর অতিশয়প্রত্যয় জন্মিল, এবং সকল বিষয়ে ঐ রানী তাহার পরামর্শ লইতেন, এবং ঐ ব্যক্তির উপাসনাব্যতিরেকে কোন লোক রানীর নিকটে প্রতিপন্ন হইতে পারিত না, এবং যেই ব্যক্তির কোনো নালিস থাকিত, তাহারাও প্রথমে ঐ রিজ্জিওকে উপঢৌকনদ্বারা কিম্বা উপাসনাদ্বারা সম্মত না করিয়া, কোনো কার্য্য সিদ্ধ করিতে পারিত না. পরে ঐ দার্নলির মত সনিষ্ঠ এবং স্ত্রীর বশীভূত ব্যক্তির মনে সন্দেহ জন্মান অতিসহজ বিষয় ছিল ; যেহেতুক সে ভাবিল যে ঐ বাদ্যকারের পুত্র রানীর মন ভুলাইয়াছিল, এবং যেযে বিষয় একবার মনে অঙ্কিত হইয়াছিল, তাহা শেষে ঐ দার্নলি সত্যজ্ঞান করিত. অতএব ঐ দার্নলি কিছু কালবিলম্বে, কোনো এক অবকাশসময়ে, কতগুলি অনুষঙ্গি শ্রীযুক্তেরদের সহিত পরামর্শ করিয়া, তাহারদিগকে সঙ্গে লইয়া রানীর কুঠরীতে, যে সময়ে ঐ রিজ্জিও সেইস্থানে ছিল, ঐ সময়ে ঐ কুঠরীতে প্রবিষ্ট হইল. পরে ঐ রিজ্জিওকে আকর্ষণপূর্ব্বক অন্য এক কুঠরীতে লইয়া যাইয়া, ছোরার আঘাতদ্বারা তাহাকে প্রাণে মারিল. ঐ ব্যক্তিকে নির্দয়রূপে মারিবার সময়ে, ঐ রানী অত্যন্তবিলাপ করিতে লাগিলেন, কিন্তু যখন শুনিলেন যে সে মরিয়াছে, তখন মেরি অনেক্ষণ রোদন করিয়া কহিলেন, যে আর ক্রন্দন করিব না, যেহেতুক আমিই এখন তাহার প্রতিফল দিব.

অতএব ঐ রানী, আপনার দ্বেষ গুপ্ত রাখনদ্বারা, তাঁহার স্বামী যে ঐ দার্নলি তাহাকে এমত বশতাপন্ন করিল, যে আপনি আপনাকে ঐ রানীর ইচ্ছাধীন করিল. কিছু কাল পরে, ঐ দার্নলি আমপীড়াহইতে মুক্ত হওনার্থ, ঐ রানীর সহিত এদিংবর্গ নগরে গেলেন. যেহেতুক কথিত ছিল, যে সে স্থানের বায়ু এবং জল, অত্যুত্তম ; সে স্থানে যাইয়া, ঐ মেরি হোলিরুদ্ নামে অট্টালিকায় বাস করিলেন. কিন্তু ঐ স্থানে অতিহিম যুক্ত এবং সভাজনযাতায়াতে কোলাহলযুক্ত, ঐ দার্নলির পীড়ার বৃদ্ধি হয় ইহা ভাবিয়া, ঐ রানী ঐ দার্নলির নিমিত্তে কিঞ্চিদ্দূরে কর্কফিল্দনামক স্থানে এক ঘরের মধ্যে উত্তম স্থান করিলেন. ঐ স্থানে ঐ মেরি দার্নলিকে অতিযত্নপূর্ব্বক সেবা করিলেন, এবং তাহার সহিত স্নেহপূর্ব্বক কথোপকথন করিলেন ; এবং তাহার নীচের এক কুঠরীর মধ্যে অনেক রাত্র শয়ন করিতেন. পরে ফেব্রুয়ারি মাসের নয়তারিখে, ঐ মেরি দার্নলিকে কহিলেন, যে অদ্যরাত্রি আমি

অট্টালিকায় প্রবাস করিব, যেহেতুক আমার সাক্ষাৎকারে আমার এক দাসের বিবাহ হইবেক. পরে তাহাতে অত্যন্ত ভয়ানকবিষয় উপস্থিত হইল, যেহেতুক প্রত্যূষে দুই ঘণ্টার সময়, এক মহাশব্দ হওয়াতে, তাবৎ শহর ভয়েতে পরিপূর্ণ হইল, এবং যে গৃহে ঐ দার্ণলি শয়ন করিয়াছিল, তাহা অগ্নিসংযুক্ত বারুদদ্বারা উড়িয়া গেল. এবং দার্ণলির মৃত শরীর কিছু দূরে এক ক্ষেত্রমধ্যে পাওয়াগেল. কিন্তু সে মৃতশরীরে কোনো ঘাতাদির চিহ্ন ছিল না. এই বিষয়ে, যে ঐ দার্ণলি কোনো লোককর্তৃক হত হইয়াছিল, ইহাতে কোনো সন্দেহ ছিল না, এবং কিঞ্চিৎপরে ঐ সন্দেহ বোথ্‌বেল্‌নামক একজনের উপর পড়িল, এবং ঐ কার্য্য যে বোথ্‌বেল্‌ করিয়াছে, তাহাই সকলে স্থির করিল, যেহেতুক পরে ঐ ব্যক্তি মেরির প্রত্যয়িত লোক হইল.

পরে সে যাহা হউক, এক দোষ প্রায় অন্য দোষের নিদান হয়, যেহেতুক ঐ বোথ্‌বেল্‌ ঐ রাণীর পতির হননবিষয়ে সর্ব্বকর্তৃক অপবাদগ্রস্ত হইলেও, এবং সর্ব্ব প্রজাকর্তৃক ঘৃণার্হ হইলেও, ঐ সকল বিষয় অপমান জ্ঞান না করিয়া, কোন এক সময়ে যখন মেরি তাঁহার পুত্রের দর্শনার্থে অল্পশত অশ্বারূঢ়সমভিব্যাহারে স্টর্লিংনামক নগরে যাইতেছিলেন, ঐ সময়ে পথিমধ্যে ঐ মেরিকে অত্যন্ত প্রতাপ পূর্ব্বক আক্রমণ করিয়া, দন্‌বার নগরে লইয়া গেল, এবং সেই স্থানে তাহার অভিলাষসাধিকা হওনে তাঁহাকে সম্মতা করাইলেন. তখন প্রজারদের মধ্যে এই বোধ জন্মিল, যে ঐ ব্যক্তির অপরাধের পরিমাণ এইক্ষণ সম্পূর্ণ হইয়াছে, এবং সকলে অনুভব করিয়াছিল যে ঐ ব্যক্তি রাণীর স্বামিকে বধ করিয়াছিল, এবং রাণীকেও হরণ করিয়াছিল তজ্জন্যে সে ব্যক্তি কখনো যে দয়াপাত্র হয়, তাহার সম্ভাবনা ছিল না; কিন্তু যখন প্রজারা দেখিল যে সে আদৃত হইল, এবং অপমানিত না হইয়া পূর্ব্বাপেক্ষা অধিক স্নেহপাত্র হইল, তখন তাহারা অত্যন্ত চমৎকৃত হইল. পরে ঐ আশ্চর্য্যবিষয় সম্পূরণার্থে ঐ বোথ্‌বেল্‌ আপনার স্ত্রীকে ত্যাগ করিয়া ঐ রাণীকে বিবাহ করিল.

পরে ঐ বিবাহ, মেরির প্রতি সর্ব্বনাশের হেতু হইল; যেহেতুক তাবৎ প্রজারা ঐ রাণীর অপরাধবাহুল্য দেখিয়া, সম্পূর্ণশঙ্কান্বিত হইয়া তাঁহার শাসনে অসম্মত হইল. পরে এক পরামর্শ করিয়া ঐ মেরিকে বন্দী করিয়া, হ্রদমধ্যস্থিত লচ্‌লেবেন্‌ নামে গড়ে রাখিল, সেই স্থানে নির্দয়রক্ষকের নির্দয় ব্যবহারাধীন হইয়া আত্মাপরাধজন্য যে মনঃপীড়া, তাহা ভোগ করিতে লাগিলেন.

মহাব্যক্তিরদের দণ্ডরূপ যে দুঃখ, সে প্রকৃত হইলেও পরমধ্যে দয়াজন্মায়, এবং সর্ব্বদা বন্ধুবান্ধবের উৎপাদক হয়. ঐ মেরি আত্মগুণদ্বারা এবং দানাঙ্গীকারদ্বারা, যে স্থানে তিনি বন্দী হইয়া রহিয়াছিলেন, সেই স্থানহইতে পলায়ন

করণে সাহায্য করণার্থে, জর্জ দগ্লস্ নামক এক যুবাব্যক্তির সহিত যোগ করি য়াছিলেন. ঐ ব্যক্তি তাঁহাকে ছদ্মবেশ ধরাইয়া, স্বয়ং কারাগার হইতে নৌকা দ্বারা ঐ কার্য্য সিদ্ধ করিল. পরে ঐ রাণীর মুক্তিহওনসম্বাদ সর্ব্বত্র ব্যাপ্ত হইল পর, ঐ রাণীর প্রতি প্রজারদের যে স্নেহ তাহা পুনর্বৃদ্ধি পাইতে লাগিল এবং অল্প দিবসের মধ্যে ঐ রাণী ষট্সহস্র সৈন্যাধিকারিণী হইলেন

কিঞ্চিৎকাল পরে গ্লাসগাও নগরের সমীপে লাংসাইড নামক স্থানে এক সংগ্রাম হওয়াতে, ঐ রাণী পরাভূতা হইলেন. পরে ঐ রাণী আপন নাশ দেখিয়া ক্রততর রণস্থলহইতে দক্ষিণদিগে পলায়ন করিয়া, কতকগুলিন আত্ম লোক সঙ্গে করিয়া ইংগ্লণ্ডদেশের সীমাসমীপে উপস্থিতা হইলেন. সেই স্থানে উপস্থিত হইলে ভাবিলেন, যে ইলিসাবেথ নাম্নী রাণীর নিকটে আশ্রয় লইবেন. পরে সেই স্থানে যাইলে, ঐ রাণী তাঁহাকে আশ্রয় না দিয়া বন্দী রাখিতে আজ্ঞা দিলেন. কিন্তু অতিমর্য্যাদাপূর্ব্বক রাখিলেন.

পরে, ঐ মেরি স্কাটর্দ রাজমহিষী ফথরিঙ্গে নামক গড়ে প্রেরিতা হইয়া, ক্রমে বহির প্রদেশাধিকারিণী থাকিতে বঞ্চিত হইলেন পরে ঐ রাণী, যে কোন এক সময়ে পুনর্ব্বার সৌভাগ্যেতে সংস্থাপিতা হইবেন এমত আশা তাঁহাকে দত্তা হইল, এবং যদ্যপি তাঁহার অবাধ্যতা ভবিষ্যতের নিবারিত না হয়, তবে কোনো সময়ে তাঁহার সুযোগ হইবার সম্ভাবনা থাকিত

ঐ সময়ে নর্ফক্কের অগ্রণীব ডিউক, অর্থাৎ ইংগ্লণ্ডীয় রাজ্যে ঐ মহাকুলোৎপন্ন কুলীনেরদের মধ্যে, অন্য কোনো ব্যক্তি, ঐ উচ্চপদবী ভোগ করে নাই. ঐ ব্যক্তির অর্থাৎ উচ্চ আত্মোচ্চপদবীযোগ্য ছিল; যেহেতুক তিনি অতিশয় পরোপকারী এবং মর্য্যাদক এবং দাতা হইয়া, ভাবলোকেরদের শ্রদ্ধা জন্মাইয়াছিলেন, এবং অতিসুবিবেচকযুক্ত কখনো তাঁহার কর্ত্তার সন্দেহজনক হন নাই. এমন সময়ে ঐ ব্যক্তি, ভার্য্যারহিতপ্রযুক্ত, এবং উপযুক্ত বংশপুরুষ, স্কৎজাতিরদের বিধবা রাণীকে বিবাহকরণে উপযুক্ত পাত্র হইয়া, ঐ রাণীর সৌন্দর্য্যাদিপ্রযুক্ত, আত্মেচ্ছা পূরণার্থে তাঁহাকে বিবাহ করিতে ইচ্ছুক হইলেন. তাহা যাহা হউক, ইলিসাবেথ রাণী, ঐ প্রকার সম্বন্ধসিদ্ধহওনবিষয়ে অত্যন্তভীতা হওয়াতে, ঐ অগ্রণীকে বন্দী করিয়া গড়েতে প্রেরণ করিলেন. পরে ঐ ব্যক্তি ঐ স্থানহইতে মুক্ত হইলে পর, ঐ রাণীর বিরুদ্ধে এবং নূতন ব্যবস্থিতমত বিরুদ্ধে, রদল্ফিনামক ব্যক্তি কয়ীয় রাজসভার অনুগতলোক, এবং রমের ধর্ম্মাধ্যক্ষ যিনি ঐ সময়ে ইংগ্লণ্ডদেশে মেররি প্রধান মন্ত্রী ছিলেন, এমন যে ঐ রাণীর শত্রু সকল, তৎ কর্ত্তৃক নূতনহ উদ্যোগ আরম্ভ হইল. পরে তাহারা এই পরামর্শ করিল, যে ঐ অগ্রণী ঐ মেররি বিষয়ে পুনরুদ্যোগী হইয়া, তাঁহাকে রাজসিংহাসনস্থা

করিবেন. বুঝা যায় যে ঐ অগুণী ঐ বিষয়ে, অভিলাষ সম্পূরণার্থে, এবং আত্ম হিতার্থে চালিত হইয়া, প্রথমত তাহারদের পরামর্শে প্রবিষ্ট হওনে উপক্রমমাত্র করিল, কিন্তু অবশেষে ঐ বিষয়ে অত্যন্তাভিলাষী হওয়াতে দোষী হইল. কিছু কালান্তর ঐ অগুণীর ভৃত্য সকল, তাঁহার দোষ প্রকাশ করণার্থে সম্মত হইল, তাহার পর রসের ধর্ম্মাধ্যক্ষ, সকলি প্রকাশ হইয়াছে ইহা জানিয়া, ঐ ভৃত্যেরদের সাক্ষ্যে প্রমাণ দেওনে কিছু অপেক্ষা করিল না. পরে ঐ অগুণী তৎ ক্ষণাৎ গড়েতে বদ্ধ হইলেন, এবং বিচারে তাঁহাকে প্রস্তুত হওনের আজ্ঞা দত্ত হইল. ঐ বিষয়ে কুলীন সভার পঁচিশ জন সভ্য সম্মত হইয়া, তাঁহার মারণাজ্ঞা স্থির করিল, এবং চারিমাস পরে রাণী, ঐ অগুণীর মরণাজ্ঞায় অনিচ্ছাপূর্ব্বক স্বাক্ষর করিলেন. পরে ঐ ব্যক্তি অতিপ্রশান্তচিত্তে মরিলেন, এবং তিনি যে রাণীর শাসনবিরুদ্ধে কোনো বিশ্বাসঘাতককার্য্য করিয়াছিলেন, এ বিষয়হইতে আপ নাকে মুক্ত করিলেও, যে আজ্ঞাদ্বারা সে দণ্ড্য হইয়াছিল, তাহার যাথার্থ্য স্বী কার করিল.

পরে ঐ সকল কুপরামর্শ, ঐ মেরির বিনাশের পথপরিষ্কারক হইল, এবং ঐ মেরির পুনঃ২ দুর্দশা, তাঁহার শত্রুরদের দ্বেষহইতে উৎপন্ন হওনাপেক্ষা, তাঁহার বন্ধুবান্ধবেরদের বিরুদ্ধস্বভাবহইতে উৎপন্না হইল. যেহেতুক ঐ ইলিসাবেথ্ নামে রাণীর মন্ত্রী সকল, অনেককালাবধি ঐ বন্দারাণীর যে দ্বেষরূপ দোষ তাহা রাজদ্রোহদোষেতে বর্দ্ধনকরণে চেষ্টা করিতেছিল, এবং তাহারা সে অব কাশের অপেক্ষায় অনেককাল ছিল না. কেননা ঐ সময় জান্ বাল্লার্দ নামক রুমীয় ধর্ম্মপক্ষপাতীয় এক পুরোহিত, যে হ্রম্মনামক ইংগ্লণ্ডীয় পাঠ শালায় গুহ্যাভ্যাস করিয়াছিল, ঐ ব্যক্তি ঐ ইলিসাবেথ্ রাণী, যাঁহাকে সে আত্মমতের শত্রু জ্ঞান করিয়াছিল, তাঁহাকে বধকরণে মনস্থির করিয়াছিল. পরে ঐ ব্যক্তি ঐ দারুণ পণ করিয়া, এবং এক সামান্য সৈন্যের বেশ এবং কপ্তান্ ফর্তেস্ক নাম ধারণ করিয়া, পার হইয়া ইংগ্লণ্ড রাজ্যে আইল, এবং একেবারে ঐ রাণীর বধে, এবং রাজ্যমধ্যে কলহ জন্মাওনে, এবং রাজ্যের মধ্যে চড়াও করণে, উদ্যোগ করিতে লাগিল. পরে ঐ কার্য্যসিদ্ধ্যর্থে, ঐ ব্যক্তি যাহার নিকটে ঐ সকল বিষয় প্রথমে প্রকাশ করিল, তাহার নাম আস্তনি বাবিংতন্; সেই ব্যক্তি দর্বি পরগনার দেথ্বিক্শায়ক নগরে বাস করিত, এবং এক ভদ্রকুলে জাত, এবং প্রচুরার্থশালী ছিল. ঐ বাবিংতন্ রুমীয় ধর্ম্মপক্ষপাতীয়েরদের মতবর্দ্ধন বিষয়ে, এবং বন্দা রাণীর প্রতি সশুদ্ধ হওনবিষয়ে, অনেককালাবধি খ্যাত্যাপন্ন ছিল; অতএব ঐ বাবিংতন্ ঐ পরামর্শে অতিশীঘ্র সম্মত হইল, অন্যং কতক

লিন অনুষঙ্গিরদিগকেও ঐ দারুণবিষয়ে স্বপক্ষ করিল পরে মেরির পক্ষে যে ঐ পরামর্শ স্তত্র, তাহা তাহারা কি প্রকারে তাঁহাকে জ্ঞাত করাইবে, ইহার চেষ্টা করিতে লাগিল. পরে ঐ বিষয় তাহার একপে সিদ্ধ করিল; ঐ স্থানে একজন মদ্যকার বাস করিত, এবং রাণীর পরিবারকে মদ্য যোগাইত, ঐ ব্যক্তিদ্বারা তাহারা তাহারদিগের পত্রাদি ভিত্তিরন্ধ্র দিয়া তন্নিকটে পঁহুছাইত; এবং তাহারা যে পরামর্শ স্থির করিয়াছিল, তাহা ঐ বাবিংতন্ ঐ পত্রদ্বারা জ্ঞাত করাইল, যে দেশেতে পরদেশী চড়াও হইবে, এবং দেশের মধ্যে কলহ জন্মাওনের পরামর্শ, এবং তাঁহাকে মুক্তকরনের উপায়, এবং রাজ্যাপহারকের বধের পরামর্শ, এই সকল বিষয় ছয় জন মহাব্যক্তি, যাহারা গুপ্তভাবে তাহার অতিবিশ্বস্ত লোক ছিল, তৎকর্তৃক স্থিরীভূত হইয়াছিল; এবং ঐ ব্যক্তিরা, রুমীয় ধর্ম্মমতের প্রতি যে স্নেহ, এবং মহারাণীর প্রতি যে অত্যন্তশ্রদ্ধা, তন্নিমিত্তে ঐ দারুণবিষয় সম্পন্নকরণে প্রস্তুত ছিল. ঐ সকল বিষয়ে, মেরি উত্তর দিলেন, যে আমি তোমারদের পরামর্শে বড় সন্তুষ্টা আছি, এবং যেং মহাব্যক্তি ঐ কার্য্য প্রবৃত্ত হইয়াছে, তাহারা আমার সাধ্যানুরূপ উপকারাপেক্ষা করিতে পারে. এবং তিনি কহিলেন যে অন্যকার্য্যসম্পাদনপূর্ব্ব, আত্মমুক্ত্যানুকূল্যের নিমিত্তেইবা, হউক, কিম্বা বাঞ্ছিতকলহ সিদ্ধির নিমিত্তেইবা হউক, ইলিসাবেথরে বধকরন, আবশ্যক বিষয়.

পরে এতদ্রূপ সিদ্ধ্যর্থে ঐ কুপরামর্শ পরিপক্ক হইয়াছিল, এবং ঐ কুপরামর্শে যাহারা অনুষঙ্গী হইয়াছিল, তাহারদের বিরুদ্ধে অর্থগুপ্তপ্রমাণ পাওয়া গেল. তাহা এই, বালসিংহাম্নামক এক ব্যক্তি, গুপ্তরূপে সর্ব্ববিষয় জ্ঞাত হওয়াতে, ঐ সকল বিষয় প্রকাশকরণদ্বারা তাহারদের শীঘ্র দণ্ড দেওনে মনস্থির করিল. কিঞ্চিৎ পরে ঐ বাবিংতন্কে এবং তাহার তাবদনুষঙ্গিলোকেরদিগকে ধরণাজ্ঞা নির্গতা হইল; তাহাতে ঐ কুপরামর্শস্থ লোকেরা নানা বেশ ধরিয়া, আপনার দিগকে গোপনে রাখনে চেষ্টা করিলেও, অল্প দিনের মধ্যে প্রকাশ পাওয়াতে, তাহারা ধৃত হইয়া বদ্ধ হইয়া বিচারার্থে আনীত হইল. পরে তাহারদের বিচার উপস্থিত হইলে, ভিন্নং বাক্যপ্রযুক্ত তাহারদের প্রধানং ব্যক্তিরদিগের সর্ব্ব বিষয় স্বীকার করিতে হইল; তাহাতে চৌদ্দজন দোষান্বিত হইয়া বধপ্রাপ্ত হইল, তাহারদের মধ্যে শত জন আত্মদোষ স্বীকার করত মরিল.

ঐ অভাগ্যবান্ ব্যক্তিরদের মৃত্যু, কেবল অন্য এক মহাব্যক্তির মৃত্যুর পথপরিষ্কারক হইল; তাহাতে যাহারদের পরাক্রমব্যতিরিক্ত রাণীকে দোষীকৃতাকরণে অন্য কোনো যথার্থকারণ ছিল না, এমত ব্যক্তিরদের যে রূপ বাক্য, তাহাতেই ঐ মহারাণীর বধ্য করিতে হইল.

পরে চল্লিশ কুলীনসভাস্থেরদের প্রতি, এবং পাঁচ জন বিচারাধ্যক্ষেরদের প্রতি বা হউক, কিম্বা তাহারদের কতকাংশের প্রতিবা হউক, ঐ মেরিরাণী, যিনি স্কটলণ্ড দেশের পঞ্চম জেম্‌স্‌ নামক রাজার উত্তরাধিকারিণী ছিলেন, এবং স্কটজাতীয়েরদের রাণী বলিয়া খ্যাতা ছিলেন, এবং যিনি ফ্রান্সিস্ দেশের গতরাজার মহিষী ছিলেন, তাঁহাকে বিচারদ্বারা দোষান্বিতা করিয়া দণ্ডাজ্ঞা দেওনে, আজ্ঞা নির্গত হইল. পরে ঐ আজ্ঞাপ্রাপ্তলোকেরদের মধ্যে ছত্রিশ জন, ফথরিংগে নামক গড়ে উপস্থিত হইয়া ইলিসাবেথ্ নাম্নী রাণীর নিকটহইতে এক পত্র তাঁহাকে দিল; ঐ পত্রে এই আজ্ঞা ছিল, যে রাজবিরুদ্ধে কৃত কুপরামর্শজন্যে তিনি বিচার্য্যা হইবেন. পরে গাউদিনামক হাওয়াল্দার এই কথা কহিয়া তাঁহার পূর্ব্বাপবাদক হইল, যে ঐ মেরি রাণী, ঐ বাবিংতনের কুপরামর্শের বিষয়াবগত ছিলেন, এবং তাহাতে ভদ্রবিষয় জ্ঞান করিয়া সহায়তা করিয়াছিলেন. ঐ বাবিংতনের পত্রেতে, ঐ বিষয় স্বীকৃত হওনপ্রযুক্ত, এবং তাহারদের গতায়াতপত্র, যাহাতে রাণীর বধেতে মেরি সম্মতা ছিলেন, ইহা যে লিখিত ছিল, তদ্দ্বারা ঐ অপবাদ স্থিরীভূত হইল.

পরে ঐ মেরির অপরাধ যেমনিবা বড় হয় না কেন, ইহা সত্য যে ঐ মেরির প্রতি যে ব্যবহার তাহা অতিনিষ্ঠুর ছিল; যেহেতুক মেরি বিচারের সময়, পূর্ব্বে যাহা খসড়া করিয়া রাখিয়াছিলেন, সে সমস্ত পত্র চাহিয়াছিলেন, কিন্তু তাঁহাকে দত্ত হইল না. এবং তিনি আত্মসম্মতিপত্র যাচ্ঞা করিয়াছিলেন, কিন্তু তাঁহার তাবৎ প্রার্থিতবিষয়ে সভ্যেরা অবজ্ঞা করিল. এবং তিনি, ঐ সকল বিজ্ঞবিচারকেরদের সহিত আত্মকার্য্যবিষয়ে বাদানুবাদ করিতে, এক জন উকীল যাচ্ঞা করিয়াছিলেন, কিন্তু তাঁহার তাবৎপ্রার্থনা রদ হইল. পরে কতক দিবস বিচার করিলে পর, বেস্তমিনস্তর নগরে স্তারচেম্বরনামক বিচারস্থানে, তাঁহার বিরুদ্ধে বধাজ্ঞা নির্নীতা হইল. সেইস্থানে দুই ব্যক্তিব্যতিরিক্ত, অন্য সকল প্রাপ্তাজ্ঞ কুলীনসভাস্থেরা সাক্ষাৎকরে ছিল.

পরে মেরির বধবিষয়ে ইলিসাবেথ্ রাণীর যে অসম্মতি, তাহা নিশ্চয় কি না বলা যায় না, কিন্তু প্রায় সর্ব্বকর্ত্তৃক বুঝা যায় যে তিনি সম্মতা ছিলেন. পরে সেই বিষয় যেমনিবা হউক, তাহার নিশ্চয়ের বিষয়ে আমি কিছু কহিতে চাহি না, কিন্তু ইহা সত্য যে ঐ মেরির প্রতি যে ঐ সভ্যেরা নিষ্ঠুরব্যবহারক হয়, তন্নিমিত্তে ইলিসাবেথের পাত্রমিত্রবর্গেরা যথেষ্টোদ্যোগ করিয়াছিল; যেহেতুক যদ্যপি ঐ মেরি রাণী রাজসিংহাসনস্থা হইতেন, তবে তাহারা সর্ব্ববিষয়ে তাঁহার দ্বেষের আধার হইত. ইহাতে অনেক ভয় ছিল. * অতএব ঐ সময়ে তাবদ্রাজ্য কুপরামর্শে, এবং রাজদ্রোহে, এবং কলহ ইত্যাদির চর্চাতে পরিপূর্ণ হইল,

তাহাতে রানী ইলিসাবেথ্ ঐ সকল অনিষ্ট গল্পেতে সর্ব্বদা শঙ্কান্বিতা ছিলেন. এবং অত্যন্ত ভয়াকুলা এবং সংশয়গ্রস্তা ছিলেন, এবং এক স্থানেতে বহুকাল একাকিনী বসত এবং আপনাআপনি কথা কহত থাকিতেন, যাহাতে বুঝা যায় যে তাঁহার মন কোনো বিষয়ে অত্যন্তব্যাকুল ছিল. পরে এমত ব্যাকুলাবস্থায়, তিনি কোনো এক দিবসে, দেবিসন্নামক আত্মপ্রধানলেখককে ডাকিয়া আজ্ঞা দিলেন, যে মেরির বধার্থপত্র গুপ্তরূপে অতিশীঘ্র প্রস্তুত করে, এবং তাহাকে কহিলেন যে পাছে কোনো ব্যক্তি, ঐ রানীর মুক্তিকরণে উদ্যোগী হয়, তন্নিমিত্তে ঐ পত্র আত্মনিকটে রাখিবেন. পরে ইলিসাবেথ্ রানী, ঐ পত্রে স্বাক্ষর করিয়া রাজমোহরদ্বারা তাহা অঙ্কিত করণার্থে, প্রধানমন্ত্রির নিকটে পাঠাইলেন. পরে প্রভাতে ঐ রানী, ঐ দেবিসনের নিকটে এ কথা কহিয়া একের পর আর একজনকে, এমত দুই লোককে পাঠাইলেন, যে তাঁহার সহিত সাক্ষাৎ না করিয়া প্রধানমন্ত্রির নিকটে যাইবা না. কিন্তু পত্রে মোহর করা গিয়াছে, দেবিসন্ এই কথা কহিয়া পাঠাওনেতে. ঐ রানী দেবিসনের কার্য্য ঝটিতি হওনে অসন্তুষ্টা হইলেন. ইহাতে বুঝা যায়, যে ঐ বধপত্রানুসারে কার্য্য করা যায়, এবং তাহা স্বয়ংই দেখে, তন্নিমিত্তে ঐ দেবিসন্ ঐ পত্র সভ্যেরদের নিকটে ঝটিতি উপস্থিত করিল. তাহাতে ঐ সভ্যেরা এই পণ করিল, যে ঐ পত্রানুসারে কার্য্য শীঘ্রনিষ্পন্ন হইবে, এবং রানীরনিকটে ঐ বিষয়ে ঐ দেবিসনের দোষ আচ্ছন্ন করিতে অঙ্গীকার করিল. পরে ঐ বধপত্র বিএলিনামক এক ব্যক্তিকে অর্পণ করা গেল, এবং যেযস্থানস্থলোদ্ভবেরদের নামে ঐ পত্রের স্বাক্ষর হইয়াছিল, তাহারদিগকে ঐ ব্যক্তি ডাকাইল, বিশেষত শ্রুস্বরি এবং দর্বি এবং কেন্ত এবং কম্বর্লাণ্ডের প্রদেশাধিকারী, ইহারা দুই জন জল্লাদকে সঙ্গে লইয়া, ঐ নিষ্ঠুরাজ্ঞাসম্পূর্ণার্থে ফথরিংগেনামে গড়েতে গেল.

পরে ঐ মেরি, স্ববধার্থে আগত জল্লাদেরদের পহুঁছন সংবাদ পাইলেন; এবং তাহারা মেরিকে কহিয়া পাঠাইল, যে কল্যপ্রভাতে আট ঘণ্টার সময়ে মরণার্থে প্রস্তুত হইবেন.

পরে ঐ অশুভ প্রভাত উপস্থিত হইলে, ঐ রানী রেসমী এবং মখমলেতে নির্ম্মিত বস্ত্র, যাহা তিনি ঐ কার্য্যার্থে তুলিয়া রাখিয়াছিলেন, তাহা পরিধান করিলেন. পরে তাযস আন্দ্রুস্ নামে ঐ পরগণার দণ্ডনায়ক, রানীর কুঠরীতে প্রবিষ্ট হইয়া, তাঁহাকে এই সংবাদ দিলেন, যে সময় উপস্থিত হইয়াছে, এবং বধভূমি পর্য্যন্ত তোমার সহিত আমাকে যাইতে হইবে; তাহাতে ঐ রানী উত্তর দিলেন, যে আমি প্রস্তুত আছি. পরে আত্মদাসদাসীর নিকটে বিদায় হইয়া, আত্ম দুই সৈন্যের মধ্যবর্ত্তিনী হইয়া, অতিশয়নিরুদ্বিগ্নচিত্তে, মস্তকে এক দীর্ঘঘোমটা

দিয়া, হস্তে গজদন্তনির্ম্মিত এক ক্রুশ ধারণ করিয়া, দণ্ডনায়কের পশ্চাৎ২ গেলেন.

পরে ঐ কুঠরীহইতে অন্য এক কুঠরী, যেস্থানে কালবস্ত্রেতে মণ্ডিত ফাঁসির কাষ্ঠ প্রস্তুত হইয়াছিল, সেই স্থানেতে মহাকুলোদ্ভবেরা এবং দণ্ডনায়ক অগ্রগামী হওত, এবং মেল্বিল্নামক রাজগৃহাধ্যক্ষ পশ্চাদ্গামী হওত গেলেন. পরে ঐ মেরি আসনে বসিলে পর, ঐ বিএলিনামক এক জন রাণীর বধাজ্ঞা পাঠ করিল, তাহার পর ফ্লিচরনামক নিতর্ম্বরন্ধের ধর্ম্মাধ্যক্ষোপকারী, কাষ্ঠবেষ্টনের বাহিরে দাঁড়াইয়া, দীর্ঘপ্রস্তাবদ্বারা তাঁহাকে উপদেশ দিতে লাগিল, তাহাতে ঐ রাণী তাহাকে ক্ষমা দিতে কহিলেন; যেহেতুক কমীয় ধর্ম্মে মরণে পণ করিয়াছিলেন. যাহারা ঐ রাণীকে দয়া এবং দুঃখপূর্ব্বক দেখিতেছিল, এমত বহু দৃষ্টিকারী লোকেতে, ঐ গৃহ পরিপূর্ণ ছিল এবং ঐ রাণীর সৌন্দর্য্য অধিকবয়োপ্রযুক্ত এবং দুঃখপ্রযুক্ত ন্যূন হইলেও, এতদ্দুঃখাবস্থায়, এবং এই বধসময়ে পূর্ব্বাপেক্ষা অধিক উজ্জ্বল হইতে লাগিল. পরে ঐ দুই জল্লাদ আঁটু গাড়িয়া তাঁহার নিকট অপরাধক্ষমা যাচ্ঞা করিতে লাগিল, তাহাতে ঐ রাণী কহিলেন, যে আমি যেমন ঈশ্বরের নিকট অপরাধক্ষমা আশা করি, তেমন তোমাদিগকে, এবং যাহারা আমার বধের প্রধানকারণ হইয়াছে, তাহারদিগকেও ক্ষমা করি. তিনি যে নির্দোষিণী, এ বিষয় আর একবার দৃঢ়প্রস্তাব করিলেন, পরে তাঁহার চক্ষু বস্ত্রেতে আচ্ছন্ন করিলে, ঐ রাণী নির্ভয়া এবং নিঃশঙ্কা হইয়া স্বচ্ছন্দপূর্ব্বক বধকাষ্ঠে শয়ন করিলেন, এবং ঐ সময়ে এক গান আবৃত্তি করিয়া প্রার্থনা করিতে ছিলেন, ইতোমধ্যে ঐ জল্লাদ কর্ত্তৃক ছিন্নশিরা হইলেন.

মনুষ্য জাতীয়েরদের বিবাদের বিষয় যখন আমরা বিবেচনা করি, তখন আমরা সর্ব্বত্র দেখিতে পাই, যে উভয় পক্ষীয়েরা দোষী; যেহেতুক ঐ মেরি, অনেক দণ্ডযোগ্য দোষেতে লিপ্তা হইলেও, যে রাণী, আত্মসদৃশব্যক্তির দণ্ডকরণে কোনো উচিতপ্রমাণ পাইতে পারিলেন না, এমত রাণীকর্ত্তৃক হতা হইলেন.

এই সকল সংঘটন হইতেছিল, ইতোমধ্যে ফিলিপ্ নামে স্পেন্দেশের রাজা, যিনি অনেককালাবধি ইংগ্লণ্ডদেশের বিনাশের চেষ্টায় ছিলেন, এবং যিনি অত্যন্ত পরাক্রমের বাহুল্যেতে জয়ী হইব, এই আশায় ছিলেন, তিনি ঐ সময়ে স্বাভিলষিতবিষয় সিদ্ধার্থে মনোযোগী হইলেন. ঐ ফিলিপ্ রাজা যে কমীয় ধর্ম্মমতের উপকারী হন এবং ঐ ধর্ম্মান্তরমতের বিনাশক হন, ইহাতে তাঁহার অভিমান ছিল, এবং সে এই দুই বিষয়াপেক্ষী হইয়া রহিল, এবং তাহাতে তাঁহার তাবৎ অভিলাষ নির্ভর করিল. পরে নেথর্লাণ্ড দেশনিবাসীয় তাঁহার প্রজারা, তাহারা তদ্বিরুদ্ধপক্ষ হওয়াতে, ইংগ্লণ্ডজাতীয়ের বিরুদ্ধে ঐ রাজার অন্তঃকরণে পূর্ব্বাপেক্ষা

অত্যন্তক্রোধী জন্মিল; যেহেতুক ইংগ্লণ্ডজাতীয়েরা, ঐ কলহকরণে, এবং রাজার বিরুদ্ধপক্ষহওনে, ঐ রাজার প্রজারদের সাহায্য করিয়াছিল. ঐ সকল কারণের নিমিত্তে ঐ রাজা এক অতিপরাক্রান্ত সৈন্যের চড়াওকরণদ্বারা ইংগ্লণ্ডদেশ স্বাধীন করণার্থে বৃহদায়োজন করিতে ছিলেন. তাহাতে ঐ বৃহদ্রাজ্যের সর্ব্বত্রে যুদ্ধের আয়োজনধ্বনি ব্যাপিল, এবং ঐ বৃহদ্বিষয়ে ধনসংগ্রহকরণার্থে সর্ব্বোদ্যোগ করা গেল. পরে স্যান্তাক্রোশনামক উপাগুণী, যিনি জলযুদ্ধে বড় খ্যাত্যাপন্ন এবং পটু ছিলেন, তিনি ঐ জাহাজ সমূহের সেনাপতিপদে নিযুক্ত হইলেন. ঐ জাহাজ সমূহের সংখ্যা ১৩০ এক শত ত্রিশ ছিল, এবং ঐ সময়ের পূর্ব্বে, ইংগ্লণ্ডদেশে এতো বড়২ জাহাজ একত্র কখনো দৃষ্ট হয় নাই. পরে পার্মা দেশের অগ্রণী যিনি, তিনি স্থলযোদ্ধৃসৈন্যের সেনাপতিপদে নিযুক্ত হইলেন; ঐ ভূমিস্থ সৈন্যের মধ্যে, বিংশতি সহস্র, জাহাজ সমূহেতে প্রেরণ করা গেল, এবং চত্বারিংশৎ সহস্র কার্য্যের আবশ্যকানুসারে ইংগ্লণ্ডদেশে প্রেরিত হওনার্থে, নিদর্লাণ্ড রাজ্যে একত্রীভূত হইল. ঐ জাহাজদ্বারা যে যুদ্ধ সফল হইবে, তাহার সন্দেহ কিছুই ছিল না, এবং অভিমানপূর্ব্বক অজেয় আর্মাদা বলিয়া, ঐ যুদ্ধযাত্র খ্যাত হইল.

পরে ঐ সময়ে ঐ ভয়ানক আর্মাদা যে ইংগ্লণ্ডদেশে চড়াওকরণার্থে আসিতে ছিল, এই সংবাদ যখন ইংগ্লণ্ডদেশে পঁহুছিল, তখন ইংগ্লণ্ড রাজ্যস্থ লোকেরদের মধ্যে যে ভয় এবং সংশয় উপস্থিত হইল, ততোধিক কিছুই ছিল না. কেননা ইংগ্লণ্ডদেশীয় কেবল ত্রিশ জাহাজ, এবং ঐ জাহাজ স্পেনীয় জাহাজ অপেক্ষা অতিক্ষুদ্র. এতদ্ব্যতিরিক্ত ঐ আর্মাদার সহিত সমরূপে যুদ্ধ করিতে ইংগ্লণ্ডীয়েরদের আর কোনহ উপায় ছিল না, এবং ইংগ্লণ্ডীয় সৈন্য যে স্থলযুদ্ধদ্বারা ঐ স্পেন্জাতীয় সৈন্যেরদের বাধক হইতে পারিবে, ইহা অসাধ্য বোধ করিল: কেননা স্পেন্ জাতীয় সৈন্যেরা, যুদ্ধে অতিবিশারদ ছিল, এবং দুঃখাদি সহ্যকরণে সহিষ্ণু ছিল.

ঐ ইংগ্লণ্ডীয় জাহাজসমূহ, শত্রুরদের জাহাজহইতে ক্ষুদ্র এবং অল্পসংখ্যক ছিল, তথাপি তদপেক্ষা অল্পলোকায়ত্ত ছিল, এবং তাহাতে যে ইংগ্লণ্ডীয় নাবিক লোকেরা ছিল, তাহারদের সাহস এবং কর্ম্মদক্ষতা, শত্রুরদের অপেক্ষা বলবত্ত ছিল. পরে এফিংহাম নিবাসী শ্রীযুত হাবর্দ, যিনি অতিসাহসিক এবং প্রশান্তমনা ছিলেন তিনি শ্রীযুত আদমরাল পদবীতে নিযুক্ত হইয়া, ঐ জলযুদ্ধের সেনাপতি হইলেন; এবং ড্রেক এবং হকিন্স এবং ফ্রোবিসর নামে ব্যক্তিরা, যাহারা তাবৎ ইংগ্লণ্ডদেশে নাবিককার্য্যে অতিখ্যাত্যাপন্ন ছিল, তাহারা ঐ হাবর্দ বশীভূত হইয়া কার্য্য করিতে লাগিল. এবং ঐ সময়ে ইংগ্লণ্ডীয় এবং ফ্লেমিন্ জাতীয় চল্লিশ জাহাজ সমূহ, শ্রীযুত সিমোর নামে ব্যক্তি, যাহার সেনাপতি

ছিলেন, তাহা পার্মার অগ্রণীকে আক্রমণ করণার্থে, দনকর্কের সম্মুখে লংগর করিয়া রহিল. ইংগ্লণ্ডীয়েরদের এই সকল আয়োজন ছিল. ঐ সময়ে ইউরোপের তাবৎ প্রাটেস্তন্ত মতাবলম্বী অধ্যক্ষেরা, এতদপেক্ষী হইয়া রহিয়াছিলেন, যে ঐ যুদ্ধদ্বারা কাহার মত স্থাপিত হয়, ইহার নিষ্পত্তি হইবে.

পরে যে সময় ঐ স্পেনীয় আর্মাদা যাত্রাকরণের আয়োজন হইতেছিল, সেই সময় সান্তাক্রোশ্ ঐ আর্মাদার সেনাপতির, এবং পালিআনোনামক তদধীন সেনাপতিরদের মৃত্যু হওয়াতে, ঐ যুদ্ধের ভার মেদীনাসাইদোনিয়ার অগ্রণীকে অর্পিত হইল. ঐ ব্যক্তির জলযুদ্ধবিষয়ে মূর্খতাপ্রযুক্ত ঐ যুদ্ধের সাফল্যের ন্যূনতা ছিল, এবং তদ্ভিন্ন অন্যং বিষয়ও তাহার অসিদ্ধির কারণ হইল; বিশেষত ঐ আর্মাদা, লিস্বন নগরহইতে যাত্রাকরণে, পরদিবসে অতিপ্রচণ্ডবায়ুপ্রবহণপ্রযুক্ত, কতকগুলিন ক্ষুদ্র জাহাজ মারা গেল, তাহাতে অন্য জাহাজ সকলের ফিরিয়া আসিতে হইল. পরে ঐ জাহাজ সকল মেরামতকরণে কতককালযাপন করিয়া পুনর্বার যাত্রা করিল, এবং যাত্রাকালে তাহারা এক ধীবরকে তুলিয়া লইল. ঐ ব্যক্তি এই সংবাদ দিল, যে ইংগ্লণ্ডীয় জাহাজ সমূহ, স্পেনীয় আর্মাদার বড়ো ভয়বিষয় জ্ঞাত হইয়া, প্লিমথ্ নগরে ফিরিয়া যাইয়া, তাহারদের কতক গুলিন সৈন্যকে বিদায় করিল; ঐ মিথ্যাসংবাদপ্রযুক্ত স্পেনীয় সেনাপতি, প্রাপ্তাজ্ঞানুসারে, ফ্লাণ্ডর্সদেশীয় উপস্থিত সৈন্যেরদিগকে তুলিয়া লওনার্থ, সেই স্থানে শীঘ্র না যাইয়া, প্লিমথ্ নগরসম্মুখে স্থিত জাহাজ সকলের বিনাশ করণার্থে যাত্রা করিল. কিন্তু এফিংহাম্নামক ইগ্লণ্ডীয় সেনাপতি, তাহারদিগের যুদ্ধগ্রহণে সর্ব্বতোভাবে প্রস্তুত ছিলেন; যেহেতুক তিনি ঐ নগরহইতে লঙ্গর তুলিয়া লঙ্গরবাড়ীহইতে নির্গত হইতেছিলেন, ইতোমধ্যে অর্দ্ধচন্দ্র মণ্ডলের ন্যায় চারিক্রোশ ব্যাপিয়া শ্রেণীবদ্ধ হইয়া বাঁক্ করিয়া পালি উড়াইয়া যুদ্ধ করণে আসিতে ছিল. কিন্তু তাহা যেমনিবা হউক, ঐ ইংগ্লণ্ডীয় সেনাপতি, এবং ঐ দ্রেক্ এবং হাকিংস্ এবং ফ্রোবিসর্ নামক সেনাপতিরা, ঐ আর্মাদার উপর আক্রমণ করিয়া, অতিচতুরতাপূর্ব্বক দূরে থাকিয়া কামান চালাইতে লাগিল, এবং সে সময় তাহারা নৈকট্যযুদ্ধ ইচ্ছা করিল না; যেহেতুক সেই আর্মাদাপেক্ষা ইগ্লণ্ডীয়েরদের জাহাজ এবং তোপ্ অল্প ছিল, এবং তোপ্ সকলও ক্ষুদ্র ছিল, এবং ঐ শত্রুরদের জাহাজ অতিবৃহৎপ্রযুক্ত আত্মহানিব্যতিরিক্ত, তাহারদিগের জাহাজে আরোহণ করিতে পারিল না. সে যাহা হউক, কিছু দিন পরে দুই স্পেনীয় জাহাজ ভগ্নমাস্তুল হইয়া ধরা পড়িল, এবং ঐ আর্মাদা, ইংগ্লণ্ডীয় চানেল্ অর্থাৎ জাহাজপথ দিয়া অগ্রসর হওত, ইংগ্লণ্ডীয় জাহাজ তাহারদের পশ্চাদ্বর্ত্তী হইয়া, শত্রুপশ্চাৎভাগে অনেক হানি জন্মাইতে লাগিল. পরে ইংগ্লণ্ডীয়

জাহাজ সংখ্যা উত্তরোত্তর অন্যান্য নগরহইতে বির্দ্ধিতা হইতে লাগিল, যাহাতে কিঞ্চিৎকাল পরে, ইংগ্লণ্ডীয়েরা ঐ স্পেনীয় জাহাজ নিকটবর্ত্তী হইয়া যুদ্ধকরণে সমর্থ হইল. এবং ঐ স্পেনীয় জাহাজ, যে সময় লঙ্গর করণার্থে কালিস্ নগরে প্রবিষ্ট হইতেছিল, সেই সময় তাহারদের উপর পড়িয়া লণ্ডভণ্ড করাইল. পরে ঐ গোল্‌মাল্ বর্দ্ধনার্থে ঐ হাওবর্দনামক সেনাপতি অষ্ট ক্ষুদ্রজাহাজ লইয়া, ঐ জাহাজমধ্যে নানাপ্রকার বারুদাদি দ্রব্য পরিপূর্ণ করিয়া, অগ্নিবর্দ্ধনজাহাজ স্বরূপ করিয়া, শীঘ্র একত্র করিয়া, শত্রুজাহাজমধ্যে প্রেরণ করিল, স্পেন্‌জাতীয়েরা তাহা দেখিয়া, অতিশীঘ্র লণ্ডভণ্ডরূপে পলায়ন করিতে লাগিল. ঐ সময় ইংগ্লণ্ডীয়েরা শত্রুরদের ভয়াপন্নাবস্থায় নির্ভর করিয়া, তদুপরি অতিক্রম করিয়া, শত্রুরদের দ্বাদশ জাহাজ হস্তগত করিল. কিম্বা বিনষ্ট করিল.

পরে, ঐ যুদ্ধসিদ্ধিবিষয়, স্পেন্‌রাজ্যের প্রতি সর্ব্বনাশহেতু হইল; অপর যেদিনা সাইদোনিয়া নামক ঐ অগ্রণীর জাহাজ সকল বায়ুতে আক্রান্ত হইয়া জীলণ্ড উপদ্বীপপর্য্যন্ত চালিত হওয়াতে, সেই স্থানে এক যুদ্ধপরামর্শসভা নিরূপণ করিয়া, এই বিষয় স্থির করিলেন, যে বারুদাদিশেষহওনপ্রযুক্ত, এবং জাহাজের অনেক হানিহওনপ্রযুক্ত, এবং তাহার অধীন হইয়া যুদ্ধকরণে পার্মার অগ্রণীর অবজ্ঞাকরণপ্রযুক্ত, এবং বিরুদ্ধবায়ুহেতুক সরলপথে আত্ম দেশে ফিরিয়াযাওনে অশক্ত হওনপ্রযুক্ত, তাহারা অর্ক্নি নামক উপদ্বীপ সকল বেষ্টন করিয়া, স্পেনদেশে ফিরিয়া যাইবে. অতএব তাহারা উত্তরদিগে গমন করিল, এবং ইংগ্লণ্ডীয় জাহাজ সকল তাহারদের পশ্চাৎ ফ্রাম্বর্রহেদপর্য্যন্ত গেল, সেই স্থানে ঐ স্পেনীয়েরদের জাহাজ সকল পুনর্ব্বার এক মহাঝড়দ্বারা ছিন্নভিন্ন হইল. পরে ১৭ সপ্তদশ জাহাজ, যাহাতে পঞ্চসহস্র সৈন্য ছিল, তাহারা আইর্লাণ্ডের তীসমীপে পশ্চিম উপদ্বীপোপরি মারাগেল, এবং ঐ তাবৎ আর্ম্মাদার মধ্যে কেবল স্পেন্‌দেশীয় তিপ্পান্ন জাহাজ বক্রী রহিল, এবং তাহাও অতিদুর্দশাগ্রস্ত ছিল. এবং যেং নাবিক এবং সৈন্য অবশিষ্ট রহিল, তাহারা কেবল আত্মদেশীয় লোকেরদের ভয়জনক হইয়া, পরে রাজ্য, যে এতদ্রূপে সাপদ কার্য্যে পুনঃপ্রবিষ্ট হন. তন্নিবারক হইল.

পরে ইংগ্লণ্ডীয়েরা, অতিক্রান্ত হওনহইতে মুক্ত হইয়া, প্রত্যুত ঐ স্পেন্‌জাতীয়েরদের উপর চোট করিতে লাগিল. পরে যাহারা স্পেন্‌রাজ্যে চড়াওকরণদ্বারা সর্ব্বাপেক্ষা খ্যাত্যাপন্ন হইয়াছিলেন, তাহারদের মধ্যে এসেক্সের যুবাপ্রদেশাধিকারী প্রধান ছিলেন; ঐ মহাকুলজাত ব্যক্তি অতিসাহসবান এবং অতিদয়াশীল এবং অতিবিজ্ঞ ছিলেন. এবং আত্মসাহসদ্বারা যুদ্ধবিষয়ে সর্ব্বাপেক্ষা উপযুক্ত তাহা কেবল নয়, কিন্তু বাক্‌পটুতাদ্বারা এবং বিশিষ্টাচরণদ্বারা, রাজসভার

চলপূর্ব্বক সর্ব্বকার্য্যসাধনোপযুক্ত. ঐ সময় যেং স্থানে সকল নৃত্যাদি কৌতুক সভা নির্ম্মিতা হইত, সেইং স্থানে ঐ প্রদেশাধিকারী এবং ইলিসাবেথ্ রাণী, একত্র হইয়া নৃত্য করিতেন. এবং ঐ রাণী প্রায় ষষ্ঠিবর্ষবয়স্কা ছিলেন, এবং ঐ যুবা প্রদেশাধিকারির বয়স তদর্দ্ধ না হইলেও, ঐ রাণী তদ্বিষয়ে বড় একটা মনো যোগ করিতেন না, কেননা জগতে তাঁহাকে কহিত যে তিনি যুবতী. এবং ঐ রাণী আপনাকে তদ্রূপই জ্ঞানকরণেইচ্ছুকা ছিলেন. ভাবেতে বুঝা যায়, যে ঐ যুবা প্রদেশাধিকারী, রাণীর স্নেহপাত্রহওনেতে রাজকার্য্যবিষয়ে উত্তরোত্তর তদা কাঙ্ক্ষা সম্পন্না হইল, তাহাতে ঐ যুবা ব্যক্তি সদ্বিবেচনাপূর্ব্বক সর্ব্বকার্য্য সম্পাদন করিতে লাগিলেন. ঐ যুবা প্রদেশাধিকারী, কার্য্যে অপরিপক্ব ছিলেন. তথাপি লোকেরদের মধ্যে মর্য্যাদাপন্ন ও স্তুত্যাধারহওনপ্রযুক্ত, তিনি ভাবিলেন যে অনু গ্রহাকাঙ্ক্ষীহওনে লোক আমাকে স্তব করে তাহা নহে, কিন্তু আমি যে উপযুক্ত এইপ্রযুক্ত. পরে কোনো এক দিবস, রাণীর সাক্ষাতে আইর্লণ্ড দেশের অধ্যক্ষ কার্য্যে কোন ব্যক্তিকে নিযুক্ত করা যাইবে, ঐ বিষয়ে ঐ ব্যক্তির, বর্লিনামক এক ব্যক্তির সহিত বিবাদ হইতেছিল, তাহাতে তিনি এমত রাগগ্রস্ত হইলেন, যে লৌকিক মর্য্যাদাকরণাদিও বিস্মৃত হইলেন, এবং অতিতুচ্ছপূর্ব্বক রাণীর প্রতি পৃষ্ঠ দেশ ফিরাইলেন, তাহাতে রাণীর ক্রোধ এমত উৎপন্ন হইল, যে তিনি তাঁহার কর্ণে তৎক্ষণমাত্র এক চপেটাঘাত করিলেন. তাহাতে ঐ প্রদেশাধিকারী. আমি অকর্ম্ম করিয়াছি ইহা স্মরণ না করিয়া, এবং রাণীকে তৎপদানুসারে উপযুক্ত মর্য্যাদা না করিয়া, স্বকরবালে হস্ত দিয়া দিব্য করিলেন, যে আমার পিতামহই তেও একপ কার্য্যে এমত সহিষ্ণুতা করিব না. ঐ অপরাধ গুরুতর হইলেও, রাণী তাহা বড়একটা আমুলে আনিলেন না, এবং ঐ ব্যক্তির প্রতি রাণীর অত্যন্তস্নেহ প্রযুক্ত, ঐ প্রদেশাধিকারিকে পুনরায় আত্মপদে স্থাপন করাইয়া, পূর্ব্বাপেক্ষা উত্তরোত্তর অধিক স্নেহ করিতে লাগিলেন. বুঝা যায় যে কিঞ্চিৎকাল পরে ঐ প্রদেশাধিকারির বৈরি যে শ্রীযুত বর্লি, তাহার মৃত্যু হওয়াতে ঐ প্রদেশাধিকা রির পরাক্রম অখণ্ডিত হইল. ঐ সময় তিরোনের প্রদেশাধিকারী, আইর্লণ্ড দেশের কলহকারি প্রজা, যাহারা ঐ কালপর্য্যন্ত সর্ব্বতোভাবে ইংগ্লণ্ডীয়েরদের অধীনতা স্বীকার করে নাই, তাহারদের সেনাপতি হইয়া, যখন কোনো অব কাশ উপস্থিত হইত, তখন ইংগ্লণ্ডদেশে চড়াও করিয়া, যাহারদিগকে বলদ্বারা পরাস্ত করণসময় ছিল, এমত শিষ্টলোক সকলকে বধ করিত. পরে ঐ এসে ক্সের প্রদেশাধিকারী ঐ সকল কলহকারিলোকেরদের পরাস্তকরণ, আমার অভিলষিত সিদ্ধোপযুক্ত কার্য্য, ইহা ভাবিয়া, তদ্বিষয়ে উদ্যোগী হইলেন এবং যে স্থানে ঐ ব্যক্তি, সকলের অভিলষিত সিদ্ধির নিবারক হইয়াছিলেন, এমন

যে ঐ রাজসভা, তাহাহইতে ঐ প্রদেশাধিকারির শত্রুরা, তাঁহাকে দূরকরণে অসমর্থ ছিল না. কিন্তু সে যাহা হউক, ঐ বিষয় কিঞ্চিৎপরে ঐ প্রদেশাধিকারির সর্ব্বনাশক হইল.

পরে ঐ প্রদেশাধিকারী, অলস্তরনামক শত্রুরদের প্রত্যাগমনে যে প্রধান স্থান, তদুপরি এককালে অতিক্রম না করিয়া, আত্মসৈন্য সহিত মনস্তরনামক পরগনায় যাত্রা করিলেন, সেই স্থানে যে২ লোক তাঁহার দর্শনে অধীনতা স্বীকার করিয়াছিল, পরে প্রত্যাগমন করিবামাত্র, অস্ত্রধারন করিল, এমত লোকেরদের বিরুদ্ধে যুদ্ধকরনে আত্মবল এবং অবকাশ ব্যয় করিলেন. পরে যে অতিক্রম বিষয়ে প্রজারা অনেক আশা করিয়াছিলেন, এমন যে ঐ যুদ্ধ তাহা ব্যর্থহওনে, রাণী অত্যন্ত ক্রোধান্বিতা হইলেন; এবং উত্তরোত্তর রাণীর নিকটে, এবং তাঁহার সভার নিকটে যে২ আত্মাসন্তোষপত্র লিখিতেন, তাহাতে রাণীর অধিক ক্রোধ উৎপন্ন হইত. কিন্তু যখন ঐ রাণী শুনিলেন, যে ঐ প্রদেশাধিকারী আজ্ঞা প্রাপ্তিবিনা, আত্মকার্য্য ত্যাগ করিয়া, আইর্লণ্ডদেশহইতে স্বয়ং ই রাণীর নিকটে আত্মবিষয় জ্ঞাপনার্থে আসিয়াছিলেন, তখন ঐ রাণীর পূর্ব্বাপেক্ষা অত্যন্তক্রোধ যথার্থরূপে জন্মিতে লাগিল.

পরে ঐ প্রতিকারের রাণী প্রকৃত ক্রোধান্বিতা হইলেও, ঐ প্রদেশাধিকারী আত্মাপরাধক্ষমাকরণবিষয়ে রাণীর সন্তোষ জন্মাইলেন, তাহাতে ঐ প্রদেশাধিকারিকে এই আজ্ঞা দিলেন, যে যাবৎ রাণীর আজ্ঞা না জানা যায়, তাবৎ তিনি আপনার গৃহমধ্যে বদ্ধ হইয়া থাকিবেন. এবং বুঝাযায় যে ঐ ব্যক্তি যদি দুই তিন মাস শিষ্টাচারপ্রাপ্ত হইতেন, তবে পুনর্ব্বার আত্মসকল পদে নিযুক্ত হইতে পারিতেন. কিন্তু স্বাভাবিক অসহিষ্ণুকারী হওনপ্রযুক্ত, তিনি রাণীর নিকটে অন্যায়কার্য্য ভাবিয়া যে নালিষ করিয়াছিলেন, শনৈঃ২ যে তাহার নিষ্পত্তি হয়, তাহাতে ধৈর্য্য করিতে পারিলেন না. এবং তাঁহার যে এক মদ্যের বহুলাভজনক ব্যবসায় ছিল যাহা অনেককালাবধি ভোগ করিয়াছিলেন, তাহাতে যে নিযুক্ত থাকেন, এই প্রার্থনা রাণীর নিকটে করিয়াছিলেন, কিন্তু রাণী তাহা অবজ্ঞাকরণ প্রযুক্ত, তিনি উত্তরোত্তর অধিক কুব্যবহারে প্রবৃত্ত হইলেন. পরে ঐ এসেক্সের প্রদেশাধিকারী প্রজার মধ্যে যে তাঁহার মর্য্যাদা ছিল, তাহাতে বহুকালাবধি নির্ভর করিয়া এই আশা করিলেন, যে সভার মধ্যে তাঁহার যে২ শত্রুরা ছিল, তাহারদের বিরুদ্ধে আত্মদ্বেষ প্রকাশকরণে, রাণীহইতে যে সাহায্যপ্রাপ্ত হইব না, তাহা অস্থির মতি প্রজারদিগহইতে প্রাপ্তহইতে পারিব; কিন্তু সকলহইতে অধিক তিনি লণ্ডন্ নিবাসিরদের মধ্যে নির্ভর করিলেন, যেহেতুক তাহারদের ধর্ম্ম এবং রাজশাসনমত এসকলেতে ভদ্রস্বজ্ঞান করিতেন; এবং পিওরিটন মতাবলম্বিরদের সন্তোষ

জনক হইয়া, ধর্ম্মপক্ষপাতিরদের ধর্ম্মশাসনকে তিরস্কার করিতে লাগিলেন, এবং গুপ্তপদস্থিতেরদের দোষ প্রকাশকরণদ্বারা তদ্দ্বেষাকাঙ্ক্ষিরদের সন্তোষজনক হইলেন. পরে ঐ প্রদেশাধিকারী, রাগান্ধতা এবং নিরাশপ্রযুক্ত, উৎপন্ন করিয়াছিল যেই দোষান্বিত পণ, তাহার মধ্যে এই একটা করণে মনস্থ করিল, যে সর ক্রিষ্টোফর ব্লোন্ট নামক তাহার এক অনুগত লোক, কতগুলিন মনোনীত সৈন্য সমভিব্যাহারে রাজ অট্টালিকার পুরদ্বার হস্তগত করিবে, এবং সর জান্ দেবিস্ প্রধানশালা আক্রমণ করিবে, এবং সর চার্লস্ দেবর্স সৈন্যশালা আক্রমণ করিবে, এবং এসেক্সের প্রদেশাধিকারী স্বয়ংই কতকগুলিন অনুগতলোক সমভিব্যাহারে যিও অর্থাৎ আপন গৃহ স্থানহইতে নির্গত হইয়া, অকস্মাৎ রাণীর সাক্ষাতে উপস্থিত হইয়া, এই প্রার্থনা করিবেন, যে রাণী আত্মশত্রু এবং তাঁহার শত্রুরদিগকে দূর করেন, এবং এক নূতন পার্লিমেন্ত সভা আহ্বান করেন, এবং বর্ত্তমান রাজশাসনে যেং দোষ আছে তাহা অন্যথা করেন.

পরে ঐ এসেক্সের প্রদেশাধিকারী, আত্মমনস্কামনা সিদ্ধি করিবেন, এ বিষয় ভাবাভাবনা করিতে ছিলেন, ইতিমধ্যে তিনি কোন এক লোকদ্বারা গোপনীয় পত্র পাইলেন ঐ পত্রমধ্যে ইহা লিখিত ছিল, যে আত্মরক্ষাবিষয়ে সাবধান পূর্ব্বক উদ্যোগী হইবা; তাহাতে তিনি আত্মবিষয়ে এবং আত্মীয় অনুগতলোকের নিজের বিষয়ে আত্মবন্ধুরদিগের সহিত পরামর্শ করিতে লাগিলেন; যেহেতুক তাহারা অস্ত্র এবং বারুদাদি রহিত ছিল, এবং ঐ সময়ে অট্টালিকাস্থ সৈন্যের দ্বৈগুণ্যপ্রযুক্ত, তদুপরি চড়াওকরণ নিরর্থক ছিল. পরে ঐ প্রদেশাধিকারী এবং তাঁহার অনুষঙ্গিলোকেরা পরামর্শ করিতে ছিল, ইতোমধ্যে এক ব্যক্তি নগরনিবাসিরদের দূতস্বরূপ হইয়া, আমরা তোমার মিত্র হইয়া তোমার শত্রুর বিরুদ্ধে তোমার সাহায্য করিব, এই আশাসূচকসংবাদ লইয়া তন্নিকটে উপস্থিত হইল; কিন্তু বুঝা যায় যে ঐ দূত কোনহ শত্রুকর্ত্তৃক প্রেরিত হইয়া ছিল. পরে ঐ প্রদেশাধিকারির, শহরহস্তগতকরণাভিলাষ, ঐ ভয়ানক সময়েতে যেমনিবা ভস্ম অভিলাষ হয় না কেন, তৎসিদ্ধার্থে মনস্থির করিয়া ছিলেন; কিন্তু কোনহ দৈবঘটনাক্রমে ঐ অভিলাষ সিদ্ধকরণ, সিকণিতদিবসের পরদিবসপর্য্যন্ত বিলম্ব হইয়াছিল.

পরে পরদিবসের প্রভাতে, ঐ এসেক্সের প্রদেশাধিকারী, রৎলণ্ডের প্রদেশাধিকারী, এবং সৌথহাম্‌তনের প্রদেশাধিকারীপ্রভৃতি যে তাহার বন্ধুরা, তৎকর্ত্তৃক এবং শ্রীযুত সান্দেস ও শ্রীযুত পার্কের এবং শ্রীযুত মাণ্ডতইগ্ল এবং অন্যং তিন শত মহাব্যক্তিপ্রভৃতির সহিত সংমিলিত হইল. পরে অন্য লোকেরদের প্রবেশ নিবারণার্থে, তৎক্ষণে ঐ এসেক্সের গৃহদ্বার সকল রুদ্ধ করিল, তাহাতে ঐ প্রদেশাধি

কারী শহরহস্তগতকরণোপায় পূর্ব্বাপেক্ষা এখন আত্মানুষঙ্গিরদিগকে স্পষ্টরূপে জ্ঞাত করাইলেন. এই সকল হইতেছিল, ইতিমধ্যে, সর বাল্টের রালিঘ্, সর ফর্দিনাণ্ডো জর্জিসের নিকটে পত্র পেরণেতে, ঐ ফর্দিনাণ্ডো জর্জিস্, ঐ সর বাল্টর রালিঘের সহিত তেমস্ নদীতে নৌকায় কথোপকথন করিল, তাহাতে ঐ ব্যক্তির দের সমস্ত কার্য্য প্রকাশিত হইল পরে ঐ এসেক্সের প্রদেশাধিকারী দেখিলেন, যে এখন আত্মসর্ব্বস্বানিপূর্ব্বক কার্য্য না করিলে নয়, অতএব আত্মগৃহত্যাগ করিয়া, শহরের মধ্যে কলহজন্মাওনার্থে ক্রুতত্তর নির্গতহওনে নিশ্চয় করিলেন, কিন্তু আপৎকালে যে তাঁহার প্রতি মর্য্যাদাহেতুক প্রজারা তৎপক্ষীয় হইবে, এই আশা করণে, ঐ প্রদেশাধিকারী অত্যন্ত ভ্রান্ত ছিলেন. যেহেতুক ঐ এসেক্সের প্রদেশাধিকারী দুই শত অনুগতলোক সমভিব্যাহারে, কেবল তরবারেতে সসজ্জ হইয়া, ঐ গৃহহইতে নির্গত হইলেন, এবং শহরে যাইতে পথমধ্যে বেদ্ফর্দের প্রদেশাধিকারী এবং শ্রীযুত ক্রম্‌বেল্ আসিয়া তাঁহার সহিত মিলিলেন. পরে ঐ এসেক্সের প্রদেশাধিকারী শহরের গলিমধ্যে গমন করত, তাবৎ শহরনিবাসীরা তৎপক্ষ হইয়া উঠিবে, এই আশা করত, চেঁচাইয়া এই কথা কহিলেন, যে রানির নিমিত্তে, অর্থাৎ রানীর কার্য্যসিদ্ধার্থে নির্গত হও, নির্গত হও, এবং আমার প্রাণ লইবার নিমিত্ত এক কুপরামর্শ করিয়াছে; কিন্তু শহরনিবাসীরা স্বগৃহহইতে নির্গতহওনে শহরাধ্যক্ষ কর্ত্তৃক নিবারিতপ্রযুক্ত, এক প্রাণী ঐ প্রদেশাধিকারির সহিত স মিলিত হইল না. পরে এরূপে ঐ এসেক্সের প্রদেশাধিকারী, আত্মানুগত অত্যল্পলোক সঙ্গে লইয়া, নদীর সমীপে গমন করিলেন, কেননা অবশিষ্টেরা সকল ক্রমেং তাঁহাকে ত্যাগ করিয়াছিল. তাহাতে সেই স্থানে এক নৌকা লইয়া, পুনর্ব্বার আত্মগৃহে উপস্থিত হইয়া, আত্মরক্ষার্থে আয়োজন করিতে লাগিলেন কিন্তু সে আয়োজনহইতে যাহা হউক, তিনি যে সাহসপূর্ব্বক আত্মরক্ষা করিবেন, ইহার কোনহ উপায়ও ছিল না. যেহেতুক বন্ধকদেওনদ্বারা তিনি যে বেষ্টনকারিরদিগহইতে দয়াপ্রাপ্ত হইবেন তাহা নিরর্থক, অতএব তিনি স্বেচ্ছাপূর্ব্বক অধীনতা স্বীকার করিলেন, এবং কেবল ইহা যাচ্ঞা করিলেন, যে তাহাকে ভদ্রূপে রাখিবেন, এবং পরমুখাপেক্ষী না হইয়া, তাহার যে সকল কথা, তাহা অবধান করিবেন.

পরে, ঐ এসেক্স এবং ঐ সৌথহাম্‌প্তনেরা, তৎক্ষণে লাম্বেথ্ নগরস্থিত মহা ধর্ম্মাধ্যক্ষের অট্টালিকায় নীত হইল, তৎপর দিবে সেই স্থানহইতে নীত হইয়া গড়েতে অর্পিত হইল, এবং আগত ফেব্রুয়ারি মাসের ঊনিশ তারিখে কুলীনসভা কর্ত্তৃক বিচার্য্য হইলেন পরে ঐ দুই ব্যক্তিরদের অপরাধ অত্যন্তস্পষ্টপ্রযুক্ত, তাহারদের পক্ষ হইয়া অত্যল্প বাদানুবাদ করিলেন; এবং তাহারা দয়াপাত্রোপযুক্ত

লোক হইলেও, তথাপি ক্ষমাপ্রাপ্ত হইল না. ঐ এসেক্স দোষীকৃত হইলে পর, পূর্ব্বে যেমন অপমানগ্রস্ত হইলে মনঃপীড়া হইত, তেমন এখনও মনঃপীড়া অতিশয় হইল. এবং তাহার গুরুর অনুযোগপ্রযুক্ত অত্যন্তশঙ্কান্বিত হইয়া, আত্মশত্রু সহিত মিত্রতা করিল, এবং যে কুপরামর্শ করিয়াছিলেন তাহা সর্ব্বপ্রকারে স্বীকৃত হইলেন. কথিত আছে যে ঐ বিষয়ে এসেক্সের ক্ষমাপ্রাপণের অনেক আশা ছিল, যেহেতুক তাঁহার মৃত্যু আজ্ঞাপত্রে স্বাক্ষরকরণে রাণী বড় অসম্মতস্বভাব দর্শাইয়াছিলেন, এবং ইহার পূর্ব্বে ঐ রাণী, এই কথা কহিয়া তাহাকে একটি অঙ্গুরীয়ক দিলেন, যে কোনো আপৎপ্রাপ্ত হইলে, ইহা আমার নিকটে প্রেরণ করিবা, তাহাতে আমি তোমাকে রক্ষা করিব. ঐ অঙ্গুরীয়ক নাটিঙ্হামের ওপাগ্নীর স্ত্রী, যিনি ঐ প্রদেশাধিকারির গুপ্তশত্রু, তৎকর্তৃক প্রেরিত হইয়াছিল, কিন্তু রাণীর নিকটে পঁহুছিল না. এবং রাণী ইলিসাবেথও, ঐ প্রদেশাধিকারির ক্ষমাপ্রার্থনা না করণে মানাপমানে অত্যন্তক্রোধান্বিতা হইতে লাগিলেন. যাহা হউক, ইহা সত্য, যে যে অত্যাদ্যোগ্য মহাব্যক্তির মৃত্যুবিষয়ে, রাণী স্বাক্ষর করিতে ছিলেন, তদ্দুর্দশাপেক্ষা, রাণী স্বয়ংই অধিক দুর্দশান্বিতা হইলেন; যেহেতুক ঐ রাণী, ঐ প্রদেশাধিকারির মৃত্যুপত্র স্বাক্ষর করিলেন, পরে তাহা অন্যথা করিলেন; পরে রাণী ঐ ব্যক্তির মৃত্যুবিষয়ে স্বাক্ষরকরণে পণ করিয়া, তৎপ্রতি স্নেহপ্রযুক্ত তাহা পুনঃনিবারণ করিলেন. অবশেষেতে তন্মৃত্যুবিষয়ে সম্মতা হইয়া, পুনঃস্বাক্ষর করিলেন, কিন্তু তাহা করিলে পর, ঐ রাণী এক দিবসও তাবদায়ুর মধ্যে, সুখে কালক্ষেপণ করিতে পারিলেন না.

পরে, ঐ এসেক্সের প্রদেশাধিকারির মৃত্যুর সহিত, ইলিসাবেথ রাণীর তাবৎ সুখেরও মৃত্যু হইল, এবং পূর্ব্বমত রাজকার্য্য সম্পন্ন করিলেন বটে, কিন্তু তাহাতে পূর্ব্বে যে সুখ পাইতেন তাহা নষ্ট হইল. এবং তাঁহার মনঃপীড়া এমত বাড়িতে লাগিল, যে তাঁহার শরীর উত্তরোত্তর ক্ষীণ হইয়া, শেষদশা উত্তরোত্তর নিকটবর্ত্তী হইতে লাগিল. কিঞ্চিৎকাল পরে তাঁহার উত্তরোত্তর বাক্যাবরোধ হইতে লাগিল, এবং পীড়াভিভূতা হইয়া নিদ্রিতস্বরূপ অনেককালপর্য্যন্ত থাকিতেন. এইরূপ সপ্ততি বৎসর বয়সে, তাহার মধ্যে পঁয়তাল্লিশ বৎসর রাজত্ব করিয়া, অনায়াসে প্রাণত্যাগ করিলেন. ঐ রাণীর ব্যবহার, আত্মবিষয়ানুসারে অন্যান্য প্রকার হইত; রাজত্বকরণের উপক্রমে, ঐ রাণী সর্ব্ববিষয়ে সদ্বিবেচিকা, এবং নম্রান্তঃকরণা ছিলেন, কিন্তু শেষাবস্থায়, সাহঙ্কারা এবং নিষ্ঠুরাচারা ছিলেন. এবং তিনি বিলক্ষণজ্ঞানবতী হইলেও, তাঁহাতে যে সৌন্দর্য্যের ন্যূনতা, তদ্দর্শনা

ক্ষমা ছিলেন, এবং যখন তিনি ৬৫ পঁয়ষট্টি বৎসর বয়স্কা ছিলেন, তখন যদি কেহ তাঁহার সৌন্দর্য্য প্রশংসা করিত, তবে সে নিশ্চয় আদৃত হইত.

ঐ ইলিসাবেথ্ রাণীর স্বাভাবিক দোষ যাহা হউক, তাঁহার রাণীত্ব পদবিষয়ে তিনি সর্ব্বদা ইংগ্লণ্ডীয় জাতিরদেরকর্ত্তৃক আহ্লাদপূর্ব্বক গণনীয়া হইলেন. পূর্ব্ব রাজবর্গাপেক্ষা ঐ ইলিসাবেথ্ রাণী, পার্লিয়েমেন্ত সভার মধ্যে আত্মশাসন, এরূপ অতিশয় প্রবল করিলেন, যে ঐ সভ্যের মধ্যে সকলি কহিত, যে রাণ কোনো ব্যবস্থার অধীনা নহেন, এবং যখন ইচ্ছা হইত তখন নূতন ব্যবস্থা স্থাপনা করিতেন, এবং পুরাতন ব্যবস্থা ভগ্ন করিতে পারেন, এই সকল কথা তাঁহার বিষয়ে সত্য বটে কিন্তু তিনি এমত বুদ্ধিমতী এবং শিক্ষা ছিলেন; যে আত্মপরাক্রম অযথার্থরূপে প্রকাশ করিতেন না, এবং আত্মপ্রজারদের অহিত কারি কোনো কার্য্য করিতেন না. ইহাও সত্য, যে তাঁহার রাজত্বে ইংগ্লণ্ডীয় জাতিরা, কোনো প্রধানযুদ্ধে অথবা পররাজ্যাক্রমণবিষয়ে, খ্যাত্যাপন্ন ছিল না, কিন্তু বাণিজ্য ব্যবসায় উত্তরোত্তর বৃদ্ধিপাইতে লাগিল, এবং তাবৎ প্রজারা ইহা দেখিতে লাগিল, যে তাহারদের সর্ব্বাপেক্ষা লাভবিষয়, সমুদ্রের বক্ষঃস্থলহইতে উৎপন্ন হইবে. যেহেতুক ইংগ্লণ্ডীয় রাজ্য, যাহা ঐ কালপর্য্যন্ত সর্ব্বচ্ছাৎ কর্ত্তার দের চোৎকরণাধীন হইয়াছিল, এবং যাহা সর্ব্ব লুটকারিরদের লুটের বিষয় হইয়াছিল, তাহা এইক্ষণে উলিটয়া তস্করাঃকর্ত্তাদের প্রতি ভয়দায়ক হইতে লাগিল. পরে ঐ সময় পোর্ত্তুগীসেরদের এবং স্পেনিয় জাতিরদের সাগরসমুদ্রযাত্রাকরণ বিষয়, ইংগ্লণ্ডীয়েরদের অভিলাষবর্দ্ধনকারী হইল, তাহাতে তাহারা বঙ্গদেশে আগমনের নিমিত্ত পূর্ব্বাপেক্ষা নিকটপথ নির্ণতকরণোদ্যোগী হইল. ঐ সময় ঐ খ্যাত্যাপন্ন সর বাল্টর রালিঘ্ রাজ্ঞাহইতে অনাশ্রসাহায্য হইয়াও, নূতনা খ্য ইংগ্লণ্ডদেশ বসতি করাইলেন. সে সময়ে তাবৎ ইংগ্লণ্ড রাজ্যে বাণিজ্য ব্যবসায় ইত্যাদি উত্তরোত্তর বর্দ্ধিত হইতে লাগিল, এবং অনেক ফ্লেমিন্ জাতিরেরা, যাহারা আপনারদের দেশে দুঃখগ্রস্ত হইয়াছিল, তাহারা স্বস্বশিল্পবিদ্যা সহকারে ইংগ্লণ্ডদেশে আসিয়া আশ্রয় লইল. ঐরূপে তাবৎ ইংগ্লণ্ডীয় দ্বীপ, নিদ্রিত ব্যক্তির নিদ্রাভঙ্গ প্রায় বহুকালাবধি যে নিষ্ঠুরব্যবহারে অস্থির হইয়াছিল, তাহাহইতে নির্গত হইল; এবং শিল্পবিদ্যা, এবং বাণিজ্যব্যবসায়, এবং যথার্থ ব্যবস্থাদি উত্তরোত্তর বৃদ্ধি পাইয়া, দিনেই এমত বলবত্ হইতে লাগিল, যে তাহাতে অনেকে কহে, যে ঐ সময়ে ইংগ্লণ্ডদেশের মধ্যে অসংখ্য নাম্নাকাল প্রায় পণ্ডিত হইয়াছিল. এবং যাহারা আমারদের ইংগ্লণ্ডীয় ভাষা, আত্মরচনাদ্বারা অতিশয় সুমনোহর করাইল, তাহারদের মধ্যে সর বাল্টর রালিঘ্ এবং হুকর প্রধান ছিলেন; এবং কাব্য রচনাকারকেরদের মধ্যে, স্পেন্সর এবং সেক্স্পিয়র,

এমত খ্যাত্যাপন্ন, যে এই গ্রন্থে তাহারদের নাম করা অকিঞ্চিৎকর. কিন্তু ঐ রাজত্বের মধ্যে, যাহারা বিদ্যাশাস্ত্র চর্চা করিয়াছিলেন, তাঁহারদের মধ্যে সর্ব্বাপেক্ষা প্রশংসনায় ফ্রান্সিস্ বেকন্, অর্থাৎ শ্রীযুত বেকলাম্ ছিলেন; তাঁহার রচনা অতিকোমলা সদর্থা বস্তুর্থপ্রতিপাদিকা, এবং তাঁহার চতুরতা, তদ্বাহ্যবিদ্যাচ্ছাদিতা ছিল. আমরা যদি রাজাবলি এবং রাজ্যবিবরণ দৃষ্টি করিয়া বিবেচনা করি, তাহাতে এমত অল্প সময়ের মধ্যে যে কোনো রাজ্যের লোক, এমত বিজ্ঞ এবং পরাক্রমশালী এবং সভ্য হয়, ইহার নিদর্শন পাওয়া ভার. ইহা সত্য যে ঐকালে স্বাধীনতা যে এক বিষয়, তাহা স্থিরীভূত হইয়াছিল না; যেহেতুক ইলিসাবেথ্ রাণী তৎপরাক্রম জানিয়াও, আত্মনাশপর্য্যন্ত তাহা প্রকাশ করিয়াছিলেন বটে, কিন্তু ঐ সময়ে বাণিজ্যব্যবসায়ের সংস্থাপনদ্বারা, প্রজারদের স্বাধীনতা ক্রমশঃ উন্নতা হইতে লাগিল; কেননা যে রাজ্য ব্যবসায়ী, তাহা কখনো বহুকালপর্য্যন্ত পরাধীন হইয়া থাকিতে পারে না.

## ২৭ সপ্তবিংশাধ্যায়.

### প্রথম জেম্সের বিবরণ.

স্কট্লাণ্ডের ষষ্ঠ এবং ইংলণ্ডের প্রথম জেম্সনামে খ্যাত রাজা যিনি, তিনি মেরিরাণীর পুত্র ছিলেন, এবং সর্ব্বপ্রজারদের সম্মতিপূর্ব্বক রাজসিংহাসন প্রাপ্ত হইলেন; যেহেতুক কুলের এবং দানপত্রের এবং পার্লিমেন্টসভার সম্মতিদ্বারা যাহা পাওয়া যায়, তাহা তাঁহাতে সংঘটিত ছিল. কিন্তু সে সকল যাহা হউক, ঐ রাজার রাজত্ব করণোপক্রমেতে, এক কুপরামর্শ উৎপন্ন হইয়াছিল, যাহার বিশেষবিবরণ অত্যস্পষ্টভাবে নির্ণীত আছে. এবং কথিত আছে যে ঐ কুপরামর্শ প্রথমত শ্রীযুত গ্রে, এবং শ্রীযুত কব্হাম্, এবং সর্ ওয়াল্টর রালিঘ্কর্ত্তৃক উৎপন্ন হইয়াছিল, পরে তাহারা সকলি বিচারে দোষীকৃত হইয়া মরণাজ্ঞা প্রাপ্ত হইয়াছিল, কিন্তু বিজ্ঞকালগতে ঐ আজ্ঞা রাজাজ্ঞাদ্বারা কিঞ্চিৎ শিথিলা হইয়াছিল. পরে ঐ কব্হাম্ এবং গ্রে শিরশ্ছেদন কাষ্ঠোপরি মস্তক স্থাপনান

ন্তর, ক্ষমাকপানুগ্রহপ্রাপ্ত হইলেন, এবং ঐ রালিংঘের মারণাজ্ঞা নিবারিতা হইল, কিন্তু তৎপরে অনেককালপর্য্যন্ত বদ্ধ হইয়া রহিলেন; এবং সর্ব্বশেষে ঐ দোষ হেতুক বধদণ্ডপ্রাপ্ত হইলেন, কিন্তু তাঁহার ঐ যে দোষ তাহা সপ্রমাণ হইল না.

ঐ জেম্স রাজা রাজশাসনে অতিসুশীল এবং সহিষ্ণু হইলেও, পাপার ধর্ম্ম পুনঃস্থাপনার্থে, ঐ রাজত্বের প্রথমোপক্রমে এক নূতন কুপরামর্শ উপস্থিত হইল; যাহা যদি সর্ব্বত্র প্রসিদ্ধরূপে প্রকাশ না পাইত, তবে তাহাতে আগতকালে প্রায় কোনো ব্যক্তিও বিশ্বাস করিত না, ঐ বিষয় বারুদের ছল বলিয়া প্রসিদ্ধ আছে, এবং ঐ পরামর্শহইতে অধিক নিষ্ঠুর এবং ভয়ানক বিষয়, মনুষ্যের অন্তঃকরণে কখনো প্রবিষ্ট হয় নাই.

রুমীয়ধর্ম্মাবলম্বীরা, জেম্সের রাজসিংহাসনে উপবিষ্ট হওয়াতে, অনেক অনুগ্রহ এবং দয়ার পাত্র হইব, এই আশা করিয়া রহিয়াছিল; কেননা ঐ জেম্স মেরিরাণীর পুত্র এবং রুমীয় মতদৃঢ়াবলম্বী ছিলেন, এবং যুবা বয়সে ঐ ধর্ম্মের প্রতি শ্রদ্ধার অনেক চিহ্ন দর্শাইয়াছিলেন. কিন্তু ঐ বিষয়ে প্রজারা অতি শীঘ্র আপনারদের ভ্রম জ্ঞাত হইয়া, এককালে বিস্ময় এবং রাগপূর্ব্বক দেখিতে পাইলেন, যে ঐ জেম্স রাজা, ঐ মতাবলম্বী লোকেরদের বিরুদ্ধে যেং ব্যবস্থা ছিল, তদনুযায়ি চলিতে লাগিলেন; এবং সর্ব্ববিষয়ে তিনি পূর্ব্বে গতরাজার দিগের ব্যবহারানুযায়ি চলনে পণ করিয়াছিলেন. ঐ পণে স্থিরীভূতহওনে, যখন প্রজারা রাজাকে দেখিল, তখন এক অসম্ভব নিষ্ঠুরকার্য্যকরণে নিশ্চয় করিল, তাহাতে তাহারা একই কালে রাজাকে এবং উভয় পার্লিমেন্ত গৃহকে সংহারকরণে পরামর্শ স্থির করিল. ঐ পরামর্শ প্রথমেতে রাবর্ত কাতেস্‌বি কর্ত্তৃক স্থির হইল; ঐ ব্যক্তি এক পুরাতন কুলে জাত, এক জন প্রধান এবং বিজ্ঞ মনুষ্য ছিলেন, ঐ কাতেস্‌বি মনের মধ্যে এই অনুভব করিয়াছিলেন, যে পার্লিমেন্ত গৃহের নীচে বারুদের এক বর্ত্তি স্থাপনদ্বারা, রাজাকে এবং তাবৎ সভ্যের দিগকে এককালে সংহার করা যাইতে পারে.

এই যুক্তির যেমনিবা অতিশয়দুরন্ত হয় না কেন, ঐ কুপরামর্শের মধ্যে যত লোক প্রবিষ্ট হইয়াছিল, তাহারা পরস্পর অতিশয় বিশ্বস্ত, এবং গোপনীয় রূপে কার্য্যকর্ম্ম করিতে লাগিল. এবং পার্লিমেন্ত সভ্যেরদের একত্রহওনের দুই মাস পূর্ব্বে, পার্লিমেন্ত সভ্যেরা যে স্থানে একত্র হইবে তদগৃহের নিকটবর্ত্তি, পের্সিনামক এক ব্যক্তির নামে এক গৃহ ভাড়া করিল. পরে তাহারা প্রথম এই উপায় করিল, যে যে গৃহে তাহারা ছিল সেই গৃহমধ্যহইতে, পার্লিমেন্ত গৃহের নীচে এক সুড়ঙ্গ করিবে; এই পরামর্শ স্থির করিলে পর, ঐ কার্য্য সিদ্ধার্থে তাহারা

অত্যন্ত মনোযোগী হইতে লাগিল, এবং যখন তাহারা পার্লিয়েমেণ্ট গৃহের ভিত্তি, যাহা নয় হস্ত পুরু ছিল তাহা ছিদ্র করিতেছিল, তখন সে গৃহের নীচে প্রশস্ত স্থান অঙ্গারাদিতে পরিপূর্ণ দেখিয়া অত্যন্ত বিস্ময়াপন্ন হইল. পরে ঐ বিষয়ে তাহারা অপ্রস্তুত হইয়া চিন্তাযুক্ত হইয়াছিল, ইতোমধ্যে সন্ধান পাইল, যে ঐ অঙ্গার বিক্রয় হইতেছে. এবং বিক্রয় হইলে পর ঐ নির্দিষ্ট স্থানের ভাড়া দেওয়া যাইবে. তাহাতে তাহারা চিন্তাপন্নদশা হইতে মুক্ত হইয়া ঐ স্থান আত্মজন্য ভাড়া করিয়া, অবশিষ্ট অঙ্গার সকল যাহা সে স্থানে ছিল তাহা স্বকার্য্য জন্য ক্রয় করিয়া লইল. পরে হলণ্ড দেশে যাহা ক্রয় করা গিয়াছিল, এমত চল্লিশ পিপা বারুদ, তাহা লইয়া সেই গৃহের নীচে গোপন করিয়া রাখিল, এবং তাহা ঐ অঙ্গারদ্বারা এবং কাষ্ঠের আটী যাহা ঐ কার্য্যসিদ্ধার্থে আনীত হইয়াছিল তদ্দ্বারা আবৃত করিয়া রাখিল. ঐ সকল কার্য্য করিলে পর, যেন সেইস্থানে কোনো ভয়ের বিষয় নাই এরূপ বোধ জন্মাওনার্থে, তাহারা ঐ স্থানের দ্বার মুক্ত করিয়া স্বচ্ছন্দরূপে সকলকে যাতায়াত করিতে দিলেক.

পরে ঐ কুপরামর্শকারিরা এখন আত্মকার্য্য নিশ্চয় সিদ্ধ হইবে ইহা নির্ভর করিয়া, তাহারদের পরামর্শবিশিষ্ট যে ২ কল্পনা ছিল, তাহার উপায়ের আরম্ভ করিতে লাগিল. পরে সকলে এই আলোচনা করিয়া রচিয়াছিল, যে পার্লিয়েমেণ্ট একত্রীভূত হওনের প্রথম উপক্রমে, রাজা ও রাণী এবং রাজার জ্যেষ্ঠ পুত্র হেনরি নামে যুবরাজেরা, সেই স্থানে আসিবেন কিন্তু রাজার দ্বিতীয় পুত্র বাল্যাবস্থা প্রযুক্ত ঐ সভায় আসিবেন না. তাহাতে ঐ কুপরামর্শি ব্যক্তিদের মধ্যে এই স্থিরাকৃত হইল যে পের্সিনামক ব্যক্তি, ঐ দ্বিতীয় রাজপুত্রকে বধ করিবেন, এবং ইলিসাবেথ নাম্নী রাজকন্যা যিনি ঐ সময়ে বারিক্ পরগনায় শ্রীযুত হারিংটনের গৃহে রক্ষিতা ছিলেন, উঁহাকে সর এবিরার্দ্দ দিগ্বীনামক ব্যক্তি আক্রমণ করিয়া, তৎক্ষণে রাণী বলিয়া প্রচার করাইবেন.

পরে পার্লিয়েমেণ্টের একত্রীভূত হওনের দিন নিকটবর্ত্তী হইতে লাগিল, এবং কখনো কোনহ সময়ে, এমন দুরন্ত রাজদ্রোহকারী কুপরামর্শ গোপনে রচিত হইয়া ছিল না. এবং কখনো কোনহ সময়ে কোনো রাজা এমত বিপদ্গ্রস্ত হন নাই; ঐ কুপরামর্শীরা ঐ সময়ে অত্যন্তব্যগ্র হইয়া প্রতীক্ষা করিয়া, এবং ঐ অতিবাঞ্ছিত কার্য্যসিদ্ধিবিষয়ে আশ্চর্য্যরূপ দৃঢ় প্রত্যাশাপন্ন হইয়া রহিয়াছিল. ঐ অতি ভয়ানক কুপরামর্শ বিংশতি জনারও অধিক জন জ্ঞাত হইলেও, প্রায় দেড় বৎসর পর্য্যন্ত অতিগুপ্তরূপে পরস্পর ধর্ম্মত শপথপূর্ব্বক রাখা গিয়াছিল, এবং যখন দয়া এবং যাথার্থ্য এবং আত্মরক্ষণ স্বভাব বিহীনতাকর্ম্মপ্রযুক্ত ও রাজারক্ষণে অক্ষম হইলেন, তখন তাহা কোনহ এক গুপ্তমিত্রের মনোদুঃখনিদানক সম্পূর্ণ হইল.

পরে ঐ কুপরামর্শিরদের মধ্যে সর হেনরি পেসিামক একজন, শ্রীযুত গৌর ইগ্ল যিনি তাহার আত্মীয় লোক এবং তন্মতাবলম্বী ছিলেন, তাঁহার প্রাণরক্ষা করণে এক উপায় স্থির করিলেন. তাহাতে ঐ পার্লিমেন্তের একত্রহওনের দশ দিবস পূর্ব্বে, ঐ মহাব্যক্তি শহরে প্রত্যাগমনের পর, কোনহ এক অজ্ঞাত লোক দ্বারা, এক পত্র পাইলেন, ঐ লোক ঐ পত্র দিবামাত্রে পলায়ন করিল. ঐ পত্রের অভিপ্রায় এই লিখিত ছিল; যে শ্রীযুত, আপনি পার্লিমেন্ত সভায় আসিবেন না, যেহেতুক ঈশ্বর এবং মনুষ্য সংমিলিত হইয়া, তৎকালিকাপরাধের প্রতিফল দিবেন. এবং আপনি চমৎকৃত হইবেন না. কিন্তু দেশে যাইয়া সেই স্থানে, ঐ বিষয়ে নির্ভয় হইয়া অপেক্ষী হইয়া থাকিবেন; কেননা এখন গোলমালের কোনো সম্ভাবনা নাই সত্য, কিন্তু তাঁহারা এই পার্লিমেন্তে অত্যন্তবিপরীতাঘাত প্রাপ্ত হইবেন. কিন্তু কে আঘাত মারিবে, তাহা দেখিতে পাইবেন না. এই উপদেশ আপনি তুচ্ছ করিবেন না, যেহেতুক তাঁহাহইতে তোমার মঙ্গলোৎপন্ন হইতে পারে, কিন্তু অমঙ্গল কদাচ হইবে না. কেননা তুমি ঐ পত্র অগ্নিতে জ্বালাইবামাত্র জানিবা যে ঐ ভয়ের বিষয় অতীত হইয়াছে.

ঐ আশ্চর্য্য বোধজনক পত্র. যাহা ঐ মহাব্যক্তির প্রতি দত্তপ্রাপ্ত হইয়াছিল, তাহা পাইয়া অত্যন্ত চমৎকৃত হইয়া, ভাবিয়া কিছুই নির্ণয় করিতে পারিলেন না. প্রথমে তিনি ভাবিলেন, যে কোনহ ব্যক্তি আমাকে ভয় দেখাওনের নিমিত্তে, এবং তিরস্কার করণের নিমিত্তে, এই অসম্বদ্ধপত্র লিখিয়াছে. কিন্তু পরে তিনি বিবেচনা করিয়া দেখিলেন, যে যদি আমি তাহা প্রথমে শ্রীযুতসাল্সবরিনামক রাজ লেখকের নিকটে লইয়া যাই তবে উত্তম হইবে. পরে ঐ শ্রীযুত সাল্সবরিও ঐ মহা ব্যক্তির ন্যায়, ঐ পত্র অত্যল্প জ্ঞান করিল, তথাপিও ইহা ভাবিলেন যে রাজা যিনি অল্পদিনের পর শহরে আসিবেন তাঁহাকে জ্ঞাতকরান কর্ত্তব্য. পরে ঐ পত্র অভিভারবিষয়ক এবং ভয়ানক বিষয়ের ন্যায় দৃষ্ট হইলেও, তাবৎ সভ্যের মধ্যে কোন কেহ ভাবিয়া কিছু স্থির করিতে পারিল না. পরে ঐ সকল ভাব্যভাবনার মধ্যে, যে সময়ে সকলে এক দিগে সন্দেহকর্ত্তৃক এবং অন্য দিগে শঙ্কাকর্ত্তৃক আকর্ষিত হইয়াছিল, ঐ সময়ে রাজা স্বয়ংই ঐ ঘোরপত্রের মর্ম্মানুভব করিলেন; তাহাতে রাজা এই অনুভব করিলেন যে অবশ্য কোন অকস্মাদুপস্থিত বারুদসংযোগপূর্ব্বক উল্কাতের আয়োজন করা যাইতেছে; তজ্জন্যে ভাবিলেন যে উভয় পার্লিমেন্ত গৃহের নীচস্থ মৃত্তিকাভ্যন্তর কুঠরী অন্বেষণকরণ উত্তম পরামর্শ. পরে ঐ ভার সম্প্রের প্রদেশাধিকারী, যিনি ঐ সময়ে রাজ গৃহাধ্যক্ষ পদে স্থিত, তন্নিকটে অর্পিত হইল. ঐ ব্যক্তি ঐ অন্বেষণবিষয়, পার্লিমেন্তের একত্রহওনের পূর্ব্বদিবসপর্য্যন্ত গোপন করিয়া রাখিল. পরে যখন তিনি ঐ

অন্বেষণকার্য্যে গেলেন, তখন ঐ কুলীনসভাগৃহের নীচস্থ কুঠরীস্থিত বৃহদ্বৃহৎ কাষ্ঠের আটি পুঞ্জ২ দেখিয়া অনুমান করিলেন যে অবশ্য ইহার মধ্যে কিছু আছে. তাহাতে ঐ সময়ে এক বৃহৎকুর্ত্তা পরিধান করিয়া, এবং আঁটুপর্য্যন্ত চর্ম্মপাদুকা পায়ে দিয়া, এবং হস্তে এক গুপ্তলাণ্ঠন লইয়া ঐ ভয়ানক কুপরামর্শ সিদ্ধ করিতে ছিল এমত এক জনকে ধরিলেন; ঐ ব্যক্তি আর কেহ নয়, কেবল সে ঐ খ্যাতাপন্ন গাই ফাক্. ঐ ব্যক্তি ঐ সময়ে ঐ পার্লিয়েমণ্টসভার নীচস্থাপিত বারুদে অগ্নিসংযোগ করণার্থে বর্ত্ত্যাদি সমুদায় প্রস্তুত করিয়া, বাহির হইয়া আসিতেছিল, এবং তাহার জেবের মধ্যে সলিতাপ্রভৃতি অনেক সামগ্রী পাওয়া গিয়াছিল; এইরূপে ঐ সকল কুপরামর্শ প্রকাশ হইল, তাহাতে ঐ গাই ফাক্ অপরাধিবাহুল্যপ্রযুক্ত, এবং ক্ষমাপ্রাপণে নৈরাশ্যপ্রযুক্ত, অত্যন্তসাহসিক হইয়া, তদগ্রাহকব্যক্তিরদিগকে কহিল, যে যদ্যপি আমি তোমারদিগকে এবং আপনাকে বারুদদ্বারা সংহার করিতাম, তবে আমি অতিসন্তুষ্ট হইতাম. পরে ঐ ব্যক্তি রাজসভার নিকটেও, ঐ প্রকার সাহসপূর্ব্বক, এবং অটলস্বভাবপূর্ব্বক এবং তিরস্কার এবং দুষ্টপূর্ব্বক কথা কহিয়া, আত্মানুষঙ্গিরদিগকে প্রকাশ করণে কোনক্রমে সম্মত হইল না. এবং তাহার কার্য্য যে সিদ্ধ হইল না, তদ্ব্যতিরিক্ত অন্য কোনহ খেদের কারণ দর্শাইল না. কিন্তু সে যাহা হউক, তাহার যে ঐ সাহসিক স্বভাব তাহা, উত্তরোত্তর পরাজিত হইল, যেহেতুক দুই তিন দিন গড়মধ্যে বদ্ধ হওয়াতে, এবং যাতনাদায়ক উপায় দেখনেতে প্রাপ্ত হইয়া, তাহার সাহস তাহাকে ত্যাগ করিল; তাহাতে সে তাহার অনুষঙ্গিরদের নাম সকল প্রকাশ করিল.

পরে কাতেস্বি এবং পের্সি এবং অন্য২ কুপরামর্শীপ্রভৃতি, যাহারা লণ্ডন শহরে ছিল, তাহারা ঐ ফাক্সের বন্দি হওনের সংবাদ পাইয়া, অতিদ্রুততর বারিক পরগণায় পলায়ন করিল. ঐ স্থানে ঐ সময়ে সর এবিরার্দ দিগ্বিনামক ব্যক্তি ঐ কুপরামর্শ নিশ্চয়সিদ্ধ হইবে, ইহাই স্থির করিয়া, অস্ত্রধারণ করিয়া রহিয়াছিলেন. কিন্তু সে যাহা হউক, তাবদ্রাজ্য শঙ্কান্বিত হইতে লাগিল, এবং যে২ স্থানে ঐ কুপরামর্শীরা অস্ত্রগ্রহণ করণোপক্রম করিয়াছিল, সেই২ স্থানে তাহারদের বাধা জন্মাওনার্থে প্রচুর সৈন্য পাওয়া গেল. পরে ঐ কুপরামর্শীরা এতদ্রূপ দশাপন্ন হওয়াতে, এবং চতুঃপার্শ্বে বেষ্টিত হওয়াতে, তাহারদের মধ্যে ৮০ আশী জন এই পণ করিল, যে আমরা আর অধিক পথ পলায়ন করিব না. পরে বারিক্ পরগণায় এক গৃহে প্রবিষ্ট হইয়া, সেই স্থানে শেষপর্য্যন্ত যুদ্ধকরণপূর্ব্বক আপনারদের প্রাণ দেওনে পণ করিল. কিন্তু তাহারদের যে এই দুষ্প্রতিজ্ঞা, তাহা নিরাশা হইল; যেহেতুক কতকগুলি বারুদ, যাহা সেই স্থানে শুকাইতে দেওয়া গিয়াছিল, তাহা

তে অগ্নিকণাপতনদ্বারা কতকগুলা প্রধান কুপরামর্শি লোক দাহিত হইল, এবং অবশিষ্ট যাহারা ছিল, তাহারাও ঐ গৃহবেষ্টনকারি সৈন্যেরদের মধ্য দিয়া দ্বার খুলিয়া নির্গতহওনে পণ করিল, তাহাতে কতকগুলা তৎক্ষণে কাটা পড়িল, কিন্তু কাতেস্বি এবং পের্সি এবং বিন্তর এই তিন ব্যক্তি পিঠাপিঠি হইয়া এমত প্রাণপণ করিয়া অনেককালপর্য্যন্ত যুদ্ধ করিতে লাগিল যে শেষে তাহারদের মধ্যে দুই জন আঘাতদ্বারা হতজ্ঞান হইয়া মারা পড়িল কিন্তু বিন্তর জীয়ন্তে ধৃত হইল. ঐ কাটাকাটির পরে যাহারা বাঁচিয়াছিল, তাহারা বিচারিত হইয়া অপরাধী হইয়া, তাহারদের অনেকে জল্লাদকর্তৃক হত হইল, এবং কতক রাজার অনুগ্রহের অধিকার হইল. পরে গার্নেৎ এবং ওল্ডকর্ন নামে দুই ব্যক্তি, যাহারা জেস্যুইৎ মতাবলম্বী এবং ঐ কুপরামর্শির অনুষঙ্গী ছিল, তাহারাও অন্যের সহিত মারা গেল কিন্তু ঐ ব্যক্তিরদের রাজদ্রোহকাপরাধ এমত স্পষ্ট হইলেও, গার্নেৎ নামে ব্যক্তি [illegible] তন্মতাবলম্বী লোককর্তৃক আত্মমতনিমিত্তে প্রাণদানে দত্তপ্রাণতুল্য মান্য হইলেন এবং কথিত আছে যে তাঁহার [illegible] অনেক আশ্চর্য্য ক্রিয়া করা গিয়া ছিল.

অপর যে জ্ঞানদ্বারা রাজা জেম্স্ ঐ কুপরামর্শ জ্ঞাত হইলেন, তাহাতে তাবৎ প্রজারা ভাবিল, যে রাজা বড় জ্ঞানবান্ হইবেন; কিন্তু পশ্চাৎ মূর্খতা প্রযুক্ত তিনি আপনাকে আত্মপ্রিয়পাত্রেরদের অধীন করিলেন তাহা দেখিয়া প্রজালোকেরা অসন্তুষ্ট হইল. তাঁহার প্রিয়তম পাত্রেরদের মধ্যে রাবর্ত কেরি নামক একজন প্রধান ছিলেন. এবং ঐ ব্যক্তি স্কটলণ্ড দেশের ভদ্র বংশজাত এক যুবাপুরুষ ছিলেন, এবং কতককাল দেশ বিদেশে ভ্রমণ করিয়া কালযাপন করিয়া, অবশেষে বিংশতি বৎসরবয়স্কে, লণ্ডন্ শহরে পঁহুছিলেন. ঐ ব্যক্তির স্বাভাবিক গুণ কেবল সুন্দরাকৃতি, এবং তাঁহার অর্জিতবিদ্যা কেবল শিষ্টাচার. ঐ যুবাপুরুষ রাজসভায় সর্ব্বাপেক্ষা বর্দ্ধিত হইতে লাগিল, প্রথমত ক্নাইৎ অর্থাৎ যোদ্ধা পদ পাইল, পরে রাচেস্তরের ভাইকৌণ্ট পদবী, তৎপরে গার্তর অর্থাৎ ঘুঁটিধারী পদবী, পরে [illegible] পদবীতে নিযুক্তহওনদ্বারা সম্ভ্রান্ত হইলেন. এবং অবশেষে [illegible] সমর্সেটের প্রদেশাধিকারী যাহা সর্ব্বাপেক্ষা উচ্চপদ. তাহাতে নিযুক্ত হইলেন

পরে ঐ ব্যক্তির ঐপ্রকার উত্তরোত্তর বর্দ্ধনবিষয়, কেহ২ দ্বেষপূর্ব্বক দেখিতে লাগিল, কিন্তু জ্ঞানীরা তাহা দুঃখপূর্ব্বক এবং দয়াপূর্ব্বক দেখিল; যেহেতুক তাহারা জানিল, যে যে মিত্রতাতে কোন লাভ নাই, তাহা চিরস্থায়িনী নয়. কতক কাল পরে ঐ ব্যক্তি আত্মকোনহ বিষয়সম্বন্ধে গড়ের মধ্যে সর তামস্ ওবর্বুরিকে বিষভক্ষণ করানজন্যাপরাধে অপবাদিত হইয়া দোষীহওনপ্রযুক্ত, রাজার

অস্ত্যাধারী হইলেন; এবং ঐ দেশ্যাতিতে রাজমাতাহইতে দণ্ডীকৃত হইয়া, জনকের হত্যাদিহওনপূর্ব্বক এবং অপরাধে যোদ্ধা হইয়া, শেষাবস্থা যাপন করিলেন.

অপর রাজা এমত অদূরদর্শী ছিলেন না, যে তিনি অন্য এক প্রিয় বয়স্যের প্রাপ্তের পূর্ব্বে পুরাতন প্রিয়পাত্রকে ত্যাগ করেন. পরে যে ব্যক্তি রাজার প্রিয়পাত্র হইলেন তাঁহার নাম জর্জ ভিলর্স ঐ যুবাব্যক্তি একবিংশ বৎসরবয়স্ক বই ছিলেন না; এবং এক ভদ্রবংশজাত প্রাতঃকনিষ্ঠ ছিলেন. এবং ঐ সময়ে দেশভ্রমণহইতে প্রত্যাগমন করিয়াছিলেন; ঐ ব্যক্তিকে দেখিয়া সমর্সেটের শত্রুরা, ঐ ব্যক্তির সৌন্দর্য্য এবং তাঁহার শিষ্টাচার রাজা দেখিয়া সন্তুষ্ট হইবেন ইহা নিশ্চয় করিয়া, তাঁহাকে রাজার সম্মুখে উপস্থিত করিতে, কোনহ এক কৌতুকামোদ সময়ে রাজার সাক্ষাৎকার সম্মুখবর্ত্তী করিয়া বসাইল, তাহাতে তৎক্ষণাৎ রাজা তাঁহাকে দেখিয়া ভুলিয়া গেলেন.

অল্পবৎসরের মধ্যে, ঐ রাজা ঐ যুবা ব্যক্তিকে বিক্‌র্ননামক দেশোপভোগি পদে, এবং প্রদেশাধিকারিপদে. এবং মার্কুইসপদে, এবং বকিংহামের ডিউকী পদে, এবং ... অর্থাৎ বিভাগিতৃকারী পদে, এবং অশ্বাধ্যক্ষ পদে, এবং ... নামক সংসারের চৌকীদার পদে, এবং পঞ্চ বন্দর অর্থাৎ রক্ষক পদে, এবং রাজাদেশের বিচারাধ্যক্ষপদে এবং বেষ্টমিনস্টরের কর্ম্মচারির পদে এবং বিনসরের হস্তবাহকপদে, এবং তাবৎ ইংল্লণ্ডদেশীয় জাহাজ সমূহের আদমিরাল অর্থাৎ প্রবীণ সেনাপতি পদে, নিযুক্ত করিলেন.

পরে ঐ জেম্স্ রাজার ঐ সকল অপরিমিত স্নেহ, প্রজার দর মধ্যে অত্যন্ত কলহ কচকচি জন্মাইল, এবং ঐ রাজার অন্য এক কৌতুককার্য্য যাহা অদ্যাপিও ঐ রাজার প্রবীণ এক দোষচিহ্নরূপে গণ্য আছে, তদ্দ্বারা ঐ প্রজারদের কষ্টের অনেক বৃদ্ধিত হইতে লাগিল. তাহা এই ঐ সাহসিক এবং বিদ্বান্ রালিঘ্ নামক ব্যক্তি, রাজবিরুদ্ধে ষড়্যন্ত্র করণদোষে, এবং যাহার প্রমাণ কখনো হইল না, তদ্দোষ নিমিত্তে, জেম্স্ রাজার সিংহাসনোপবিষ্টহওনকালাবধি গড়মধ্যে বদ্ধ হইয়া রহিয়াছিলেন, সে স্থানে অনেক গ্রন্থ যাহা অদ্যপর্য্যন্ত বহুমান্য আছে, তাহা রচনা করিয়াছিলেন. ঐ ব্যক্তির বহুকালদুঃখ সহিষ্ণুতা এবং তাঁহার গ্রন্থ রচনা দ্বারা তাবল্লোকেরদের মন তাঁহারি প্রতি আকর্ষিত হইল তাহাতে পূর্ব্বে যাহারা এসেক্সের শত্রুকে অতিশয়তুচ্ছ করিয়াছিল, তাহারা এক্ষণ এই জ্ঞানবান এবং যুদ্ধ নিপুণ এবং বিদ্বান্ ব্যক্তির বহুকালাবধি বন্দীহওনপ্রযুক্ত অনেক দয়া করিতে লাগিল ঐ ব্যক্তি স্বয়ংইও মুক্তিপ্রাপণার্থে অনেক চেষ্টা পাইয়াছিলেন. এবং বুঝা যায় যে এই আশয়ে তিনি এই বিষয় প্রকাশ করিলেন, যে তিনি গয়ানা দেশে

এক স্বর্ণের খনির উদ্দেশ পাইয়াছিলেন, সেই স্থানে যাইলে যাহারা প্রথমে সেই স্থান হস্তগত করে, তাহারা কেবল ধনবান হইবে না, কিন্তু রাজ্যের প্রতিও বহুধনদায়ক হইবে. পরে রাজা তাঁহার কথায় বিশ্বাস করনদ্বারাইবা হউক, কিম্বা তাহাকে পূর্ব্বাপেক্ষা অধিক নিগ্রহ করনাশায় বা হউক, তাহাকে ঐ ধনের চেষ্টায় যাইয়া আত্মভাগ্য পরীক্ষাকরণে অনুমতি দিলেন; কিন্তু তিনি যে ইহার পরে সদা চারা হইয়া চলেন, তন্নিমিত্তে তাঁহার পূর্ব্বের দণ্ডাজ্ঞা বহাল রাখিলেন.

পরে ঐ রালিঘ্ ঐ অভিলষিতবিষয়সিদ্ধার্থে আয়োজনকরণে বহুবিলম্ব করিলেন না, এবং ঐ বিষয়ে বহু উদ্যোগী হওনপ্রযুক্ত সকলে ভাবিতে লাগিলেন যে ঐ ব্যক্তি যেমনি কহিয়াছেন, তেমনিও তিনি ঐ ধনোদ্দেশে যাওনবিষয় ফলদায়ক জ্ঞান করিতেছেন. পরে ঐ ব্যক্তি জাহাজপথে যাত্রা করিয়া গয়ানা দেশে পহুঁছিলেন, সেই স্থানে পঁহুছিলে সকলহইতে বড় পাঁচ জাহাজ লইয়া তিনি অরুনোকোনদীর মহানায় নঙ্গর করিয়া রহিলেন, এবং অন্য জাহাজ সকল তাঁহার পুত্রকে এবং কাপ্তান কেমিষ্ যিনি তাঁহার বিশ্বাসপাত্র লোক ছিলেন, তাহারদিগকে ঐ জাহাজেরকর্ত্তৃত্ব দিয়া ধন অন্বেষণে উজানে পাঠাইয়া দিলেন. পরে সেই স্থানে পঁহুছিলে যেমন ঐ ধনসঞ্চয়াকাঙ্ক্ষীরা আশা করিয়া গিয়াছিল, তেমন স্বর্ণময় দেশ না পাইয়া, দেখিল যে স্পেন্‌দেশীয়েরা তাহারদের আগমনের সম্বাদ পাইয়া সশস্ত্র হইয়া যুদ্ধকরণে প্রস্তুত হইয়া রহিয়াছে. পরে ঐ যুবা রালিঘ্ আত্মলোকেরদের সাহস জন্মাওনার্থে, যে সময়ে তামস্ নামে সহর নিকটবর্ত্তী হইতে ছিল, তখন তাহা দেখিয়া, লোকেরদিগকে ডাকিয়া কহিলেন, যে এই সত্যস্বর্ণ খনির, এবং মূর্খব্যতিরিক্ত কেহ এস্থান ছাড়িয়া অন্যস্থানের চেষ্টা করিবেক না; কিন্তু এই কথা কহিতে ছিলেন, ইতোমধ্যে এক গোলাপ্রাপ্ত হইয়া তৎক্ষণাৎ প্রাণ ত্যাগ করিলেন. এই বিষয়ের পরে অন্য এক গ্লানি উপস্থিত হইল, যেহেতুক যখন ইংগ্লণ্ডীয়েরা ঐ সহর হস্তগত করিয়াছিল, তখন বহুমূল্য কিছুই প্রাপ্ত হইয়াছিল না.

পরে ঐ বৃদ্ধ রালিঘ্ এমত দুর্দ্দশাপন্ন হইয়া, দেখিলেন যে তাহার তাবদাশা বিফলা হইল, এবং দেখিলেন যে যাহারদের কর্ত্তৃত্ব গ্রহণ করিয়াছিলেন, তাহারদের তিরস্কার এবং অপমানদ্বারা তাঁহার দুর্দ্দশা অধিক বর্দ্ধিতা হইতে লাগিল. পরে তাঁহার দুর্দ্দশার অধিক কিছুই ছিল না, যেহেতুক তাঁহাকে কহা গেল যে তোমার রাজার নিকটে সকল কার্য্যের উত্তরদেওনার্থে ইংগ্লণ্ডদেশে প্রত্যাগমন করিতে হইবেক. এবং ঐ রালিঘের বিষয়ে ইহাও কথিত আছে, যে সে ঐকোর সময় স্পেনীয়নগরসকলের উপর অতিক্রম করণার্থে আত্মলোকেরদিগকে সম্মত করাইতে ছলপূর্ব্বক অনেক চেষ্টা পাইয়াছিল, তাহাতে অপারক হইয়া ফ্রান্সিস্

দেশে পলায়নকরণে মনস্থ করিয়াছিল. পরে ঐ সকল চেষ্টা নিষ্ফলা হওয়াতে, ঐ ব্যক্তি রাজার নিকটে অর্পিত হইয়া, সে এবং তাহার অনুযায়ী সকল, রাজার গুপ্তসভ্যের নিকটে দৃঢ়তর বিচারিত হইল. পরে ঐ যুদ্ধযাত্রার বিরুদ্ধে কাঁ্ট গন্দিমার নামক স্পেনীয় উকিল অনেক নালিষ করিয়াছিল, তাহাতে রাজা কহিলেন, যে স্পেনজাতীয়েরদের সহিত যুদ্ধ না করণে এবং বিরোধ না করণে, ঐরালিঘ্ দৃঢ়তর আজ্ঞাপ্রাপ্ত হইয়াছিল, এবং স্পেনীয় রাজসভার প্রতি আত্মশ্রদ্ধা জানাও নার্থে ঐরালিঘের বধপত্রে, বর্তমানাপরাধনিমিত্তে নহে কিন্তু পূর্ব্বকৃত কুপরামর্শের নিমিত্তে, স্বাক্ষর করিলেন. ঐ মহাব্যক্তি তাবদায়ু যেরূপ নির্ভয়তা প্রকাশ করিয়াছিলেন, তদ্রূপ মৃত্যুসময়েও জানাইলেন; এবং যখন কুঠারাঘাতপ্রাপ্ত হইতেছিলেন, তখন তাঁহাকে এ কথা কহিতে শুনা গেল, যে কুঠার অতিতীক্ষ্ণ বটে কিন্তু সর্ব্বদুঃখহইতে মুক্তহওনের ঔষধ. এবং দৃষ্টিকারিলোকেরদের প্রতি যে তাহার মরণানুভাব, তাহা অতিনিকটকরণে এবং মাধুবচনপূর্ব্বক কহিলেন. পরে ঐ রালিঘ্ নিরুদ্বেগে শিরশ্ছেদনকাষ্ঠোপরি আত্মশিরঃস্থাপন করিলেন.

কিঞ্চিৎ কালপরে ঐ জেম্স্ রাজার স্পেন্দেশীয় রাজার প্রতি যে শ্রদ্ধা উপস্থিত হওয়ার উপক্রম হইয়াছিল, তাহার অনেক কারণ প্রকাশ পাইতে লাগিল. যেহেতুক ঐ সম্রাট্ আত্মমতানুসারে ইহা ভাবিলেন, যে চার্লস্নামক আত্মপুত্র, যিনি বেল্স দেশের যুবরাজ ছিলেন. তাঁহার বিবাহ রাজবংশজাতব্যতিরেকে ক্ষুদ্রবংশে দেওন অমর্য্যাদার বিষয়. অতএব ফ্রাঁন্সিস্ রাজসভার মধ্যে কিম্বা স্পেন্দেশীয় রাজসভার মধ্যে উপযুক্ত ব্যক্তিকে, তাঁহার চেষ্টাকরণাবশ্যক হইল, এবং শেষোক্ত বিষয়ে অবধারণকরণে চেষ্টা পাইতে লাগিলেন. ঐ সময়ে গণ্ডিমার যিনি স্পেন্দেশীয় উকিল হইয়া ইংগ্লণ্ড দেশে ছিলেন, তিনি ঐ দুর্ব্বলান্তঃকরণ রাজার, সর্ব্বাপেক্ষা রাজানুকূলপ্রাপ্তব্যক্তিরদের প্রতি অধিক শ্রদ্ধা দেখিয়া. স্পেন্দেশীয় রাজার দ্বিতীয় কন্যার সহিত ঐ চার্লস্নামক যুবরাজের বিবাহ দেওনে পরামর্শ দিলেন, এবং ঐ বিষয় দৃঢ়করণার্থে এই আশা জন্মাইলেন যে ঐ রাজকন্যার সহিত রাজা অনেক ধনপ্রাপ্ত হইবেন. পরে সে যাহা হউক, ঐ সম্বন্ধ যে অতিশীঘ্র স্থির হইবে তাহার কোনো সম্ভাবনা ছিল না; যেহেতুক যে কালাবধি ঐ বিষয় প্রথম উত্থিত হইয়াছিল, সেকালাবধি পাঁচ বৎসর গত হইল, তথাপি জেম্স্ রাজা, ঐ সম্বন্ধ নিষ্পত্তিহওনের কোনো চিহ্ন দেখিলেন না.

পরে এতদ্রূপে ঐ বিবাহ বিষয়ের বিলম্ব হওয়া, জেম্স্ রাজার প্রতি অত্যন্ত অসন্তোষজনক হইল, কেননা ঐ জেম্স্ রাজা ঐ রাজকন্যার বস্তুর্থ স্বাধীন করণার্থে বহুকালাবধি আশা করিয়া রহিয়াছিলেন, এবং চার্লস্নামক যুবরাজেরও ঐ বিবাহের বিলম্বহওনবিষয় অত্যন্তাসন্তোষজনক ছিলেন, যেহেতুক তিনি রাজ্য

বহুকালাবধি অভিলাষবিষয়ে কদাপি নিবারিত না হইয়া, আত্মস্নেহ পাত্রকে না দেখিয়াও তৎসহ প্রেমাভিলাষে নিমগ্ন ছিলেন. ঐ বিবাহের বিষয়ে এতদ্রূপে বিলম্ব হইতেছিল, ইতিমধ্যে গণ্ডমর্স নামে এক ব্যক্তি, যিনি অনেককালাবধি রাজাকে আশ্বাসিত করিয়া রাখিয়াছিলেন, তিনি এক উপায় উপস্থিত করিলেন, যাহা রাজচরিত্র ও শিষ্টাচারবহির্ভূত কোনো এক ইতিহাসের ক্নাইট্ অর্থাৎ যোদ্ধৃজ্ঞানিকর্তৃক উপস্থিত করা অধিক ভাল ছিল. ঐ ব্যক্তির উপস্থিতউপায় এই, যে যুবরাজ অজ্ঞাতবেশ ধারণ করিয়া স্পেন্‌দেশে যাত্রা করিয়া, স্বয়ংই ঐ রাজকন্যার সহিত সাক্ষাৎ করিবেন. পরে বকিংহাম নামে এক ব্যক্তি, যিনি আপনাকে ঐ যুবরাজের স্নেহপাত্র করিতে বাঞ্ছা করিয়াছিলেন, তিনি ঐ যাত্রায় ঐ যুবরাজের অনুযাত্রী হওনে নিবেদন করিলেন; এবং রাজা, যাঁহার উপযুক্ত ন্যায্য এই ছিল, যে ঐ উন্মত্ত বিষয়ের নিবারক হইবেন, তিনিও ঐ আশানুরূপ উপায়ে সম্মত হইলেন. পরে ঐ যাত্রাবিষয়ে ঐ দুই ব্যক্তির যাহা২ ঘটিয়াছিল, তাহা বর্ণনা করিলে অনেক ইতিহাসে গ্রন্থবাহুল্য হইতে পারে, এবং ঐ যাত্রাবিষয় অনেক গ্রন্থের আদিকারণ হইয়াছে. ঐ যাত্রায় চার্লস যুবরাজ যোদ্ধৃজ্ঞানী হইলেন, এবং বকিংহাম্ তদনুগত মহাশয়গণদে খ্যাত হইলেন. পরে সে যাহা হউক, ঐ বিবাহবিষয় ভঙ্গ হইল, কিন্তু তাহার কারণ কোনহ গ্রন্থকর্তারা নিশ্চিত করেন নাই, এবং যদি আমরা তৎকালিক ইতিহাস রচকেরদের কথায় কিঞ্চিন্নির্ভর করিতে পারি, তবে বুঝাযায় যে ঐ সময়ে ঐ যুবরাজ ফ্রাঁসিসেরদের চতুর্থ হেনরির কন্যার সহিত প্রীতিযুক্ত ছিলেন, যেহেতুক কিছুকাল পরে, তিনি ঐ কন্যাকে বিবাহ করিলেন.

সুতরাং সহজে বুঝা যায়, যে ঐ সকল কার্যনিমিত্তে প্রজারদের যথেষ্ট অসন্তোষ জন্মিল. ঐ সময়ে প্রজাপ্রতিনিধিসভ্যেরদিগকে শাসনে রাখনে রাজার অন্যায় হইল, যেহেতুক সেই রাজার [illegible]স্বভাব এবং আত্মপ্রিয়পাত্রেরদের অনুগ্রহওয়াতে, তাঁহার অর্থের আবশ্যকব্যয় এমত বৃদ্ধি পাইতে লাগিল, যে অর্থপ্রাপণার্থে ঐ রাজার [illegible] সামগ্রী সকল, প্রজাপ্রতিনিধিসভ্যেরদের নিকটে ক্রমে২ একের পরে আরএক বিক্রয় করিতে হইল, এবং ঐ রাজার অর্থব্যয়ের আবশ্যকতা যেমন উত্তরোত্তর বৃদ্ধি পাইতে লাগিল তেমনি ঐ সভ্যেরা উত্তরোত্তর নূতন২ নিবেদনপত্র উপস্থিত করিতে লাগিল, এবং যেং সময়ে ঐ সভ্যেরা রাজাকে অর্থপ্রদান করিত, সেই২ সময়ে সে অর্থের সহিতও কোনো-এক নিবেদনপত্র উপস্থিত করিত. পরে ঐ রাজার এবং তাঁহার পার্লিমেন্টের অর্থাৎ প্রজাসভ্যেরদের মধ্যে যেং বাগ্যুদ্ধ হইতেছিল, তাহা প্রত্যেক সেসন্ অর্থাৎ মহাসভ্যেরদের একত্রীহওনসময়ে উত্তরোত্তর বৃদ্ধি পাইতে লাগিল,

এবং শেষ সেসনেতে ঐ সভ্যেরদের আকাঙ্খা এমত বর্দ্ধিতা হইল, যে রাজা স্বয়ংই শঙ্কান্বিত হইতে লাগিলেন; এবং ঐ জেম্স রাজার দৌর্ব্বল্যহেতুক যেৎ দুঃখ ওৎপন্ন হইয়াছিল, তাহা তদুত্তরাধিকারির ওপরে পড়িল.

পরে ঐ সকল গৃহোৎপাতাপেক্ষা, অধিক অন্যৎ অনেক গুরুতরোৎপাত, যাহা জার্ম্মনি দেশে ওপস্থিত হইয়াছিল, এবং যাহা অবশেষে অনেক যদ্দের আদি কারণ হইল, তাহাও ওপস্থিত হইল, যেহেতুক ঐ জেম্স রাজার জ্যেষ্ঠা কন্যার, ফ্রেড্রিকনামক জার্ম্মনি দেশের পালাতীনের মনোনিতকর্ত্তার সহিত বিবাহ হইয়াছিল, এবং ঐ যুবরাজ দ্বিতীয় ফর্দিনাণ্ড নামে সম্রাটের বিরুদ্ধে অস্ত্রধারণ করণপূর্ব্বক যুদ্ধেতে পরাভূত হইয়া, তাঁহার হলণ্ডরাজ্যে আশ্রয়লওনের আবশ্যক হইল. পরে ঐ যুবরাজের ইংগ্লণ্ডীয় রাজার সহিত নিকটসম্বন্ধপ্রযুক্ত, এবং তাহার দুর্দ্দশাপ্রযুক্ত; বিশেষত, অধিক প্রাতিস্তন্তমতস্থাপনার্থে, ঐ যুবরাজ অনেক কষ্ট পাইয়াছিলেন, তৎপ্রযুক্ত ইংগ্লণ্ডীয় নিবাসীরা, ঐ যুবরাজের মঙ্গল বর্দ্ধনেচ্ছুক হইল. পরে তৎকার্য্যসম্পাদনার্থে যে জেম্স রাজা, ঐ জার্ম্মনীয় যুদ্ধে সহভাগী হইয়া, ঐ সিংহাসনচ্যুতরাজাকে তৎপৈতৃক রাজসিংহাসনে সংস্থাপন করেন, এই বিষয়ে প্রজাপ্রতিনিধিসভ্যের, জেম্স রাজার নিকটে অনেক নিবেদনপত্র পাঠাইলেন. পরে ঐ জেম্স রাজা স্বজামাতৃদুর্দ্দশা, সন্ধিনির্ব্বদ্ধদ্বারা নিবৃত্তাকরণে প্রথমত ওদ্যোগী হইলেন; কিন্তু তাহা ব্যর্থ হওয়াতে, ঐ ফর্দিনাণ্ডনামে সম্রাটের হস্তহইতে, ঐ পালাতীন্ মনোনীতকর্ত্তা যুবরাজের মুক্তি, অস্ত্রগ্রহণকরণদ্বারা সিদ্ধকরণে নিশ্চয় করিলেন. তাহাতে স্পেন্‌দেশের এবং তৎসম্রাটের বিরুদ্ধে যুদ্ধ প্রকাশিত হইল, এবং ঐ স্পেনীয় শত্রুরদের বিরুদ্ধে মারিস্‌নামক যুবরাজ যেৎ ওপায় স্থির করিয়াছিলেন, তদুপায়বিষয়ে সাহায্যকরণার্থে ৬ ছয় সহস্র লোক সংগ্রহ করিয়া হলণ্ড রাজ্যে প্রেরণ করিতে হইল. পরে প্রজারা, ঐ সকল আড়ম্বর এবং স্বরাজার সাহস দেখিয়া, প্রত্যাশাতে পরিপূর্ণ হইয়া, পাপামতাবলম্বিরদের সমূলোৎপাটনবিষয়ে, যে কোনো যুদ্ধ ওপস্থিত হয় না কেন, তাহাতেই সন্তুষ্ট হইয়াছিল. পরে ঐ সৈন্যসমূহের অন্য দ্বাদশ সহস্র সংখ্যক সৈন্য, যাহার সেনাপতি কৌন্তমান্স্‌ফেল্দ ছিলেন, তাহারা ওপস্থিত হইল, এবং ফ্রান্সিসের রাজসভাস্থ লোক, ঐ যুদ্ধবিষয়ে ঐ জেম্স রাজার সাহায্য করণে অঙ্গীকার করিল. পরে ঐ সকল বিষয় যাহা হওক, ইংগ্লণ্ডীয়েরা তাহারদের তাবদভিলষিতবিষয়ে নিরাশা হইল, যেহেতুক সৈন্যগণ দোবর নামে স্থানে জাহাজে চড়িয়া, কালেশ্‌নামক শহরে যাত্রা করিয়া ওত্তীর্ণ হইলে পর, জ্ঞাত হইল যে সে শহরে তাহারদিগকে গ্রহণ করেন, এমন কোনহ আজ্ঞা ছিল না; অতএব ঐ শহরনিকটে কতক দিন নিরর্থকরূপে কালযাপন

করণানন্তর, নঙ্গর তুলিয়া জীলণ্ড নামে উপদ্বীপের দিগে তাহারদিগের যাত্রা করিতে হইল. এবং সেই স্থানে পঁহছনের পরে তাহারদিগের জাহাজহইতে অবতরণ হওয়ার কোনহ উপায় করা যায় নাই; এই সকল হইতেছিল কৃত্রিম বা বহুকাল্য বহিষ্কৃতং জাহাজে স্থিত ঐ সকল সৈন্যগণের মধ্যে মরাভয় উপস্থিত হওয়াতে, জাহাজহইতে অবতরণপূর্ব্বে অনেক সৈন্য মারা গেল. এবং অন্য সাংঘাতিক পীড়াতে শক্তিহীন হইয়া পালাতীন্ রাজ্যে ছোডকরণে অপারক হইল. তদ্রূপ কুপরামর্শপূর্ব্বক স্থিরীকৃত ঐ নিষ্ফল যুদ্ধযাত্রা সাঙ্গ হইল.

পরে ঐ দুর্ভাগ্য বিষয়, যে জেম্স রাজার শরীরপীড়োৎপাদক হইয়াছিল কি না, ইহা কহা যায় না, কিন্তু অল্পদিনের পর জাতিক জ্বর গ্রস্ত হইলেন, এবং যখন তাঁহার মন্ত্রীরা উপদেশবাক্য অনুসারে কহিল, যে ঐ পীড়াতে রাজার মঙ্গল হইবে ইহাতে ঐ জেম্স ক্রুদ্ধ হইয়া কহিলেন, যে ঐ উপদেশকবাক্য যুবরাজেরদের নিমিত্তে জান. পরে ক্রমে২ অত্যন্ত ঐ জ্বর, কল্পজ্বররূপে বৃদ্ধি পাওয়াতে, তিনি অতিদুর্বল হইতে লাগিলেন, এবং যুবরাজকে ডাকাইয়া আজ্ঞা করিলেন, যে তুমি শান্তিযুক্ত হইয়া দয়াবান্ হইবা. পরে অতিসাহস পূর্ব্বক এবং সদ্বিবেচনাপূর্ব্বক আয়ুঃশেষাবস্থা পর্য্যন্ত কাল যাপন করিলে পর, ৫৯ উনষাইট বৎসরবয়স্ক, তন্মধ্যে ইংগ্লণ্ডরাজ্যে বাইশ বৎসর রাজত্ব করিয়া, প্রাণ ত্যাগ করিলেন.

## ২৮ অষ্টাবিংশাধ্যায়.

### প্রথম চার্লসের বিবরণ.

চার্লস্ নামক যুবরাজের তুল্য সুসংঘটনপূর্ব্বক রাজগণেরদের মধ্যে অত্যল্প লোক রাজসিংহাসনে উপবিষ্ট হইয়াছিলেন, এবং প্রায় কোনো কেহ ঐ চার্লসের তুল্য কষ্ট সহিয়াছিলেন না.

পরে, ইহা সত্য, যে ঐ চার্লস্ রাজা যখন প্রথমত রাজকীয়ভার গ্রহণ করিলেন, সেই সময় তিনি ভাবিলেন, যে আমি বহুমর্যাদাবীর এইপ্রযুক্ত সর্ব্বকার্য্য

প্রস্তুতকরণার্থে, প্রত্যেক সমুদ্র নিকটস্থ নগর, এবং ঐ সকল নগরনিকটস্থ পরগনার প্রতি এই আজ্ঞা দিলেন, যে যত জাহাজ সজ্জিত করিতে আজ্ঞা দেওয়া গিয়াছে তাহা প্রস্তুত করিবে; তাহাতে কেবল লণ্ডন্ শহরের ২০ জাহাজ প্রস্তুত করণভার হইল. পরে যাহা অতিশয় অসহিষ্ণু হইয়া অনেক অন্যায়ের কারণ হওয়াতে, প্রজারদের মধ্যে অত্যসন্তোষজনক হইল, এমত যে শুল্কসংগ্রহকরণ, তাহার প্রথমোপক্রম এই হইল.

কিঞ্চিদ্দিবস পরে ফ্রাঁসিসেরদের সহিত যুদ্ধকরণাজ্ঞা প্রকাশ হওয়াতে, বকিংহাম্নামক সেনাপতির আজ্ঞাধীন, ফ্রাঁসিসাভঃপাতি রচেল্লি শহরের উপকারার্থে সংগ্রামজাহাজ প্রেরিত হইল. ঐ শহর যে অনেককালাবধি ফ্রাঁসিস্ রাজার অধীন না হইয়া, বহুকালাবধি ধর্ম্মান্তরমতগ্রহণ করিয়াছিল, তাহা এখন বৃহদ্ভুয়স্কীর সৈন্যদ্বারা বেষ্টিত হইল, কিন্তু পূর্ব্বে যেমন স্প্রেনদেশীয় তটসমীপে প্রেরিত যুদ্ধজাহাজ দুর্দশাগ্রস্ত হইয়াছিল, তেমনি ইহারাও হইল. ঐ অগ্রণীর কার্য্যকর্ম্ম সদ্বিবেচনাপূর্ব্বক না হওয়াতে, শহরনিবাসীরা, পুরদ্বার রুদ্ধ করিল, এবং যাহাদের বিষয় তাহারা অনবগত ছিল, এই মত সাহায্যকারিরদের প্রবেশনিবারক হইল. পরে ঐ অগ্রণী অলিরণ্নামক উপদ্বীপ, যাহা অতিফলবত এবং অসুরক্ষিত, তদুপরি চড়াও না করিয়া, র্হি নামক উপদ্বীপ যাহা সৈন্য এবং দুর্গাদিতে সুরক্ষিত ছিল, তৎপ্রতি যাত্রা করিল. সেই স্থানে পহুঁছিলে পর, ঐ অগ্রণী মার্ত্তিন্ নামক গড়স্থিত সৈন্যেরদিগকে, যাহারা সমুদ্র পথাদ্বারানিত যথেষ্ট খাদ্যসামগ্র্যাদিদ্বারা সাহায্যপ্রাপ্ত হইয়াছিল, তাহারদিগকে খাদ্যদ্রব্যাদি নিবারণদ্বারা হস্তগতকরণে চেষ্টা করিয়াছিল; কিন্তু ফ্রাঁসিসেরা আত্মসৈন্যেরদিগকে গুপ্তরূপে ঐ উপদ্বীপের অন্যভাগে যুদ্ধার্থে প্রেরণ করিয়াছিল, তাহাতে বকিংহামের এমত দ্রুততা হইতে হইল, যে জাহাজে তাহার সৈন্যসকলকে পুনরারোহণ করাওনের পূর্ব্বে এবং ঐ আরোহণকরণবিষয়ে ঐ অগ্রণী সকলের পশ্চাৎ তট ত্যাগ করিলেও, তাঁহার সৈন্যের তিন অংশের মধ্যে দুই অংশ কাটা পড়িল. কিন্তু ঐ বিষয়ে ঐ সেনাপতির আত্মসাহস যেমনিবা বড় হয় না কেন, ঐ যুদ্ধ অসফল হওনপ্রযুক্ত, তাহার রাজা, যে অপযশ প্রাপ্ত হইয়াছিল, তন্নিবর্ত্তে সে ব্যক্তির সাহস অত্যল্প সান্ত্বনাদায়ক হইল, যেহেতুক ঐ সেনাপতির মরণবিষয় সর্ব্বশেষেতেই রাজ্যেশ্বরদের খেদবিষয় হইত.

পরে রাজার এবং প্রজাপ্রতিনিধিসভ্যেরদের মধ্যে যে বিবাদ, তাহা উত্তরোত্তর বৃদ্ধিপাইতে লাগিল. এবং যেং মহাজন লোকেরা তনেজ্ এবং পাওণ্ডেজ্ নামক রাজশুল্ক, এবং যাহা তাহারা কহিল, যে ইহা রাজ্যব্যবস্থানুসারে নহে, তাহা দেওনে হেলনকরণজন্যে, তাহারদের সামগ্রী সকল আটক পড়িল. ঐ আটক

কাহার আজ্ঞায় করিয়াছিল, তদুত্তর দেওনার্থে শুল্কগৃহের প্রধানং ব্যক্তিরা প্রজাপ্রতিনিধিসভ্যকর্তৃক আহূত হইল. পরে ঐ বিষয়ে যেং ব্যবস্থা করা গিয়াছিল, তদ্বিষয়ে একশেকর্‌নামক শুল্কাধিপতিরা, সভ্যকর্তৃক পৃষ্ঠা হইল, এবং লণ্ডনের দণ্ডনায়ক, ঐ বিষয়ে শুল্কগ্রাহকের প্রধান ব্যক্তিরদের পক্ষ হইয়া বাদানুবাদকরণপ্রযুক্ত গড়মধ্যে প্রেরিত হইল. এই সকল বিষয় অতিনির্ভয়পূর্ব্বক কৃত হইয়াছিল বটে, কিন্তু প্রজাপ্রতিনিধিসভা, যে ঐ বিষয়েমাত্র নিবৃত্ত হইল, তাহা নয়, তাহারা ধর্ম্মবিষয়ক নালিষে হাতদেওনে মনস্থকরণদ্বারা অধিক নির্ভয় হইতে লাগিল, তাহাতে অন্য এক নূতন দুঃসহ্যস্বভাব উপস্থিত হইল. তাহাতে রাজা আপনি পার্লিমেন্তকে শাসিত রাখনে অপারক ছিলেন, অতএব তাহা ভঞ্জন করণে মনস্থ করিলেন, এবং যে সময়ে ঐ তনেজ্ এবং পৌণ্ডেজ্‌নামক করের বিষয় পার্লিমেন্তের মধ্যে উপস্থিত হইল, সেই সময়ে সর্জান্ ফিঞ্চ্নামক পার্লিমেন্তের বাক্যপ্রচারক, উঠিয়া জ্ঞাত করাইলেন, যে পার্লিমেন্তভঞ্জনকরণের আজ্ঞা পাইয়াছি.

ঐ বিষয়ের নিমিত্তে তাবৎ পার্লিমেন্তগৃহ কলহেতে পরিপূর্ণ হইল, এবং ঐ বাক্যপ্রচারককে পুনর্ব্বার উদাসনে বসাইয়া, হল্লিশ, এবং বালেন্তাইন্‌নামক দুইব্যক্তি তাহাকে বলদ্বারা, যাবৎ ঐ বিষয়ের অন্যায্যবিষয়ক এক নালিষপত্র না করা গেল, তাবৎ ধরিয়া রাখিল; পরে ঐ সত্বরনির্ম্মিতপত্র পরস্পরসম্মত্যপেক্ষা বরঞ্চ কলহদ্বারা স্থির হইল. ঐ সত্বরনির্ম্মিতপত্রের দ্বারা এই কথা প্রচার ছিল, যে পাপামতাবলম্বীরা এবং হার্মিনের মতাবলম্বীরা, রাজ্যের শত্রু; এবং তনেজ্ এবং পৌণ্ডেজ্ নামক যে শুল্ক, তাহা রাজ্যের অব্যবস্থাবিষয়প্রযুক্ত রদ হইল, এবং যাহারা ঐ শুল্ক হাসিল করিল, তাহারা কেবল নয়, কিন্তু যাহারা ঐ শুল্ক দিল, তাহারাও মরণযোগ্যাপরাধে দোষীকৃত হইল.

ঐ নিষ্ঠুরাচরণপ্রযুক্ত এবং রাজার আজ্ঞাতে সর্ মাইল্স্ হোবার্ত এবং সর্ পিতর হেমান্ এবং সেল্দেন এবং করীতন্ এবং লং এবং স্ত্রোদ্, ইহারা কলহ জন্মাওন দোষে গড়ে অর্পিত হইল, কিন্তু যে হঠাৎকারিত্বস্বভাবপ্রযুক্ত চাল্স্ তাহারদিগকে বদ্ধ করিয়াছিলেন, ঐ স্বভাবপ্রযুক্ত তাহারদিগকে শীঘ্র পুনর্মুক্ত করিলেন. পরে সর্ জান্ এলিঅট্ এবং হল্লিশ্ এবং বালেন্তিন্, ইহারা রাজাসনাখ্যসভার নিকটে আহূত হইল, কিন্তু অধিকমর্য্যাদিতসভায় কৃতাপরাধজন্য, তদপেক্ষা অল্পমর্য্যাদিতসভায় বিচার্য্যহওনে অবহেলাকরণপ্রযুক্ত, যাবৎ রাজার ইচ্ছা তাবৎ কারাবদ্ধ থাকিবে, এই দণ্ডাজ্ঞা দত্তা হইল. পরে প্রথমকথিত দুই ব্যক্তিরদের আটং হাজার টাকা, এবং শেষকথিতব্যক্তির এক হাজার পাঁচ শত টাকা দণ্ড করিয়া, পশ্চাতে যে তাহারা সদ্ব্যাচরণ করিবে, তন্নিমিত্তে

তাহারদের জামিনদেওনের আজ্ঞা দত্ত হইল. ঐ সকল সংস্তারদের স্বখ দুঃখেতে আহ্লাদপূর্ব্বক ধৈর্য্যাবলম্বনকরণ এবং সাহস দেখিয়া, তাবদ্দেশস্থ লোক তাহারদের প্রশংসা করিতে লাগিল.

এই সকল হইতেছিল, এবং যে সময়ে চার্লস্ রাজা প্রজাপ্রতিনিধিসভ্যেরদের বিরক্ততাপূর্ব্বক অত্যন্তাসন্তুষ্ট হইয়াছিলেন, সেই সময়ে বকিংহামের অগুলী, তাঁহার এক জন আত্মীয় পাত্র এবং প্রধান প্রজাবৃন্দের অশ্রদ্ধাপ্রযুক্ত মারা পড়িয়া ছিলেন, তাঁহার মৃত্যুবিষয়ে অধিক দুঃখযুক্ত হইলেন. ঐ সময়ে রচেল্লা নামক শহর যাহা ফৈনসেরা বেষ্টিত ছিল, সেই বেষ্টনভঙ্গের আর এক বার পণ করিয়াছিলেন, ঐ কার্য্যসম্পাদনে দেন্‌বি নামক ব্যক্তি প্রধানাধিকারির পদে নিযুক্ত হইয়াছিল, কিন্তু যৎকিঞ্চিৎও নিষ্পন্ন না করিয়া ফিরিয়া আইল. পরে ঐ অসম্পন্ন কার্য্য সম্পন্নার্থে বকিংহামের অগুলী, অন্য এক যুদ্ধযাত্রার আয়োজনার্থে, এবং যাহারা রাজকার্য্যবিষয়ে রাজাকে প্রতারণা করণে চেষ্টা পাইয়াছিল, তাহারদিগকে দণ্ডদেওনার্থে স্বয়ংই পোর্টস্‌মৌত নগরে যাত্রা করিল. ঐ মহাকুলোদ্ভব ব্যক্তির প্রতি সর্ব্বত্র যে অসন্তোষ জন্মিয়াছিল, সে নিমিত্তে নিত্য এই আশা উৎপন্না হইল, যে তাহার বিনাশার্থে কোনো এক উপায় অবশ্য স্থিরীভূত হইবে; এবং সর্ব্বত্র ঐ বকিংহাম এই অপমান হইল, যে সে রাজাকে পরহস্তগত করণে উদ্যোগকরণদ্বারা রাজ্যের নাশক হইয়াছিল. ঐ সময়ে ফেল্‌তন নামক এক ব্যক্তি ছিল, সেও ঐ সর্ব্বত্রব্যাপ্তবিষয়ে মগ্নীভূত ছিল. ঐ ব্যক্তি আইর্লণ্ড জাতীয় এক ভদ্রবংশজ, এবং ঐ অগুলীর অধীন হইয়া প্রধানযোদ্ধ পদে স্থিত হইয়া কার্য্য করিয়াছিল, কিন্তু তদুচ্চপদস্থ কাপ্তান্ যিনি স্বীয় উপদ্রবেতে মারা পড়িয়াছিলেন, তাঁহার মৃত্যু হওয়াতে তৎপদে প্রাপণে নিরাকৃত হওনপ্রযুক্ত কর্ম্মত্যাগ করিল. ঐ মনুষ্য স্বাভাবিক দুঃখিতমনা, এবং সাহসিক, এবং স্বমতদৃঢ়াবলম্বী. ঐ ব্যক্তি আত্মরাজ্যের দোষেতে দুঃখযুক্ত ছিল, এবং ভাবিয়াছিল যে রাজ্যকে দুঃখহইতে মুক্ত করিতে তাহার কর্ত্তব্য ছিল; অতএব ঐ ব্যক্তি, ঐ অগুলীকে বধকরণদ্বারা, স্বয়ং যে হিংসাপ্রাপ্ত হইয়াছিল, তাহার প্রতিফল দেওয়া যাইতে পারে, এবং ঈশ্বরের এবং মনুষ্যের উপকারও হইবে, ইহা ভাবিয়া ঐ কার্য্য নিষ্করণে মনঃস্থ করিল. পরে ঐ প্রকারে ঐ বিষয়ে উদ্যত হইয়া, এবং স্বদেশীয় ভ্রাতৃনুরাগতে নিমগ্নীভূত হইয়া, একাকী পোর্টস্‌মথ্ নগরে যাত্রা করিল. এবং যে সময় ঐ অগুলী স্বদরবারদ্বারা বেষ্টিত হইয়া জাহাজে সৈন্য উঠাওনের আজ্ঞা দিতেছিলেন, সেই সময় নগরমধ্যে প্রবিষ্ট হইল; এবং যে সময়ে ঐ অগুলী তাঁহার এক কর্ণেলের সহিত কথা কহিতে ছিলেন, সেই সময়ে ঐ ফেল্‌তন্ অন্য এক সেনাপতির স্কন্ধের উপর দিয়া এক ছুরিকাঘাত

ঐ অগ্রণীর বক্ষস্থলে করিল; তাহাতে মরণপার্শ্বে ঐ অগ্রণী কেবল এই এক কথা কহনাবকাশ পাইল, যে ঐ দুষ্ট আমাকে প্রাণে মারিয়াছে, পরে ঐ কথা কহিয়া ঐ কর্ণেলের পদনিকটে পড়িয়া তৎক্ষণাৎ প্রাণত্যাগ করিল. ঐ মহাঘাত তাহা এবং তৎকর্ত্তাকে কেহ দেখিল না, কিন্তু এক টুপী কুড়াইয়া পাইয়াছিল, তাহার মধ্যে দশ দিন মর্দ্দ কাগজ পাওয়া গিয়াছিল, ঐ কাগজে মধ্যে ঐ অগ্রণীর প্রতি প্রজাপ্রতিনিধিসভাদের অনুযোগবাক্য থাকাতে, স্থির করিল, যে ঐ টুপী ঐ হন্তার বটে. এবং যে সময়ে তাহারা ঐ বিষয়ে নানা ভাবনা করিতেছিল, সেই সময়ে টুপীরহিত এক জন আসিয়া দ্বারের সম্মুখে অতিনির্ভয়রূপে বেড়াইতে লাগিল, এবং আমি ঐ ব্যক্তি, এই কথা চেঁচাইয়া কহিল. ঐ ব্যক্তি, যে প্রাণহরণকারি ছিল তদ্বিষয়ে আত্মশ্লাঘা করিল, এবং তাহা অপহ্নবকরণে তুচ্ছজ্ঞান করিল, এবং এই কথা কহিল, যে ঐ অগ্রণী রাজ্যের শত্রুস্বরূপ অতএব দণ্ডপ্রাপনযোগ্যলোক. পরে যখন তাহাকে এই জিজ্ঞাসা করিয়াছিল, যে তুমি কাহার পরামর্শে ঐ দুষ্করকার্য্য করিয়াছিলা, তখন সে উত্তর দিল, যে ঐ বিষয়ে আপনকারদিগের প্রশ্নকরণে কোনো প্রয়োজন নাই; আমার মনই কেবল আমার পরামর্শক হইয়াছিল এবং আমার মনে যাহা কহে, তাহার অন্যথা করণে পৃথিবীস্থ কোনো মনুষ্যের সাধ্য নাই. পরে ঐ ব্যক্তি, ঐরূপে নিরুদ্বিগ্ন মনা হইয়া শেষপর্য্যন্ত সহিষ্ণুতা করিল, এবং যাহারা তাহার সাহস দেখিয়া প্রশংসা করিল তাহারা কেবল যে তাহাই প্রশংসা করিল তাহা নয়, কিন্তু সে যে কার্য্যের নিমিত্ত মরিল সে কার্য্যেরও প্রশংসাকরণে ন্যূনতা ছিল না.

পরে চার্লস্ রাজা, মন্ত্রী এবং পার্লিমেণ্টসভা রহিত হইয়া, যে উপায় করিলেন, তাহা অতিসদ্বিবেচনাপূর্ব্বক করিয়াছিলেন. তাহা এই, যেই রাজার সহিত ঐ কালপর্য্যন্ত বিবাদ করিয়া যুদ্ধ করিয়াছিলেন, তাহারদের সহিত ঐক্য করিলেন. ঐ যুদ্ধে কারণরহিত হইয়া প্রবৃত্ত হইয়াছিলেন, এবং অখ্যাতিপূর্ব্বক তাহা নির্ব্বাহ করিয়াছিলেন. পরে চার্লস্ রাজা ঐ সকল বন্ধনরূপকার্য্যহইতে মুক্ত হইয়া, রাজ্যান্তর্গতকার্য্যকর্ম্মে মনোযোগ করিতে লাগিলেন; এবং ঐ বিষয়সম্পন্নার্থে দুই জন অনুগ্রহী, যাহারা তাঁহার বশীভূত হইয়া কার্য্য সম্পন্ন করিয়াছিল, তাহারদিগকে গ্রহণ করিলেন. তাহারদের এক জনের নাম সর তামস্ বেন্তবর্থ যিনি পশ্চাৎ স্ত্রাফুর্দের প্রদেশাধিকারিপদে নিযুক্ত ছিলেন, এবং লাদ্ যিনি পশ্চাৎ কান্তর্বরির মহাধর্ম্মাধ্যক্ষপদে নিযুক্ত ছিলেন.

অতএব যে সময়ে লাদ্ ধর্ম্মপক্ষপাতিরদের উপর কর্তৃত্ব করিলেন, সেই সমস্ত সময়ে রাজা এবং স্ত্রাফুর্দ, রাজার ঐহিকবিষয়ের হিতচেষ্টায় মনোযোগ করিতে লাগিলেন, পরে এই আজ্ঞা সর্ব্বত্র প্রকাশিত হইল, যে ঐ রাজত্বের

তাবৎকাল, পার্লিয়েমেন্তসভ্যেরদের একত্রীভূত করা যাইবেক না, এবং রাজার সমস্ত কার্য্যদ্বারা, ঐ নিয়ম যে সত্য, প্রজারদের যে এমত জ্ঞান, তাহা উত্তরোত্তর স্থিরীভূত হইল.

পরে তনেজ্ এবং পৌণ্ডেজ্‌নামক যে শুল্ক, তাহা রাজাজ্ঞাব্যতিরিক্ত অন্যের আজ্ঞায় সংগৃহীত হইল না. এবং শুল্কগৃহের প্রধানেরা, সন্দেহজনকবিষয়ের উদ্দেশে, কোনোগৃহে বলদ্বারা প্রবিষ্ট হইতে পারিবে, এমত আজ্ঞা সভ্যেরদিগ হইতে প্রাপ্ত হইল. এবং পাপাধ্যতাবলম্বিরদের সহিত প্রকাশিতরূপে সন্ধিপত্র কৃত হইল, এবং তাহারদের ধর্ম্ম, রাজকরওৎপন্নহওনের এক উপায় হইল. পরে স্তারচেম্বর নামক রাজনিয়োজিতসভ্যেরা, কোনো রাজব্যবস্থা বশীভূত না হইয়া, কতকগুলিন নির্ভয় স্বেচ্ছাচারী, যাহারা কেবল দুঃখসহিষ্ণুতাকরণদ্বারা আত্মাহো প্রভুত্বেচ্ছা বর্দ্ধন করিয়া, তদ্দ্বারা রাজশাসন তুচ্ছাস্পদ এবং ঘৃণাস্পদ করিল, তাহারদের উপর শাসন করিতে লাগিল. পরে প্রিননামক লিঙ্কন ইনের এক জন ব্যারিস্তর অর্থাৎ সভাসৎ এবং বর্তন্‌নামক এক জন ধর্ম্মোপদেশক, এবং বাস্তবিক্ নামক এক জন বৈদ্য, ইহারা ঐ সভ্যেরদের সাক্ষাতে অন্যধর্ম্মাবলম্বীহওন দোষাপরাধে বিচারিত হইল; যেহেতুক তাহারা কঠোরতাপূর্ব্বক ইংগ্লণ্ডীয় ধর্ম্ম পক্ষপাতিরদের মত এবং ব্যবস্থার বিরুদ্ধে অনেক প্রস্তাব করিয়াছিল. পরে তাহারা, এই দণ্ডাজ্ঞাপ্রাপ্ত হইল, যে চক্রাকারহাড়েতে বদ্ধ হইবে, এবং ছিন্নকর্ণ হইবে, এবং পাঁচ হাজার পৌন্দ্ অর্থাৎ ৪০ চল্লিশ হাজার টাকা রাজাকে দণ্ড দিবে.

পরে প্রত্যেক বৎসর এবং প্রত্যেক মাস এবং প্রত্যেক দিবস, পার্লিয়েমেন্তের একত্রীভূতহওনসময়মধ্যে, রাজসভ্যেরা, ঐ পার্লিয়েমেন্তের একত্রীভূতহওন, নিঃশেষে নাশার্থে মনস্থকরণচিহ্ন দর্শাইল; এবং জাহাজ শুল্কখ্যাত শুল্কদান অসহ্যপ্রযুক্ত সকলি তাহার অন্যায্যতা প্রচার করিতে লাগিল. ঐ করের অভিপ্রায় এই, যে পূর্ব্বরাজত্বে পার্লিয়েমেন্ত সভ্যের সম্মত্যপেক্ষা না করিয়া নীত হইত, কিন্তু কেবল রাজ্যের প্রয়োজনক্রমে. পরে বকিংহাম্ পরগনায় স্থিত এক জন জান্ হাম্বদেন্ নামক ধনাঢ্যব্যক্তি, ঐ করদেওনে সম্মত না হওয়াতে, তাহার ন্যায্যান্যায্য জ্ঞাপনার্থে, ঐ বিষয় বিচারকরাওনে মনস্থ করিল; যেহেতুক ঐ ব্যক্তি তাহার অধিকারভূমির নিমিত্তে যে একর বিংশতি শিলিং নামিকা মুদ্রা চাহিয়াছিল, তাহা তিনি অবহেলা করিলেন, এবং ঐ বিষয় একশ্চেকরনামক ন্যায়সভায় ইংগ্লণ্ডদেশীয় তাবৎ বিচারকর্ত্তারদের সাক্ষাতে দ্বাদশ দিবসপর্য্যন্ত, অনেক বাদানুবাদপূর্ব্বক বিচারিত হইল. এমত যে বিচার, যাহাতে রাজার পরাক্রমের পরিসীমা নির্ণয় হয়, তাহার শেষজ্ঞাপনার্থে তাবদ্রাজ্য আশা করিয়া

রহিল. পরে চারিজনব্যতিরিক্ত যাবৎ বিচারকর্ত্তারা, রাজার পক্ষ হইয়া ঐ বিচার সম্পন্ন করিল, এবং হাম্পদেন্ পরাভূত হইলেন; কিন্তু ঐ বিচারবিষয়ে প্রজারদের যে প্রশংসা, তাহা জয়ীহওনাপেক্ষা তৎস্তুতি অধিক ফলদায়িকা হইল.

পরে ধর্ম্মাধ্যক্ষকর্তৃকত্ব ইংগ্লণ্ডদেশে স্থাপনকরণে, চার্লস্ রাজা আয়ংগ্লণ্ডীয় প্রজারদের মধ্যে যে অসন্তোষাধীরত্ব এবং বিরুদ্ধাচরণপ্রাপ্ত হইলেন, তাহাতে বুঝা যায় যে স্কৎলণ্ডদেশীয় প্রজারা, যাহারদের মধ্যে ঐ বিষয় সর্ব্বত্র ঘৃণার্হ ছিল, তাহারদের মধ্যেও ঐ মতসংস্থাপনে নিবারিত হইবেন.

পরে চার্লস রাজা, এদিংবর্ঘ নগরের প্রধান ধর্ম্মশালায় লিতুর্জি নামক আরাধনাপদ্ধতি পাঠকরণাজ্ঞা প্রচারিকরণপূর্ব্বক, লোকেরদের মধ্যে তাহা অতি কলহ এবং তিরস্কারপূর্ব্বক গৃহীতা হইল. পরে ঐ রাজ্যের মধ্যে প্রজারদের কলহজনকস্বভাব, যাহা ঐ কালপর্য্যন্ত নিবৃত্ত রাখা গিয়াছিল, তাহা সর্ব্বত্র বাহুল্যপ্রযুক্ত অনিবার্য্যরূপে তাবদ্রাজ্যে ব্যাপিতে লাগিল, এবং স্কৎজাতীয়েরা অত্যন্ত দ্বেষপূর্ব্বক অস্ত্রগ্রহণ করিল.

পরে স্কৎজাতীয়েরা ঐরূপ অস্ত্রগ্রহণ করিলেও, চার্লস্ রাজা অভিলষিত বিষয় সম্পূর্ণকরণে নিবৃত্তহওনের চেষ্টাও করিলেন না; এবং রাজাজ্ঞা অবশ্য মাননীয় ইহাতে মগ্নচিত্ত হইয়া ভাবিলেন, যে ঐ কলহকারি লোকেরদিগকে রাজাজ্ঞামাত্র জ্ঞাত করাইলে. এবং তদনুসারে চলিতে হইবে, ইহা দৃঢ়তর আজ্ঞা করিলে. তাহারা অস্ত্রশস্ত্র ত্যাগ করিয়া স্বস্বকার্য্যে চলিয়া যাইবে, অতএব চার্লস্ রাজা আত্মশত্রুরদের সহিত যুদ্ধ না করিয়া, তাহারদের সহিত সন্ধি করিলেন. তাহাতে যুদ্ধনিবারণে পরস্পর সম্মত হইয়া, যৎসন্ধ্যনুসারে কোনো পক্ষের চলিবার সম্ভাবনাও ছিল না, এমত ঐক্যরূপ সন্ধি করিয়া, উভয় পক্ষেরা পরস্পর আপনং সৈন্যেরদিগকে কার্য্যচ্যুতকরণে সম্মত হইল. পরে অনেক বিবাদানন্তর এবং অনেক সন্ধিপত্রে সম্মতহওনের এবং তদ্ভঙ্গনের পরে, উভয়পক্ষেরা পুনর্ব্বার অস্ত্রগ্রহণ করিল, তাহাতে রক্তপাতব্যতিরিক্ত অন্য কিছু ঐ বিবাদকারিরদের অভিলষিতসম্পাদক হইল না.

পরে তদ্রূপ যুদ্ধব্যাপার যে হইবে এই বিষয় স্থির হওয়াতে, চার্লস্ রাজা পূর্ব্বানুসারে ঐ যুদ্ধের খরচ যোগানার্থে যাবৎসাধ্য উপায় করিতে লাগিলেন. তাহাতে ঐ বিষয় সিদ্ধার্থে পূর্ব্বানুসারে জাহাজশুল্ক গৃহীত হইল, এবং অনেক নিষ্ঠুরব্যবহারপূর্ব্বক অসম্মতপ্রজারদিগহইতে অন্যং অনেক অন্যায্য কর গৃহীত হইল, এই সকল করিলেও প্রচুরার্থ হইল না. পরে এক উপায়মাত্র বাকি রহিল, তাহা

হইল; তাহা এই, চার্লস রাজা ঐ অভাগ্যবান্ মহাকুলোদ্ভব ব্যক্তির নিকটহইতে একপত্র পাইলেন, ঐ পত্রের দ্বারা ঐ মহাব্যক্তি এই যাচ্ঞা করিলেন, যে রাজার এবং প্রজারদের যে পরস্পর ঐক্য হয়, এই নিমিত্তে আমার প্রাণ যেন প্রায়শ্চিত্ত স্বরূপ দেওয়া যায়; এবং আরো কহিলেন, যে মরণার্থে আমি প্রস্তুত আছি, অতএব মদপেক্ষ্য যে ব্যক্তি তাহার বধ করিলে কাহারো মন্দ হইতে পারে না. ঐ প্রাণদানবিষয়ক বদান্যশীলতাবিষয়ে রাজা অত্যনুচিত প্রত্যুত্তর দিলেন; যে হেতুক তিনি ঐ বধাজ্ঞাপত্রে স্বাক্ষর করিলেন. পরে ঐ মত প্রশস্তান্তঃকরণ ব্যক্তির নিকটহইতে যেমত সাহস এবং নিরুদ্বিগ্নান্তঃকরণ সকলে অনুমান করে, তেমন সাহস এবং নিরুদ্বিগ্নান্তঃকরণপূর্ব্বক ঐ আর্ল্ টাওরহিল্ নামক স্থানে ছিন্নশিরা হইলেন.

পরে প্রজারদের অনাকাঙ্ক্ষা সর্ব্বত্র ব্যাপিতে ছিল, ইতিমধ্যে পার্লিমেণ্ট সভ্যেরা, কতিপয়াত্যয়রূপে অন্য দুই সভা, যাহা যথেষ্টাচারি রাজারদের আমলে নির্ম্মিত হইয়াছিল এবং যাহারা আবশ্যককার্য্যব্যতিরিক্ত অন্য কোনো কার্য্যে নিযুক্ত ছিল না তাহারদের উপর কর্তৃত্ব করিতে লাগিল; ঐ দুই সভার নাম, যথানি কোর্ট অব হাইকমিশন এবং ষ্টারচেম্বের. ঐ দুই সভাভঞ্জনপত্র, উভয় পার্লিমেণ্টীয় সভা [illegible] হইল, এবং তদ্দ্বারাও রাজা, রাজবিষয়ে যে সকল প্রাধান্য প্রাপ্ত ছিলেন, তন্মধ্যে যেং হিংসনীয় বিষয় ছিল, তাহাও লুপ্ত হইল.

পরে অপর ঐ সকল দুর্দশার মধ্যে, আইর্লণ্ডীয় পাপামতাবলম্বিরা ভাবিল, যে ইংরাজী শাসনহইতে নির্গত হওয়ার সুসময় এই; অতএব রাজ্যের মধ্যে যত প্রটেষ্টান্ট মতাবলম্বী ছিল, তাহারদিগকে একেবারে রাজ্যহইতে উচ্ছিন্ন করিতে আরম্ভ করিল; তাহাতে কি বালক কি যুবা বৃদ্ধ বনিতা হয় না কেন, কেহই দয়াপাত্র হইল না. ঐ বিবেচনারহিত বধের মধ্যে, কোনো কেহ পূর্ব্বপ্রাপ্তানুগ্রহ জন্যেইবা হউক, কিম্বা পূর্ব্বকৃতসন্ধিতেইবা হউক, কিম্বা পূর্ব্বপ্রাপ্তোচ্চপদেতেস্থিত প্রযুক্তইবা হউক, কোনহ প্রকারেই রক্ষা পাইল না; যেহেতুক বন্ধু বন্ধুরদিগকে, এবং জ্ঞাতি জ্ঞাতিরদিগকে, এবং ভৃত্য আপন স্বামিরদিগকে মারিল. এবং পলায়নকরণেও রক্ষাপাওয়া ভার হইল, কেননা যেযে কোনহ স্থানে উপস্থিত হইত, এবং যেযে কোনহ স্থানে পলায়ন করিত, তাহারদের সেইং স্থানে সর্ব্বনাশ উপস্থিত হইত.

পরে চার্লস্ রাজা, ঐ সকল নিষ্ঠুর ব্যবহার যাহা তাঁহার প্রতি অতিদুর্ব্বহ, তাহা যাবৎসাধ্য অন্তার্থে চেষ্টা পাইতে লাগিলেন, কিন্তু যখন দেখিলেন যে ঐ কলহনিবারণে অপারক ছিলেন, তখন পুনর্ব্বার ইংগ্লণ্ডীয় পার্লিমেণ্টেরদের স্থানে সাহায্য যাচ্ঞা করিলেন. কিন্তু ঐ বিষয়ে যে তিনি সাহায্যপ্রাপ্ত হইবেন,

ইহার কোনহ আশা ছিল না, যেহেতুক অনেকে প্রবোধ জন্মাইতে লাগিল, যে রাজা স্বয়ংই ঐ কলহের আদিকারণ; এবং তাহারা এই ছল করিল যে অন্য ভয়াপেক্ষা রাজ্যগতভয় অধিক, অতএব ভাবিভয়নিবারণার্থে রাজাকে অর্থ দেওয়া যাইবেক না.

পরে ঐ সময়ে এমত হইল, সর্ব্বপ্রজাপ্রভুকত্বরীতি, পার্লিমেন্তের মধ্যে প্রকাশ পাইতে লাগিল, এবং ঐ মতাবলম্বীরা রাজার দোষ গ্রহণকরণে মনোযোগ না করিয়া, একপ্রভুকত্ববিনাশকরণে পণ করিল.

পরে ঐ বিবাদিরদের প্রধানং ব্যক্তিরা, মহাবির্ম্মাবিয়ক্ষপ্রভুকত্ব. যাহা ঐ সময় রাজশাসনের প্রধান কল্প ছিল, তাহা বিনাশকরণদ্বারা স্বকার্য্যসিদ্ধি করিতে আরম্ভ করিল. পরে পার্লিমেন্তের সম্মতিবিনা ব্যবস্থাকরণজন্যে, ঐ সভ্যের তের জন বির্ম্মাবিয়ক্ষেরদিগকে রাজদ্রোহকরণদোষে অপবাদী করিল, এবং কুলীন সভ্যেরা যে তাহারদের প্রাগল্ভনভাহইতে, সমস্ত বির্ম্মাবিয়ক, যাহারদের বাক্য ঐ সভার মধ্যে গ্রাহ্য হইত, তাহারদিগকে যে বহির্গত করে, এই বিষয়ে উদ্যোগ করিতে লাগিল. পরে ঐ মত্ত্বরূপবিপদ্ যে সমীপবর্ত্তিনী হইতেছিল, তাহা বির্ম্মাবিয়ক্ষেরা দেখিতে পাইল, এবং বুঝা যায় যে তদ্বিপত্তিনিবারণার্থে কুলীনসভ্যের দের মধ্যে তাহারদের যেং কার্য্য, তাহা ঐ বির্ম্মাবিয়ক্ষেরা ত্যাগকরণে পণ করিল.

অপর ঐ সকল বিষয় রাজহিতের সর্ব্বনাশক হইল সত্য, কিন্তু তদপেক্ষা কিঞ্চিৎ কাল পরে রাজার যে চিত্ত, তাহাও আপনার অত্যন্তাবিবেচনাতে তদধিক হানি পাইতে লাগিল. তাহার অভিপ্রায় এই, চার্ল্স রাজা যিনি অনেক কালাবধি আত্মদ্বেষ গুপ্ত রাখিয়াছিলেন, তিনি সর্ব্ববিষয়ে সম্মতহওনেতে প্রজাপ্রতিনিধি সভ্যেরদের সন্তোষ জন্মাওনে চেষ্টা পাইয়াছিলেন, কিন্তু যখন দেখিলেন যে তাঁহার সম্মতিতে বরং তাহারদের আকাঙ্ক্ষা বাড়িতে লাগিল, তখন তিনি আত্মদ্বেষ তাং গোপনে রাখিতে পারিলেন না. অতএব তিনি হর্ত্তানায়ক আত্মসংব্যবহারনিযোগাংপদস্থিত ব্যক্তিকে এই আজ্ঞা দিলেন, যে শ্রীযুত কিম্বোল্টন্ যিনি স্বমতাবলম্বিরদের মধ্যে সর্ব্বাপেক্ষা মর্য্যাদিত তদ্বিরুদ্ধে, এবং সরআর্থর হাস্লেরিগ, এবং হাম্পিন্ এবং হালেদেন্ এবং পিম্ এবং স্ত্রোদ্প্রভৃতি, পাঁচ জন প্রজাপ্রতিনিধিসভ্যেরদের বিরুদ্ধে, রাজদ্রোহদোষজন্য অপবাদপত্র প্রস্তুত করিয়া কুলীনসভারদিগকে অর্পণ করে. ঐ পত্রের মধ্যে এইং অপবাদ ছিল, যে তাহারা রাজ্যবিশ্বাসঘাতকিক্রিয়াবহারপূর্ব্বক রাজ্যের প্রধানং ব্যবস্থা অন্যথা করণে উদ্যোগ করিয়াছিল; এবং রাজাকেও রাজশাসনরহিতকরণোদ্যোগ করিয়াছিল; এবং তাহারা রাজার প্রজারদের মধ্যে যথেচ্ছা এবং নিষ্ঠুরপ্রভুকত্বস্থাপন করণোদ্যোগী হইয়াছিল. পরে ঐ অপবাদ, ঐ মত অত্যন্ত অবিবেচনাপূর্ব্বক কৃত

হওয়াতে, লোকেরা অতিবিস্ময়াপন্ন হইয়াছিল, ইতোমধ্যে অন্য এক বিষয় যাহা পূর্ব্বাপেক্ষা হঠাৎকৃত, এবং অপ্রামাণিক, তাহা উপস্থিত হওয়াতে, অধিক বিস্ময়াপন্ন হইতে লাগিল. তাহা এই, পর দিবসে রাজা স্বয়ংই প্রজাপ্রতিনিধি সভ্যেরদের মধ্যে একাকী প্রবিষ্ট হইয়া, সৈন্যের মধ্যদিয়া যাইতে ছিলেন, যাহাতে সমস্ত সভ্যেরা তাঁহাকে অভ্যর্থনা করিতে উঠিয়া দাঁড়াইল, এবং সভ্য বক্তার আসনহইতে অবতরণহওয়াতে, রাজা স্বয়ংই তদাসনোপবিষ্ট হইলেন. পরে উপবিষ্ট হইয়া, এবং আশপাশ কতক্ষণ পর্য্যন্ত নিরীক্ষণ করিয়া, সভ্যের দিগকে কহিলেন, যে যেবিষয়ের নিমিত্তে আমি এখানে আসিয়াছি, তাহাতে আমার অত্যন্ত দুঃখ; এবং কহিলেন যে যাহারদিগকে আমি রাজদ্রোহ দোষে অপবাদী করিয়াছি, তাহারা যে আমার নিযুক্ত চোবদারের কাছে অর্পিত হয় নাই, অতএব সভ্যেরদিগকে বদ্ধকরণার্থে আমি স্বয়ংই আসিয়াছি. পরে ঐ অপবাদীরা সাক্ষাৎ ছিল কি না, তদ্দর্শনার্থে কিছুকাল বসিয়া রহিলেন; কিন্তু ঐ ব্যক্তিরা, রাজা প্রবিষ্টহওনের কিছুকালপূর্ব্বে পলায়ন করিয়াছিল. তাহাতে চার্লস রাজা এতদ্রূপ ভগ্নাশা এবং উদ্বিগ্নমনা হইয়া, কাহাকে প্রত্যয় করিবেন তাহা নিশ্চয় করিতে পারিলেন না. পরে কলহকারা, এবং আমারদের ব্যবহার্য্য যাহা, তাহা আমরা চাহি, এমত শব্দকারী শহরনিবাসিরদের মধ্য দিয়া শহরের সাধারণসভ্যের নিকটে যাইয়া নালিশ করিলেন. পরে ঐ সাধারণসভ্যেরা ঐ রাজার নালিশ শুনিয়া, বিদ্রূপকরণপূর্ব্বক তুচ্ছস্বরূপ উত্তর করিল. পরে রাজার স্বগৃহে প্রত্যাগমনসময়ে, শহরনিবাসিরদের মধ্যে সর্ব্বাপেক্ষা দুর্মুখ এক ব্যক্তি, ওহে য়িশরএল্ স্বস্বতম্বুতে ফিরিয়া যাও, এই কথা কহিয়া চেঁচাইতে লাগিল; য়িহোদীরা যখন স্বরাজাকে পরিত্যাগ করণেচ্ছু হইত তখন ঐ প্রকার বাক্য কহিত.

পরে চার্লস রাজা বিন্দসর নগরে প্রত্যাগমন করণানন্তর, আপনার পূর্ব্বা বিবেচনাপূর্ব্বক ঝটিতিকার্য্যকরণবিষয়ে, চিন্তা করিতে লাগিলেন, কিন্তু খেদের অসময়ে খেদকরণপূর্ব্বক, তদ্দোষক্ষালন করণে মন করিলেন. অতএব তিনি পার্লিমেণ্টের নিকটে এই অভিপ্রায়ে পত্র লিখিলেন, যে অপবাদী সভ্যব্যক্তিরদের বিরুদ্ধে পূর্ব্বমতাচরণকরণে ক্ষমা দিয়াছি; এবং তাহাদিগকে জানাইলেন, যে সকল সময়ে সর্ব্ববিষয়ে আত্মপ্রাণার্থে এবং আত্মরাজমুকুট নিমিত্তে যেমন চেষ্টা পাইতেছি, তেমন তাহারদেরও হিতার্থে চেষ্টা পাইব. এতদ্রূপে ঐ চার্লস রাজা, পূর্ব্বান্যায্যকার্য্যের নিমিত্তে প্রজাপ্রতিনিধি সভ্যেরদের নিকটে ক্ষমার্থ হইলেন, এবং এখন ঐ সভ্যেরদের অত্যন্তানুগতহওন প্রযুক্ত তাহারদের তুচ্ছাস্পদ হইলেন.

পরে ঐ কালপর্য্যন্ত জনরাল্ অর্থাৎ প্রধান২ সেনাপতি তাহারদের পদস্থকরণ পরাক্রম, এবং সৈন্যসমারোহকরণপরাক্রম রাজার যথার্থ ছিল. ঐ সময়ে প্রজা প্রতিনিধিসভ্যেরা, পাপার মতবৃদ্ধিপাওনবিষয়ে, যদ্বিষয় বুঝা যায় যে তাহারা ভীত ছিল, তদ্বিষয়ে তাহারদের যে শঙ্কা তাহা প্রথমত বর্ণিত করিয়া, এই নিবেদন করিল, যে গড় তাহারদের হস্তে অর্পণ করেন, এবং হল্ এবং পৌর্টস্মথনামক নগর, এবং জাহাজসমূহ তাহারদের অনুগতলোকেরদের নিকটে অর্পণ করেন. ঐ সকল প্রার্থনায় রাজার সম্মতিহওনবিষয়, রাজ্যের মূলব্যবস্থার মধ্যে যাহা অবশিষ্ট ছিল, তাহারো লোপক হইল; কিন্তু সে যাহা হউক, তৎকালিকরীতি এমত ছিল, যে ঐ সকল প্রার্থনীয়বিষয়ে সম্মতহওন কর্ত্তব্য কি না, তাহা অনুবাদানুবাদকরণানন্তর ঐ বিষয় দত্ত হইল. পরে অবশেষে চার্ল্স রাজা ঐ সভ্যেরদের প্রত্যেক নিবেদনবিষয়ে সম্মতহওন, কেবল তাহারদের অন্য২ নূতন প্রার্থনাকরণাকাঙ্খাবর্দ্ধক হইল. পরে ঐ প্রজাপ্রতিনিধিসভ্যেরা, এই যাচ্ঞা করিল, যে তাহারা আত্মানুগতনিযোজিতসেনাপত্যধীন গাহস্থসৈন্য সমারোহ করে, যেহেতুক ঐ সভ্যেরা এই ছল করিল, যে তাহারা আইর্লণ্ডীয় পাপামতাবলম্বিলোকহইতে অত্যন্ত শঙ্কান্বিত ছিল.

পরে ঐ সময়ে চার্ল্স রাজা, ঐ সভ্যেরদের প্রার্থিতবিষয়ে সম্মতহওনে প্রথমত নিবৃত্ত হইতে আকাঙ্ক্ষিত হইতে লাগিলেন; কিঞ্চিৎকাল পরে, কোন এক নিরূপিত সময়ের জন্যে, সৈন্যের প্রতি স্বকর্তৃত্বপরিত্যাগার্থে রাজা প্রার্থিত হইয়া ছিলেন, তাহাতে তিনি অত্যন্তরাগান্বিত হইয়া কহিলেন, যে না; সেনাকর্তৃত্ব আমি এক ঘড়ীর নিমিত্তেও অর্পণ করিব না. পরে রাজার এতদ্রূপ দৃঢ়প্রতিজ্ঞা, আর সাহস্ত সভ্যেরদের ঐক্যহওনের নিবারিকা হওয়াতে, উভয়পক্ষেরা অস্ত্রগ্রহণকরণে নিশ্চয় করিল.

পরে ঐ মৃত্যুদায়ক বিবাদপ্রযুক্ত, ইংগ্লণ্ডরাজ্যে যে২ সাহস এবং যে২ ক্ষমতা এবং যে২ গুণ আপনাতে দর্শাইয়াছিল, সেই মত গুণ ইংগ্লণ্ডরাজ্য উৎপন্নহওনাবধি দর্শাইয়াছিল না; ঐ সময়ে ঐ সকল গুণ সর্ব্বপ্রকার সাধারণলোকেরদের মধ্যে, পরাক্রমেতে অবাধিত হইয়া বড় হইবে, এই আকাঙ্খাপূর্ব্বক অত্যন্তবর্দ্ধিত হইতে লাগিল.

পরে উভয়পক্ষেরদিগহইতে আজ্ঞা নির্গতা হইয়া, তাবদ্রাজ্যে ব্যাপিতে লাগিল, এবং তাবদ্রাজ্যের প্রজারা, কাবালীর এবং রৌণ্ডহেড্নামক পক্ষদ্বয় হইয়া প্রবৃত্ত হইল. রাজসৈন্য সকল বড় দুর্দশাপন্ন ছিল: এবং সর জান্ দিগ্বি দণ্ডনায়ককর্ত্তৃক, পরগনাহইতে যে ট্রেনবান্দনামক সৈন্য সংগ্রহ হইয়াছিল, এতদ্ভিন্ন তিন শতের অধিক সৈন্য ছিল না; এবং রাজার অশ্বারূঢ় সৈন্য যাহারা

তাঁহার অধীন পদাতিবল ছিল, তাহারা ৮০০ অশ্ব শতের অধিক ছিল না, এবং তাহারাও উৎসাহে মান দিল. পরে সে যাহা হউক, তিনি উত্তরোত্তর অন্যায় বিবাদহইতে সাবধানপ্রাপ্ত হইলেন; কিন্তু ঐ সময়ে শত্রুর সহিত সাক্ষাৎকরণে পরসৈন্য না থাকাতে, শনৈঃশনৈঃ প্রাচীন দর্শ [illegible] নগরে, তৎপরে ক্রমবর্ত্তী নগরে যে স্থানে তাঁহার মিত্রেরা অর্থসংযোগ করিতে ছিল, সেই স্থানে তাহারদের সাহায্যার্থে যাইয়া যাওন উত্তমপরামর্শ, ইহা ভাবিলেন.

পরে ঐ সকল হইতে ছিল, ইতিমধ্যে পার্লিমেণ্টীয় সভায়া, আত্মপক্ষে আয়োজনকরণে ত্রুটি করিল না; যেহেতুক হল্ নগরে তাহারদের অস্ত্রশস্ত্রের এক ভাণ্ডার ছিল এবং তৎপার্লিমেন্তকর্ত্তৃক সর্ জান্ হথাম্ নামে এক ব্যক্তি, ঐ নগরের অধ্যক্ষপদে নিযুক্ত হইলেন. পরে আইর্লণ্ডকার্য্যের জলপূর্ব্বক সর্ব্বত্রে যেই সৈন্য সংগ্রহ করা গিয়াছিল, তাহারা এখন প্রকাশরূপে পার্লিমেন্তকর্ত্তৃক স্বকার্য্যসিদ্ধ্যর্থে নিযুক্ত হইল, এবং তাহারদের কর্ত্তৃত্বভার এসেক্সের প্রদেশাধিকারী, যিনি এক সাহসিক ব্যক্তি ছিলেন, এবং যিনি একপুত্তুকত্বের বিনাশাপেক্ষা সংগ্রহকরণেচ্ছুক ছিলেন, তাঁহাকে অর্পিত হইল; এবং লণ্ডন্ শহরের মধ্যে ৪০০০ চারি হাজারের ন্যূন নয়, এমত সৈন্য এক দিবসের মধ্যে তাহারদের অনুগত হইল

পরে যে স্থানে উভয়পক্ষীয়সৈন্য সংযুদ্ধাসংমুখি হইল, তাহার নাম এজ্হিল্ এবং তাবদ্রাজ্য প্রায় জনপদীয়বধেতে পরিপূর্ণ হইল. পরে জগতের মধ্যে সর্ব্বাপেক্ষা সাহসিক ত্রিশ হাজার সৈন্যেরদের, আত্মসাহস অন্যদেশে ব্যয় করণাপেক্ষা, পরস্পর আত্মবিরুদ্ধে ব্যয়করিতে, যুদ্ধার্থে সাক্ষাৎকার হওনবিষয় দর্শন, অতিভয়ানক ছিল; যেহেতুক অতিপ্রিয়তম বন্ধু এবং অতিনিকটসম্বন্ধীজ্ঞাতি, ভিন্নপক্ষ হইয়া কলহজনক দ্বেষেতে আত্মস্নেহ আচ্ছন্ন করিতে লাগিল. পরে কতক্ষণ যুদ্ধ করিলে পর, উভয় পক্ষেরদের যে দ্বেষ তাহা ক্রমে শিথিল্ হইতে লাগিল, এবং তুল্যহানিপূর্ব্বক উভয় দল পৃথক্ হইল. ঐ বিষয়ে কথিত আছে, যে রণস্থলে পাঁচ হাজার মৃতশরীর পাওয়া গিয়াছিল.

পরে, ঐ সকল অপটু অশিক্ষিত সৈন্যেরদের এক স্থানহইতে অন্যস্থানে গমনের, এবং প্রত্যাগমনের বিবরণ নির্ণয়করা, অহিত এবং নিষ্ফল; যেহেতুক ঐ সময়ে যুদ্ধবিষয় ইংগ্লণ্ডীয়েরদের মধ্যে নূতন ছিল, এবং ইংগ্লণ্ডদেশীয়েরা ঐ সময়ের পূর্ব্বে, ইংগ্লণ্ডীয় উপদ্বীপের মধ্যে প্রায় এক শত বৎসর গত হইল, যুদ্ধবিগ্রহ একবারও দেখে নাই. পরে রাজপক্ষীয় সৈন্যেরদের সাহায্যকরণার্থে রাণী স্বয়ংই সৈন্য এবং বারুদ অস্ত্রশস্ত্র ইত্যাদি সঙ্গে করিয়া, হলণ্ড দেশহইতে আসিয়াছিলেন, এবং সেই সকল পহুঁছাইলে পর, অন্য সাহায্যের নিমিত্তে পুনশ্চ

গমন করিলেন. পরে পার্লিমেণ্ট সভ্যেরা, যাহারা আত্মবল এবং আত্মাকাঙ্ক্ষ জ্ঞাত ছিল, তাহারা কোনো মতে ক্ষুণ্ণ হইল না; এবং যেমন তাহারদের হানি বর্দ্ধিতা হইতে লাগিল, তেমনও তাহারদের প্রাণকতান্ধতাব বর্দ্ধিত হইতে লাগিল; এবং যেমত রণস্থলে তাহারা খর্ব্ব হইতে লাগিল, তেমনো রাজসভায় উত্তরোত্তর অহঙ্কার প্রকাশ করিতে লাগিল; এবং যেং অধ্যক্ষেরা আপনারদের গড় ত্যাগ করিয়া রাজাকে অর্পণ করিল, তাহারা রাজদ্রোহদোষে সকলঙ্ক হইল; এবং কোন পরাজয়ের পরে, রাজা যে তাহারদের প্রতি কোনো সন্ধিবিষয়ক পত্র লিখিয়া পাঠান, তাহা বৃথা, কেননা তাহা কেবল তাহারদের অহঙ্কার এবং দ্বেষবর্দ্ধনকারী. অতএব রাজার, যে আত্মপ্রজারদের সহিত, ঐক্যকর চেষ্টা. তাহা অতিপ্রশংসনীয়, কিন্তু তাহাতে সন্ধিকরণে যে দীর্ঘসূত্রতা তাহা যোদ্ধার অত্যকর্ত্তব্য. এমত এক দীর্ঘসূত্রতা অক্স্ফর্দ নগরে করিয়াছিলেন; সেই স্থানে, যেং সময়, রণস্থলে উদ্যোগকরণপূর্ব্বক ব্যয়করণাবশ্যক ছিল, তাহা তিনি নিষ্ফলবাদানুবাদেতে এবং বৃথাসন্ধিকরণেতে ব্যয় করিলেন.

কিন্তু ঐ সকল যাহাহউক, রাজার ঐ প্রথম বর্ষব্যাপ্তযুদ্ধ, যৎকিঞ্চিৎ ফলদায়কতা দর্শাইতে লাগিল. যেহেতুক এক জয়ের পরে অন্যং জয় উপস্থিত হইতে লাগিল; এবং কর্ণবাল্ নামক নগর রাজার হস্তগত হইল; এবং দেবন পরগনান্তর্গত স্ত্রাতন্ হিল্নামক স্থানে, রাজা, পার্লিমেণ্টীয়পক্ষেরদের একবার পরাস্ত করিলেন; এবং ডিবাইজিস্ নগরহইতে এক ক্রোশান্তর রৌন্‌বে দোন্নামক স্থানে একবার পরাস্ত করিলেন; এবং চাল্‌গ্রুব ফিল্দনামক স্থানে একবার পরাজিত করিলেন. পরে ব্রিষ্টল্ নগর বেষ্টিত করিয়া পরাস্ত করিয়া, গ্লস্তর নগর বেষ্টন করিলেন. এবং নিওবেরিনামক স্থানে যে যুদ্ধ হইয়াছিল, তাহাও রাজপক্ষীয়কার্য্যের ফলদায়ক ছিল; এবং দেশের উত্তরাংশে, নিউকাস্তলের রূপাগ্রণী কর্তৃক সংগৃহীত সৈন্যসমূহেরদিগহইতেও যে সাহায্যপ্রাপ্ত হইবেন, ইহারও ভরসা ছিল.

পরে ঐ প্রথমবার্ষিকযুদ্ধের মধ্যে, উভয়পক্ষীয়েরদের মধ্যে সর্ব্বাপেক্ষা সাহসবান্ এবং মহান্ ব্যক্তিদ্বয় মারা পড়িল; তাহাতে বুঝা যায়, যে ঈশ্বরের এই ইচ্ছা ছিল, যে ভাবিদুঃখ এবং বধপ্রভৃতিদর্শনহইতে তাহারদিগকে মুক্তকরণেচ্ছুক ছিলেন; তাহারদের নাম জান্ হাম্পদেন্ এবং লুকিয়স্ কেরি অর্থাৎ শ্রীযুত ফাক্লান্দ. প্রথম ব্যক্তি, রুপর্টনামক যুবরাজের সহিত যুদ্ধকরণেতে মারা পড়িল, এবং অন্যব্যক্তি নিওবরির যুদ্ধ, যাহা কিঞ্চিৎপরে হইল, তাহাতে মারা পড়িল.

ঐ হাম্পদেন্ যাহার বিষয় পূর্ব্বে লিখিয়াছি, তিনি জাহাজশুল্কদেওনে হেলা করিয়াছিলেন, এবং ঐ বিষয়ে দৃঢ়স্বভাবযুক্ত তিনি আমাণ্ডরাদের কর্তৃক ও প্রশংসিত ছিলেন. ঐ সকল গুণ ছাড়াও তিনি বাক্যেতে সাহসী, এবং নম্রান্তঃকরণ, এবং কার্য্যে নিপুণ, এবং বাদানুবাদকুশল, এবং মন্ত্রণায় বিশারদ ছিলেন.

ঐ হাম্পদেনের মৃত্যুবিষয়হইতে ফাক্লাণ্ডের মৃত্যুবিষয় রাজ্যের প্রতি অধিক হানিজনক ছিল, এবং তদপেক্ষা ইনি মহান্ ব্যক্তি ছিলেন; যেহেতুক ঐ ফাক্লাণ্ড ঐ হাম্পদেনের কঠোরাচরণের সহিত স্বভাবতঃ নম্রপ্রভৃতি, যাহা ঐ সময়ে ইংগ্লণ্ড দেশে উৎপন্ন হওনের কেবল উপক্রম হইয়াছিল তাহা সংমিলন করিলেন. ঐ ফাক্লাণ্ড যখন দেখিলেন যে রাজা স্বপাত্রসাধারণক্রমদ্বারা অত্যাচারী হইতেছিলেন, তখন তিনি সাহসিক হইয়া, রাজার তাবদভিলষিতবিষয়ে বিরুদ্ধপক্ষ হইলেন; কিন্তু যখন দেখিলেন যে পার্লিমেণ্টসভ্যেরা, রাজ্যের রীতিমত এবং রাজ্যের মূলব্যবস্থা সকল উল্টাইয়াদেওনের চেষ্টা পাইতেছে, তখন তৎপক্ষত্যাগ করিয়া, রাজার সপক্ষ হইলেন. পরে রাজা প্রতিযুদ্ধারম্ভসময়াবধি বদনপ্রসন্নতা এবং স্বাভাবিক আহ্লাদপ্রভৃতি তাঁহাকে ত্যাগ করিল, তাহাতে তিনি দুর্ম্মনা এবং বিমর্ষ এবং মলিনবদন হইয়া স্ববিষয়ক পরিচ্ছদাদি ত্যাগ করিয়া, মরণাকাঙ্ক্ষী হইয়া রহিলেন. এবং আত্মবন্ধুবান্ধবেরদের মধ্যে ঐ ব্যক্তি যখন থাকিতেন, তখন ব্যাপককাল তূষ্ণীম্ভূত থাকনের পর, এবং ঘনেং খেদ করিলে পর, কেবল এই কথা কহিতেন, যে হে ঐক্য হে ঐক্য; পরে যুদ্ধারম্ভদিবসের প্রভাতে কহিলেন, যে আমি এতৎকালীন রীতিতে ব্যগ্র হইয়াছি, এবং রাত্র্যবসানের পূর্ব্বে ঐ সকল ত্যাগ করিব. অপর তিনি গোলার দ্বারা উদরে বিদীর্ণ হইলেন, এবং পরদিন প্রভাতে তাঁহার শরীর মৃতেরদের পুঞ্জপুঞ্জের মধ্যে পাওয়া গেল. ঐ ব্যক্তির রচনা, এবং তদ্রচনার সুবাক্যতা এবং যথার্থতা এবং তাঁহার সাহস প্রভৃতিতে তিনি ঐ প্রকার যশোবর্দ্ধকমৃত্যুযোগ্য ছিলেন, এবং তাহাই তিনি প্রাপ্ত হইলেন.

পরে চার্ল্স রাজা, আগামি বার্ষিকযুদ্ধের নিমিত্তে আয়োজন করণার্থে, এবং ঐ বেস্তমিনস্তর পার্লিমেণ্টসভ্যেরদের অভিলষিত বিষয়নিবারণার্থে, অন্য এক পার্লিমেণ্ট আক্সফর্দ নগরে আহ্বান করিলেন, তাহাতে ইংগ্লণ্ডদেশের মধ্যে যে দুই পার্লিমেণ্ট একদা একত্র হয়, তাহার প্রথমোপক্রম এই হইল. রাজার কুলীন সভ্যেরদের একত্রহওয়াতে গৃহ পরিপূর্ণ ছিল, কিন্তু প্রজাপ্রতিনিধিসভ্যেরদের সংখ্যা কেবল এক শত চল্লিশ ছিল, যাহা অন্য সভ্যেরদের অর্দ্ধেক সংখ্যা বই ছিল না. পরে, নামমাত্র যে ঐ পার্লিমেণ্ট, তাহাহইতে রাজা যৎকিঞ্চিৎ

সাহায্যপ্রাপ্ত হইয়াছিলেন, কিন্তু পরে তাহা ভগ্ন হইলে, আর কখনো একত্রীভূত হইল না.

ঐ সকল হইতে ছিল ইতিমধ্যে, পার্লিয়েমন্তসভ্যেরাও, তদ্রূপে মনোযোগী ছিলেন; যেহেতুক তাঁহারা এক ব্যবস্থা করিলেন, যাহাতে লণ্ডননিবাসী এবং তচ্চতুর্দ্দিকনিবাসী লোকেরদের প্রতি এই আজ্ঞা দেওয়াগেল, যে তাহারা সপ্তাহ মধ্যে এক সন্ধ্যান্যুন খাইবে, এবং সে খোরাকের মূল্য রাজ্যহিতার্থে দিবে. কিন্তু ঐ বিষয়হইতে অধিককার্য্যসম্পাদক এই এক বিষয় ছিল, যে স্কৎজাতীয়েরা, যাহারা ভাবিল, যে তাহারদের যে যথার্থপ্রাপ্তি আমারদেরও সেই দাবা, তাহারা অনেক সৈন্য সংগ্রহ করিয়া ঐ লণ্ডননিবাসিরদের সাহায্য করিল. এবং রাজ্যের পূর্ব্বাংশে চতুর্দ্দশসহস্র সংখ্যক এক দল সৈন্য সংগ্রহ করিয়া, তৎকর্ত্তৃত্ব মাঞ্চেষ্টরের প্রদেশাধিকারিকে দিল; ইহা ছাড়াও এসেক্সের কর্ত্তৃত্বাধীন দশ সহস্রসংখ্যক অন্য এক দল ছিল; এবং সর উল্যম্ বাল্লেরের কর্ত্তৃত্বাধীন প্রায় তদ্রূপসংখ্যক অন্য এক দল ছিল. যে সকল সৈন্যের দিগকে রাজা রণস্থলে আনয়নে সমর্থ ছিলেন, তৎসৈন্যাপেক্ষা ঐ সকল সৈন্য বলবত, এবং বারুদাদি অস্ত্রশস্ত্র এবং খাদ্যসামগ্রী বেতনপ্রভৃতিদ্বারা পরাক্রান্ত ছিল.

পরে যুক্ত প্রকাশ হওয়াতে, শীতকালে যেং অবান্তরযুদ্ধের শেষ হয় নাই, তাহা গ্রীষ্মকালারম্ভে পূর্ব্বনিষ্ঠুরতাপূর্ব্বক আরম্ভ হইল; এবং কে জয়ী হইবে, ইহার নিশ্চয় করণব্যতিরেকে ঐ যুদ্ধসকল কেবল রাজ্যের অশুভজনক হইল. পরে প্রত্যেক পরগনানিবাসীরা আত্মহিতাকাঙ্খী হওনপ্রযুক্তইবা হউক, কিম্বা ভয়প্রযুক্তইবা হউক, তাহারা যাহার পক্ষহওয়া ভাল জ্ঞান করিল, তাহারদেরি পক্ষ হইল, কিন্তু কেহং সাধারণ হইয়া রহিল; এবং অনেকে, ঐক্যের নিমিত্তে প্রার্থনা করিল; এবং যত জ্ঞানবান্ ও ভদ্রলোক, তাহারাও ঐ আকাঙ্খী হইয়া রহিল. কিন্তু এইস্থানে যাহা সর্ব্বাপেক্ষা গননীয়, তাহা এই, যে লণ্ডননিবাসীয় দুই হাজার স্ত্রীলোক, এক সঙ্গী হইয়া প্রজাপ্রতিনিধিসভ্যেরদের নিকটে যাইয়া অতিবিনয়পূর্ব্বক ঐক্য যাচ্ঞা করিয়া কহিল, যে ঐ বিশ্বাসঘাতকেরদিগকে এবং যাহারা ঐক্যবিরুদ্ধপক্ষ তাহার দিগকে আমারদিগকে দেও, যে আমরা তাহারদিগকে ছিন্নভিন্ন করিয়া খণ্ডং করি; তাহাতে ঐ কলহনিবৃত্তিকরণে সৈন্যেরা অনেক কষ্ট পাইল, তথাপি ঐ কলহমধ্যে দুই তিন স্ত্রী মারা গেল.

পরে মার্ষ্টন্মুরনামক স্থানে যে যুদ্ধ হইয়াছিল, তাহা রাজার দুর্দ্দশার এবং অপমানের আরম্ভক. যেহেতুক স্কৎজাতীয় সৈন্য, পার্লিমেন্তপক্ষীয় সৈন্যেরদের সহিত সম্মিলিত হইয়া, য়র্ক নগর বেষ্টন করিতে ছিল, ইতিমধ্যে কম্বর্লন্দনামক যুব রাজ্ প্রিন্সরূপর্টের উপাগুণীর সহিত সংমিলিত হইয়া, ঐ বেষ্টনভঞ্জনে পন করি

লেন, তন্নিমিত্তে উভয়পক্ষীয় সৈন্যেরদিগের পঞ্চাশ হাজারসংখ্যকের, মার্ষ্টনমুর নামক স্থানে সাক্ষাৎকার হইল, তাহাতে কে জয়ী হইবে, তাহা অনেককালপর্য্যন্ত অনির্ণীত ছিল. পরে রূপর্ট যিনি রাজপক্ষীয় সৈন্যেরদের দলের দক্ষিণাংশের কর্ত্তৃত্বে নিযুক্ত ছিলেন, তিনি অলিবর ক্রম্‌বেলের বিরুদ্ধপক্ষ হইয়া যুদ্ধ করিলেন. ঐ অলিবর ক্রম্‌বেল্ আত্মস গৃহীত এবং আত্মশিক্ষিত এক দল সৈন্যের সেনাপতি হওয়াতে, ঐ সময়েতে প্রথমে খ্যাত হইলেন. ঐ ক্রমবেল্ ঐ যুদ্ধে জয়ী হইয়া শত্রুরদিগকে পরাঙ্মুখ করাইয়া, ঐ পরাঙ্মুখ সৈন্যেরদের পশ্চাৎ২ তাড়াইয়া গেলেন. পরে অন্য এক যুদ্ধে প্রবৃত্ত হইয়া পুনর্ব্বার জয়ী হইলেন, তাহাতে যুবরাজের তাবত্তোপ হস্তগত হইল, এবং রাজপক্ষীয়েরা তাহারপর কখনো ঐ আঘাত হইতে সামালিয়া উঠিতে পারিল না.

উল্যাম্ লাদ্ যিনি ঐ সময় কেন্তবরির মহাধর্ম্মাধ্যক্ষ ছিলেন, তিনি ঐ রাজত্বারম্ভে গড়ে প্রেরিত হইলেন, পরে বিচারদ্বারা দোষীকৃত হইয়া হত হইলেন; ইহা বড় দুঃখের বিষয়, যে ঐ দুর্দশাপন্নসময়ে উভয়পক্ষীয়েরদের মধ্যে যাহারা ভদ্রলোক, তাহারাই কেবল মারা পড়িল.

পরে ঐ লাদের মৃত্যুহওয়াতে ধর্ম্মপক্ষপাতিরদের তাবদ্ব্যবস্থা অন্যথা হইল, এবং যে দিবসে ঐ লাদ্ মরিলেন সেই দিবসে আরাধনাপদ্ধতি রাজাজ্ঞাদ্বারা লুপ্তা হইল, যেন পূর্ব্বে ঐ আরাধনাপদ্ধতি নাশকরার অন্য কোনহ দাবী ছিল না. এবং ইংগ্লণ্ডীয় ধর্ম্মপক্ষপাতীরা, পিস্বরিতন্ মতাবলম্বীরদের ব্যবস্থিত ব্যবহারানুসারে চলিতে লাগিল, এবং তাহারদের প্রতি সন্তোষজনক ঐ অন্যথাহওন বিষয়ে, লণ্ডন্‌নিবাসীরা এবং স্কৎজাতীয় সৈন্যেরা, প্রকাশরূপে ঈশ্বরের স্তুতি করিতে লাগিল.

পরে অনেককষ্টে প্রাপ্ত যে ঐ খ্যাত্যাপন্নযুদ্ধ যদ্দ্বারা চার্লস্ রাজার দশা স্থিরীকৃতা হইল, তাহা নর্থাম্পতন্ পরগনান্তঃপাতী নাস্‌বিনামক নগরে হইল. তাহাতে রাজপক্ষীয় সৈন্যেরদের দলের প্রধানসেনাপতি শ্রীযুত আস্তলি ছিলেন; ঐ সৈন্যেরদের দক্ষিণাংশে রূপর্ত নামে যুবরাজ সেনাপতি; এবং বামাংশে মার্ম্মাদুক্ লাংদেল্ সেনাপতি ছিলেন; এবং অবশিষ্ট পশ্চাদ্গামীসৈন্যেরদের সেনাপতি রাজা স্বয়ংই ছিলেন. অন্যপক্ষীয় সৈন্যেরদের প্রধানাংশে, ফেয়র্ফাক্স এবং স্কিপ্পন্ সেনাপতি ছিলেন; এবং দক্ষিণাংশে ক্রম্‌বেল্ সেনাপতি ছিলেন; এবং ইরীতন্ ঐ ক্রম্‌বেলের জামাতা, বামাংশে সেনাপতি ছিলেন. পরে রূপর্তনামক যুবরাজ আত্মদ্রুততর স্বভাবানুসারে এবং আত্মসফলপূর্ব্বক, শত্রুরদের বামভাগস্থ দলের উপর চড়াও করিলেন, তাহাতে শত্রুশ্রেণী ভগ্ন হওয়াতে, তাহারদিগকে নগর সমীপপর্য্যন্ত তাড়াইয়া লইয়া গেলেন সত্য, কিন্তু শত্রুরদের তোপ্ হস্তগতকরণে

বিলম্ব করিয়াছিলেন. এই সকল হইতেছিল ইতিমধ্যে, অন্য পক্ষে ক্রম্‌বেল্‌নামক সেনাপতিও তদ্রূপে সফল হইয়া, অনেক কষ্টের পর শত্রুরদের অশ্বারূঢ় সৈন্যের দের শ্রেণী ভগ্ন করিয়া তন্মধ্যে প্রবিষ্ট হইলেন. যে সময়ে উহারা ঐ রূপে সংগ্রাম করিতেছিল, সেই সময়ে উভয়পক্ষীয় পদাতিকসৈন্যেরা তুল্যরূপে সাহসিক হইয়া সংগ্রাম করিল, কিন্তু ফের্ফাক্স এবং স্কিপ্পন্ নামে সেনাপতিরা, সাধ্যপর্য্যন্ত মনোযোগ করিলেও তাহারদের সৈন্য ভগ্ন হইতে লাগিল. ঐ সময়ে ক্রম্‌বেল্ নামে সেনাপতি, আত্মজয়ীসৈন্যেরদিগকে সঙ্গে লইয়া, এবং ফিরিয়া রাজার পাদবিহারী সৈন্যেরদের উপর এমত চড়াও করিলেন, যে তাহাতে সর্ব্বসৈন্য পরাঙ্মুখহওনে উদ্যোগী হইল. ঐ সময়ের মধ্যে, রূপর্ট নামে যুবরাজ, রাজার এবং তাঁহার অবশিষ্টসৈন্যেরদের সহিত মিলিলেন, কিন্তু সে সৈন্য, পূর্ব্বে জয়ী হইলেও পুনর্ব্বার তাহারদিগকে যুদ্ধে দাঁড় করাইতে পারিলেন না. পরে পরাজিত সৈন্য দেখিয়া, রাজা রণস্থলী ত্যাগ করিলেন, তাহাতে শত্রুরা তাবত্তোপাদিসামগ্রী এবং পঞ্চাশ হাজার বন্দী লুট করিয়া লইয়া গেল.

পরে ঐ লাঙ্গ্‌বিল্‌নামক নগর সমীপে যুদ্ধদ্বারা, পার্লিমেন্টীয়পক্ষেরা রাজ্যের মধ্যে প্রায় তাবৎ রাজগড় অধিকার করিল ; বিশেষত বৃস্তল্ এবং ব্রিজ্‌বাতর এবং চেস্তর এবং শের্বর্ন্ এবং বাথ্‌প্রভৃতি. পরে এক্সেতর নগর বেষ্টিত হইল, এবং রাজ্যের পশ্চিমাংশের পরগনার মধ্যেস্থিত তাবদ্রাজপক্ষীয় সৈন্যেরা ছিন্নভিন্ন হওয়াতে, ফের্ফাক্স্‌নামে সেনাপতি, দ্রুততর তদুপরিচড়াওকরণহেতুক, সে নগর স্বেচ্ছাপূর্ব্বক অধীনতা স্বীকার করিল. পরে রাজা এতদ্রূপে বেষ্টিত এবং চতুর্দ্দিকে তাড়িত হইয়া, অক্সফর্দ নগর যাহা রাজার সর্ব্বাবস্থায় তাঁহার নিতান্তানুগত, সেই স্থানে হটিয়া পশ্চাত্তাড়নকারীশত্রুরদের সহিত নূতন সন্ধিকরণে পণ করিলেন.

ঐ সময়ে ফের্ফাক্স্‌নামক সেনাপতি, বলবান্ এবং জয়ী সৈন্যেরদিগকে সঙ্গে করিয়া আসিতেছিলেন, এবং অক্সফর্দ নামক ঐ নগর, যাহা শীঘ্র হস্তগত হইবে এমত চিহ্ন দর্শাইয়াছিল, তাহা হস্তগতকরণার্থে বেষ্টনাকরণায়োজন করিতেছিলেন. পরে চার্ল্স্ রাজা, যে বন্দী হইয়া তিরস্কারকপ্রজারদের দ্বারা পরাজিত স্বরূপ নীত হইবেন, এই বিষয় প্রকৃতরূপে ঘৃণা করিলেন ; যেহেতুক সৈন্যগণ যাহারা পূর্ব্বে তাঁহার ক্রোধাধার হইয়াছিল, তাহারদিগহইতে তিরস্কার এবং নিষ্ঠুরব্যবহার যে প্রাপ্ত হইবেন, এই বিষয়ে যথেষ্ট ভয়ের কারণ ছিল. ঐ অত্যন্তদুর্দ্দশা প্রাপ্তি সময়ে, চার্ল্স্ রাজা এক উপায় গ্রহণ করিলেন, যাহা অন্য সময়ে হইলে, অবিবেচকতা এবং মূঢ়তাস্বরূপে বোধ হইত. তাহা এই, ঐ চার্ল্স্ রাজা আপনাকে স্কৎজাতীয় সৈন্যগণ, যাহারা কখনো অন্যসৈন্যেরদের মত, অত্যুগ্রনীয় আত্মদ্বেষ তাঁহার প্রতি প্রকাশ করে নাই, এমত সৈন্যেরদের হস্তে অর্পণকরণে

পণ করিলেন. কিন্তু সে যাহা হউক, উনি অতিশীঘ্র জ্ঞাত হইলেন, যে তাহারা তাঁহাকে রাজবৎ মর্য্যাদা না করিয়া বন্দীস্বরূপ তিরস্কার করিতে লাগিল.

পরে ইংলণ্ডীয় পার্লিয়েমেণ্ট সভ্যেরা, রাজার বন্দ হওয়ার সম্বাদ পাইয়া, স্কট্‌জাতীয়েরা যে তাঁহাকে অর্পণ করে এত নিমিত্তে তাহারদের সহিত অতিশীঘ্র সন্ধি করিতে লাগিল. পরে ঐ বিষয় ত্বরায় সিদ্ধ হইল; এবং ঐ স্কট্‌জাতীয়েরা, সম্মত হইল, যে দ্বাত্রিংশৎলক্ষ টাকা দিলে তাহারা রাজাকে তাঁহার শত্রুহস্তে অর্পণ করিবে; পরে ঐ টাকা দেওনে ইংলণ্ডীয় পার্লিয়েমেণ্টেরা আহ্লাদপূর্ব্বক সম্মত হইল. ঐ মত নির্দ্দয় এবং নিষ্ঠুরকার্য্য, তাহা ভদ্রস্বরূপ বোধ হইতে পারে, কিন্তু তাহা যে ন্যায্য ইহা কেহ বলিতে পারিবেক না. পরে ঐ স্কট্‌জাতীয়েরা বহুলুটের দ্রব্যগ্রহণপূর্ব্বক, ভদ্রলোকেরদের অপমানাপন্ন হইয়া, স্বদেশে ফিরিয়া গেল.

পরে রাজ্যান্তর্গত যে জনপদীয় যুদ্ধ তাহা ঐ সময়ে সাঙ্গ হইল, এবং রাজা আমার্ত্যগণতাহইতে আত্মানুগতলোকের দিগকে মুক্ত করিলেন. তাহাতে পার্লিয়েমেণ্ট সভ্যেরা, যে সৈন্যদ্বারা আত্মপরাক্রমবর্দ্ধন করিয়াছিল, সেই সৈন্যব্যতিরিক্ত অন্য কোনো শত্রুহইতে ভীত হইবার কোন কারণ ছিল না. কিন্তু সে যাহা হউক, রাজার শাসনভয় প্রজাদের মধ্যে যেমত উত্তরোত্তর হ্রাস হইতে লাগিল, তেমনিও পার্লিয়েমেণ্ট সভ্যেরদের মধ্যে উত্তরোত্তর বিরোধপ্রকাশ হইয়া বর্দ্ধিত হইতে লাগিল. তাহাতে পার্লিয়েমেণ্ট সভ্যেরদের মধ্যে অধিকাংশ, প্রাচীনতন্ত্র ধর্ম্মাবলম্বিরদের পক্ষ হইয়া ধর্ম্মাধ্যক্ষস্থাপনবিষয়ে চেষ্টা পাইল, কিন্তু সৈন্যের দের মধ্যে অধিকাংশ, দৃঢ়তর স্বতন্ত্রধর্ম্মাবলম্বী হইয়া, ধর্ম্মাধ্যক্ষ স্থাপন বিষয়ে সম্মত ছিল না, বরঞ্চ ভাবিল যে প্রত্যেক জনের আত্মপ্রতিবাসিরদিগকে শিক্ষাকরাণ প্রকৃত ছিল. ঐ স্বতন্ত্রমতাবলম্বিরদের প্রধান ক্রম্‌বেল্ নামক ব্যক্তি ছিলেন, ঐ ক্রম্‌বেল্ গুপ্তরূপে ঐ মতাবলম্বিরদের সর্ব্ববিষয়ে পরামর্শক এবং সাহায্যকারী ছিলেন.

অপর ঐ অলিবর ক্রম্‌বেল্ যাঁহার গুণ ঐ সময়ে অতিপ্রাদুর্ভাবরূপে প্রকাশ হইতে লাগিল, তিনি হন্তিংতন্ নামক এক মহাব্যক্তির পুত্র ছিলেন, কিন্তু তাহার পিতা উপপত্নীগতজাতপুত্রযুক্ত তাহার পৈতৃক দ্রব্যাধিকারিতা অত্যল্প ছিল. পরে ঐ ব্যক্তি দৈবদ্বারাই বা হউক, কিম্বা ছল দ্বারাইবা হউক, দীর্ঘপার্লিয়েমেণ্টেতে কেম্ব্রিজ্ নামক নগরপ্রতিনিধিসভ্যরূপে নিযোজিত হইলেন, কিন্তু প্রথমত তিনি যে ঐ সভায় বাক্য প্রস্তাব করেন ইহার কোনো গুণের চিহ্নও ছিল না, যেহেতুক কায়িকসৌন্দর্য্য এবং তাঁহার আচার ন্যূন ছিল, এবং বস্ত্রাদিপরিধান কদর্য্য ছিল, এবং তাঁহার বাক্যশ্লথ, এবং অপক্ব, এবং অস্পষ্ট ছিল. কিন্তু সে যাহা হউক, স্বাভাবিক গুণদ্বারা যাহা প্রাপ্ত ছিলেন না, তাহা উদ্যোগপূর্ব্বক প্রাপ্ত

হইলেন; এবং স্বাভাবিক অটলচিত্তপ্রযুক্ত, এবং কাল্পনিকতাপ্রযুক্ত; এবং আত্মাভিলষিতকার্য্য যে যথার্থ, ইহাতে নির্ভর করিয়া, ফের্ফাক্স নামক সেনাপত্যধীন হইয়া উত্তরোত্তর এক পদহইতে অন্য পদস্থ হইয়া, অবশেষে প্রথমযোদ্ধৃ নামক সেনাপতি দে নিযুক্ত হইয়াছিলেন, কিন্তু বাস্তব তাবৎ সৈন্যের কর্তৃত্ব ভার তাঁহারি ছিল.

অপর সৈন্য এবং তৎপক্ষপাতীরা, ভাবিতে লাগিল, যে আমরা এবং সাধারণ কর্ত্তৃত্বমতাবলম্বীরা ভিন্নং পক্ষ; অতএব এই লালিষ করিল, যে আমরা রাজ্যের মধ্যে ঐক্য স্থাপনকরণে অধিকারণ ছিলাম, তথাপি ইংগ্লণ্ডীয় জাতীয়েরদের যে ন্যায্য প্রাপ্তি, তাহা হীন হইয়াছি, অতএব তাহারা বেস্তমিনস্তর নগরে স্থিত পার্লিমেন্তেরদের বিরুদ্ধে, সৈন্যস্থলোকেরদের এক পার্লিমেন্ত সৃষ্টি করিল, তাহাতে সৈন্যেরদের প্রত্যেক শ্রেণীর প্রধানং সেনাপতিরা সভ্য হইল. পরে ঐ প্রধানং সেনাপতিরা সংমিলিত হইয়া, আপনারদিগকে কুলীনসভ্যেরদের স্বরূপ নির্ম্মিত করিল, এবং সাধারণ সৈন্যেরা প্রত্যেক শ্রেণীহইতে দুইং লোককে লইয়া, প্রজাপ্রতিনিধিসভা স্বরূপ আপনারদিগকে নির্ম্মিত করিল; ঐ প্রকারকৃত সভ্যেরা, সৈন্যেরদের উদ্বোধক বলিয়া খ্যাত ছিল. পরে ঐ ক্রমবেল্ ইহারদের এক ব্যক্তি হইলেন, এইরূপে তিনি গুপ্ত এবং সহজরূপে সৈন্যেরদের মধ্যে কলহ কচ্‌কচি জন্মাইয়া তদ্বর্দ্ধনকারী হইলেন.

ঐ সকল হইতেছিল সেই তাবৎসময়, ঐ অভাগ্যবান্ রাজা হলম্বি গড়েতে বন্দী হইয়া রহিয়াছিলেন. পরে ঐ উভয়পক্ষপাতিরদের মধ্যে, যে পক্ষপাতী রাজাকে আত্মদিগে আনিতে পারে, তাহার অবশ্য কিছু উপকার দেখিবে, ইহা ভাবিয়া, ক্রমবেল্, যিনি গুপ্তরূপে সৈন্যেরদের তাবৎকার্য্য চালাইলেন, এবং যিনি সৈন্যেরদের দৌরাত্ম্যের বিষয়ে অনেক বিরুদ্ধকথা কহিয়াছিলেন, তিনি রাজাকে আক্রমণ করণে পণ করিলেন. অতএব জয়স্‌নামক সেনাপতির অধীন পাঁচ শত সাদী হলম্বি গড়েতে উপস্থিত হইয়া, রাজাকে ধরিয়া সৈন্যেরদের নিকটে লইয়া গেল; ঐ সময়ে ঐ সৈন্যেরা কেম্‌ব্রিজ্ নামক নগরসমীপে ত্রিপ্লো হিথ্‌নামক স্থানে একত্রীভূত হওনার্থে দ্রুততর একত্র হইতেছিল. পরদিবসে ক্রমবেল্ স্বয়ংই তাহারদের মধ্যে পঁহুছিয়া, অত্যাহ্লাদপূর্ব্বক গৃহীত হইলেন, এবং তৎসনে তাবৎ সৈন্যাধ্যক্ষপদে নিযুক্ত হইলেন.

পরে ঐ সময়ে প্রজাপ্রতিনিধিসভ্যেরা ভিন্নং হইয়া পক্ষদ্বয় হইল, এবং পূর্ব্বরীত্যনুক্রমে তাহারদের মধ্যে এক পক্ষ, সৈন্যেরদের বিরুদ্ধপক্ষ হইল, এবং অন্য পক্ষেরা যাহারা অল্প ছিল. তাহারা, সভ্যের দুই জন প্রধানবক্তাকে সঙ্গে করিয়া, সৈন্যেরদিগের সাহায্য করিল. অতএব তাবৎরাজ্যে প্রজারদের মধ্যে এমত

গোল্‌মাল্ হওয়াতে, সুতরাং বুঝা যায়, যে দুই পক্ষের মধ্যে বিচ্ছেদ হওনাক শ্যক, এবং তাহাই হইল; কিঞ্চিৎ কাল পরে ঐ দুই বক্তারা এবং বাবষ্টি সভ্যেরা, গুপ্তভাবে পার্লিমেন্তহইতে নির্গত হইয়া, ঐ সময়ে হৌন্দস্‌লো হিথ্ স্থানেস্থিত যে সৈন্যেরা, তাহারদের আশ্রয় লইল. ঐ সৈন্যেরা, ঐ দুই ব্যক্তিকে অত্যাহ্লাদ পূর্ব্বক গ্রহণ করিয়া, তাহারদের যথার্থাচরণের নিমিত্তে তাহারদের প্রশংসা করিল. পরে তাবৎ সৈন্যবর্গেরা যাহারদের সংখ্যা বিংশতি সহস্র ন্যূন ছিল না, তাহারা একত্রীভূত হইয়া, ঐ দুই ব্যক্তিদিগকে তাহারদের পূর্ব্বপদে স্থাপ নার্থে চলিল.

ঐ অবকাশে পার্লিমেন্ত সভ্যের মধ্যে, যাহারা অন্যপক্ষপ্রযুক্ত অবশিষ্ট রহি য়াছিলে, তাহারা ঐ আগমনকারিসৈন্যেরদের নিবারণকরণে পণ করিল. ঐ সভ্যেরা নূতন বক্তা নিযুক্ত করিল; এবং সৈন্য সমারোহকরণে আজ্ঞা দিল; এবং সৈন্যবিশেষেরদিগকে গড়মধ্যে প্রস্তুত হইতে আজ্ঞা দিল; এবং তাবৎ শহরস্থেরা, ঐ চড়াও কারকেরদের সাহসপূর্ব্বক নিবারণকরণে নিশ্চয় করিল. কিন্তু সে যাহা হউক, ঐ শহরনিবাসিরদের যে পণ, তাহা যাবৎ শত্রুরা দূরেতে ছিল, তাবৎই কেবল রাখিল, কেননা যখন ঐ ক্রম্‌বেলের বহুসৈন্য সাক্ষাদুপ স্থিত হইল, তখন সকলে বশীভূত এবং অত্যনুগত হইয়া, সেনাপতিরদের প্রতি পুরদ্বার খুলিয়া দিল. পরে ঐ ক্রম্‌বেল্ নামক সেনাপতি, ঐ দুই পদ চ্যুত বক্তারদিগকে, এবং অন্যং সভ্যে নিযোজিতব্যক্তিরদিগকে সঙ্গে করিয়া তাহারদের নিবাসে লইয়া গেলেন. পরে ঐ কলহবিষয়ে অপবাদিত যে একা দশ সভ্য, তাহারদিগকে বহির্গত করিলেন, তাহাতে তাহারা প্রায় সমস্তই পার হইয়া মহাদ্বীপে গেল. পরে নগরাধ্যক্ষ এবং দণ্ডনায়ক এবং তদধীন আল্‌দর্মান্ অর্থাৎ প্রাচীনাখ্যাপদে স্থিত তিন ব্যক্তিকে গড়ে অর্পন করিল; এবং অনেক নগরনিবাসী, এবং সৈন্যবিশেষেরদের অনেক প্রবীন ব্যক্তিরদিগকে কা রাস্থ করিলেন; এবং শহরের চতুর্দ্দিগস্থ দুর্গ সকল সমভূমি করিলেন. পরে গড়ের কর্ত্তৃত্ব ফের্ফাক্সকে দত্ত হইল, এবং পার্লিমেন্তসভ্যেরা আত্মাজ্ঞা ভঞ্জনকরণ বিষয়ে, ঐ ফের্ফাক্সকে যথেষ্ট প্রশংসা করিল.

অপর এই কার্য্য কেবল অপেক্ষা রহিল, যে রাজার প্রতি কি করিবেন. ঐ রাজা সৈন্যকর্ত্তৃক প্রেরিত হইয়া হাম্পতন্ কোর্ত নামক স্থানে বদ্ধ হইয়া রক্ষিত ছিলেন, কিন্তু ঐ স্থানহইতে পলায়নার্থে উদ্যোগ করিয়াছিলেন, তাহাতে পুনর্ব্বার হ্বাইৎ নামক উপদ্বীপে ধৃত হইয়া কারিস্‌ব্রুক্ নামে গড়ে বন্দী করিয়া রক্ষিত ছিলেন.

পরে যে সময় চার্লস্ রাজা ঐ প্রকার অস্থাবস্থায় ছিলেন, সেই তাবৎ সময় পার্লিয়েমেন্তসভা; যাহারা সৈন্যকর্তৃক প্রায় নূতন ব্যবস্থিত হইয়াছিল, তাহারা প্রতিদিন উত্তরোত্তর দুর্ব্বল এবং কলহকারী হইতে লাগিল. অতএব চার্লস্ রাজা, রাজ্যের অবোধগম্য দুর্দশার নিবৃত্তিকরণার্থে নিত্য পার্লিয়েমেন্তসভ্যেরদের সহিত সন্ধি করিতে চেষ্টা পাইতে লাগিলেন; কিন্তু পার্লিয়েমেন্তসভ্যেরা রাজকীয় পরাক্রমখর্ব্বকরণবিনা, সৈন্যেরদের পরাক্রম খর্ব্বকরণের অন্য কোনো উপায় দেখিলেন না. তাহাতে বন্দী রাজার সহিত এবং প্রজাপ্রতিনিধিসভ্যের সহিত যে পুনরৈক্য হয়, তাহার অনেক চেষ্টা পাইলেন.

কিন্তু সভ্যেরদের যে ঐ চেষ্টা, তাহা অসময় হওনপ্রযুক্ত ব্যর্থ হইল; যেহেতুক ঐ সভ্যেরদের যে পরাক্রম তাহা অতিশীঘ্র লুপ্ত হইল. ঐ আজ্ঞা লঙ্ঘনকারী সৈন্যেরা, বিজয়েতে প্রফুল্ল হইয়া, আত্মশত্রুদিগের বিনাশ করিয়া ফিরিয়া আসিতেছিল, এবং আত্মপরাক্রম বাহুল্য জানিয়া অনেক নিষ্ঠুর বাদানুবাদের পর, আত্মরাজাকে প্রতিফল দেওনের উদ্যোগ করিল ঐ সময় ঐ সৈন্যেরা বিন্দ্সর নগরে যে স্থানে কিঞ্চিৎকালপূর্ব্বে রাজা বন্দী হইয়া প্রেরিত হইয়াছিলেন, সেই স্থানে উপস্থিত হইয়া রাজাকে আক্রমণ করণার্থে এক জন সেনাপতিকে, প্রেরণ করিল. পরে সেই স্থানহইতে রাজাকে হাম্প্সরগনাতঃপাতি হ্বাইৎনামক উপদ্বীপের অন্য পারে হর্ষ্টনামক গড়ে প্রেরণ করিল সেই সকল যাহা হউক, ঐ প্রজাপ্রতিনিধিসভ্যেরা, রাজার সহিত এবং সৈন্যেরদের সহিত যে পুনরৈক্য জন্মাইতে পারিবে, ইহাতে সর্ব্বাশা রহিত হইয়া, সৈন্যেরদের আগমন নিবারণার্থে সাহস অবলম্বন করিয়া, ঐ সৈন্যেরদের সংমুখে রাজার সহিত অসন্ধিবিষয় স্থির করিল. কিন্তু পরদিবসে কর্ণেল্ প্রাইদ, সৈন্যের দুই শ্রেণীর অগ্রগামী হইয়া, সভাগৃহ বেষ্টন করিয়া, তৎপথমধ্যে প্রাচীনতন্ত্রধর্ম্মাবলম্বী পক্ষীয় একচল্লিশ জন সভ্যকে ধরিয়া, নরক্নাখ্য গৃহনীচস্থিত এক কুঠরীতে বন্দী করিয়া রাখিল. পরে ঐ পার্লিয়েমেন্তসভ্যেরদের মধ্যে অন্য এক শত ষাইট ব্যক্তি বহিষ্কৃত করিল; এবং স্বতন্ত্রধর্ম্মাবলম্বিরদের মধ্যে সর্ব্বাপেক্ষা দুরন্ত এবং সাহসবান্ এবং যাহারদের সংখ্যা ষষ্টি জনোর্দ্ধ ছিল না, তদ্ব্যতিরিক্ত অন্য কাহাকেও প্রবিষ্ট হইতে দিল না. পরে ঐ পার্লিয়েমেন্তীয়েরদের যে কর্ত্তব্য তদ্বিষয়ে হঠাৎ প্রবিষ্ট হওন, এবং নিষ্ঠুরতাপূর্ব্বক তাহারদের কর্ত্তব্য হরণকরণবিষয়, প্রাইদের জলাব বলিয়া খ্যাত ছিল; এবং ঐ সভ্যের অবশিষ্ট যাহারা তাহারা রম্পনামে খ্যাত ছিল. পরে ঐ সকল ব্যক্তিরা, এই বিষয়ে শীঘ্র সম্মত হইল, যে পার্লিয়েমেন্তীয় সভ্যেরা, কিঞ্চিৎ দিবসপূর্ব্বে যেং ব্যবস্থা করিয়াছিল, তাহা অব্যবস্থা; এবং আমারদের সেনাপতির তাবৎকার্য্য, যথার্থ এবং আবশ্যক.

পরে রাজাকে দোষীকৃত করণার্থে এক সভা নির্ম্মিতা হইল ; এবং সর্ব্বসম্মতি পূর্ব্বক এক ব্যবস্থা করা গেল, যাহাতে রাজার আত্মপার্লিয়েমেন্তের বিরুদ্ধে যুদ্ধকরণ, রাজদ্রোহদোষতুল্য স্থিরীকৃত হইল ; অতএব রাজাকে, ঐ নূতনীভূতরাজদ্রোহী পরাধিজন্যবিচারকরণার্থে এক নূতন প্রধানসভা নিযোজিতা হইল.

পরে কর্ণেল্ হারিসন্নামক এক কমায়ের পুত্রকে এই আজ্ঞা দত্তা হইল, যে সে রাজাকে হর্ষ্টনামক গড়হইতে বিন্দসরনগরে লয়, পরে সেই স্থানহইতে লণ্ডন্ শহরে লইয়া যায়. তাহাতে ঐ রাজার দুঃখান্বিত প্রজারা, আত্মস্বামির দর্শনপ্রাপ্ত্যর্থে চতুর্দ্দিগহইতে দৌড়িতে লাগিল, এবং তাঁহার বিসদৃশাকৃতি আকার দেখিয়া অত্যন্ত দুঃখিতমনা হইল. যেহেতুক ঐ রাজার দাড়ি বর্দ্ধিত হইয়াছিল ; এবং তাঁহার কেশ বৃদ্ধবয়স্কপ্রযুক্ত এত নয়, কিন্তু দুঃখের বাহুল্যপ্রযুক্ত পক্কতাপ্রাপ্ত হইয়া শ্বেতবর্ণ হইয়াছিল ; এবং তাঁহার বস্ত্র জীর্ণহওয়াতে, দুঃখের এবং দুর্দ্দশার অনেক চিহ্ন দর্শাইল. এতদ্রূপে তিনি বিপদ্ এবং দুঃখগ্রস্ত রাজার ন্যায় হইয়াছিলেন, যাহা তাঁহার শত্রুপর্য্যন্তও মর্য্যাদা এবং দয়াকরণ ব্যতিরেকে দেখিতে অপারক হইল. ঐ রাজা, বহুকালাবধি সর ফিলিপ্ বারিক্ নামক এক বৃদ্ধজীর্ণভৃত্যদ্বারা সেবিত হইয়াছিলেন, ঐ ব্যক্তি আত্মস্বামির দুর্দ্দশাদায়কশত্রুরদের প্রতিফলদেওনে অপারক হইয়া, কেবল তাঁহার দুঃখেতে দুঃখিত হইয়া রহিয়াছিল. ঐ সময়ে, রাজা, সর্ব্বরাজকীয় চিহ্নরহিত হইলেন, এবং তাঁহার নূতন রক্ষকেরা, তাঁহার প্রতি কঠিনাচারকরণাজ্ঞা পাইয়াছিল. পরে হামিল্তনের অগ্রনী, যিনি আত্মস্বামির দণ্ডতুল্য দণ্ডপ্রাপণার্থে রক্ষিত ছিলেন, তিনি বিদায় হওনাজ্ঞাপ্রাপ্ত হইয়া আত্মস্বামী, যিনি ঐ সময়ে বিন্দসর নগরহইতে যাইতে ছিলেন, তাঁহার নিকট হইয়া যাইয়া, হে আমার প্রিয় প্রভু, এই কথা কহিয়া ক্রন্দন করত রাজার চরণে পড়িলেন. তাহাতে ঐ অভাগ্যবান্ সম্রাট্, তাঁহাকে তুলিয়া এবং আলিঙ্গন করিয়া, এবং অশ্রুপাতানন্তর উত্তর দিলেন, যে সত্য, আমি তোমার অত্যন্তপ্রিয় স্বামী ছিলাম বটে, তাহারি ফল এই. এই সকলদর্শন অত্যন্ত দুঃখের বিষয় ছিল, কিন্তু সে যাহা হউক, রাজার শত্রু যে রাজাকে ব্যবস্থানুসারে বিচার্য্যহওনার্থে তাঁহাকে বিচারে আনিবে, এই বিষয়ে রাজার প্রত্যয় কেহ জন্মাইতে পারিল না, কিন্তু রাজা সর্ব্বদা এই শঙ্কা করিতেন, যে কোনো গুপ্তহন্তাদ্বারা আমার মৃত্যু হইবে.

অপর জানবরি মাসের ৬ তারিখাবধি বিশাই তারিখপর্য্যন্ত, ঐ অসম্ভব বিচারকরণোদ্যোগকরণে গত হইল পরে রাজার বিচার করিবে যে ঐ সভা, তাহা প্রজাপ্রতিনিধিসভ্যেরদের নিযোজিত এক শত ত্রিশ জনকর্ত্তৃক নির্ম্মিতা ছিল, কিন্তু তাহাদের মধ্যে কখনো একদা সপ্ততি জনাধিক বিচারে বইসে নাই. ঐ

সভায় নিয়োজিত ব্যক্তিরা, প্রায় সমস্তই সৈন্যেরদের পুরাতন লোক, যাহারা প্রায় সকলি নীচকুলজাত তাহারদিগের মধ্যহইতে নিয়োজিত ছিল; এবং তাহারদের মধ্যে কতকগুলিন সাধারণলোকপ্রতিনিধিসভাহইতে, এবং কতকগুলিন লণ্ডননিবাসিরদলহইতে নীত হইল. তাহাতে ব্রাদসাহ নামক স্মৃতিব্যবসায়ী বিচার প্রধানত্বে নিদিষ্ট হইল; এবং কোক্ নামক ব্যক্তি, ইংগ্লণ্ডীয় প্রজারদের পক্ষীয় সভাসৎপদে নিযুক্ত হইল; এবং দরস্লারস্ এবং স্তল্ এবং আস্ক নামক ব্যক্তিরা, তৎসাহায্যকারিপদে নিযুক্ত হইল. পরে সভ্যেরা বেস্তমিনস্তর হাল্নামক স্থানে একত্র হইল.

অপর রাজা বিন্দসর নগরহইতে সেন্স্নামক স্থানে নীত হইয়া, পরদিবস বিচার্য্যহওনার্থে প্রধানসভায় আনীত হইলেন. পরে যখন রাজা আনীত হিলেন, তখন এক জন চোপদার, তাঁহাকে লইয়া বিচারাসনসম্মুখস্থিত এক আসনে বসাইল. ঐ রাজা অনেককালাবধি বন্দী হইয়া রহিলেও এবং এক্ষণে দোষীব্যক্তিস্বরূপ, সভানিকটে আনীত হইলেও, রাজকীয় যে প্রগল্ভতা তদ্রহিত হইলেন না; যেহেতুক ঐ সভ্যেরদিগকে অতিশয় ওগ্রদৃষ্টাকারকন দৃষ্টি করিতে লাগিলেন, এবং যে সময়ে সভ্যেরা মস্তকাচ্ছাদন করিয়া রহিয়াছিল, সেই সময়ে আত্মটুপিতে হস্ত দওনব্যতিরেকে বসিলেন. পরে সভাসৎকর্তৃক রাজার অপবাদপত্র পঠিত হইল; তাহাতে এই অপবাদ ছিল যে যুদ্ধের আরম্ভাবধি যত রক্তপাত হইয়াছে, তাহার আদিকারণ রাজা. ঐ অপবাদ শুনিয়া, রাজা তুচ্ছ এবং ওগ্রচিত্তপূর্ব্বক, হাস্যব্যতিরেকে থাকিতে পারিলেন না. পরে ঐ অপবাদপত্র পাঠ সাঙ্গ হইলে, ঐ ব্রাদসাহ্ রাজার প্রতি বাক্য প্রস্তাব করত কহিল, যে এখন সভ্যেরা, রাজার ওত্তরাপেক্ষী হইয়া রহিয়াছেন.

পরে রাজা, অতি সুস্থিরচিত্ত হইয়া প্রতিবাদ করিয়া কহিতে লাগিলেন, যে রাজার বিচারকরণে সভ্যেরদের অনধিকার; এবং কহিলেন, যে ওভয় পার্লিমেণ্টীয় গৃহস্থ সভ্যেরদের সহিত সন্ধিকরণাকাঙ্ক্ষী হইয়া প্রায় সমস্ত বিষয় স্থির হইয়াছিল অতএব যেমত অমর্য্যাদা এক্ষণে প্রাপ্ত হইয়াছি, তদতিরিক্ত সদ্বিচার অপেক্ষা করিয়াছিলাম; এবং তিনি আরও কহিলেন, যে যথার্থসভানির্মাণ করণে কুলীনসভ্যের আবশ্যকতা আছে, কিন্তু এসভার মধ্যে তাহার এক জনও নাই এবং তিনি কহিলেন, যে আমি স্বয়ংই সর্ব্বব্যবস্থার মূল, অতএব যে ব্যবস্থায় আমি সম্মত হই নাই, তদ্দ্বারা বিচারিত হইতে পারি না; এবং কহিলেন, যে প্রজাদের নীতিরক্ষণ, তাহা আমাতে অর্পিত হইয়াছে, অতএব এইক্ষণে যে পরাক্রম পররাজ্যাক্রান্তিকস্বভাবেতে স্থিত হইয়াছে, তাহা অবলম্বনকরণদ্বারা আমি প্রজারদের বিশ্বাসঘাতক হইব না. পরে রাজা কহিলেন, যে যথার্থ সভ্যেরদের সাক্ষাতে প্রত্যুত্তরদেওনে, আমার অপবাদের বিশেষং বিষয়ে প্রবৃত্ত

হওনে সম্মত আছি কিন্তু তোমার দের সাক্ষাতে আমি যে নির্দোষী, এই বিষয়ে কোনো প্রমাণকরণে আমি অক্ষম; কেননা তাহা যদি করি, তবে সকলে আমাকে রাজ্যের মূলব্যবস্থার নিমিত্তে সাক্ষ্যদেওনে দণ্ডপ্রাপ্ত না করিয়া, বিশ্বাসঘাতকরূপ জ্ঞান করিবেক

পরে ব্রাদশা ঐ সভার মর্যাদাস্বার্থে কহিল, যে এই সভা, সর্বপরাক্রমের অধিকারস্বরূপ যে প্রজা, তাহারদিগেহইতে আয়ত্ত এবং পরাক্রমযুক্ত হইয়াছে. এবং বন্দী রাজাকে কহিল, যে ইংগ্লণ্ডীয় প্রজাপ্রতিনিধিকর্তৃক নিরূপিত হইয়াছে যে এই সভার পরাক্রম, তাহা অবহেলা করিও না; তাহাতে যখন রাজা ঐ বিষয়ে উত্তর দিতে চাহিলেন তখন তদ্বাক্য অস্বীকৃত হইল.

পরে রাজা ঐরূপে তিনহবার ঐ সভার নিকটে আনীত হইলেন, এবং তিনবার ঐ সভার বিচারক্ষমতা অস্বীকৃত হইলেন. পরে চতুর্থ এবং শেষবার, যখন রাজা ঐ আত্মকৃত সভামভায় আনীত ছিলেন, এবং যে সময়ে সে স্থানে আসিতে ছিলেন তখন সৈন্যেরা এবং কলহকারিলোকেরা, এই কথা কহিয়া চেঁচাইল, যে যথার্থবিচার আমারদিগকে দেও, যথার্থবিচার আমারদিগকে দেও, এবং রাজাকে বধ কর বধ কর কিন্তু ঐ সকলেতেও রাজা চিন্তাযুক্ত হইলেন না পরে তাঁহার বিচারকর্তারা, কতকগুলা সাক্ষী যদ্দ্বারা প্রমাণ হইয়াছিল, যে রাজা পার্লিয়েমেণ্টীয় নিয়োজিতসৈন্যের বিরুদ্ধে অস্ত্রগ্রহণ করিয়াছিলেন, তাহারদের সাক্ষাৎকারে বিচার করিয়া, তাঁহাকে দোষী করিয়া দণ্ডাজ্ঞা দিল.

পরে ঐ সকল ক্ষুদ্রলোকের দুর্ব্যবহার হইলেও রাজা দৃঢ়চিত্ত এবং প্রশান্তমনা হইয়া রহিলেন. পরে যে সময়ে রাজা শ্রীবর্বর মান্য হইয়া ঐ তুচ্ছাম্বর সভায় যাইতে ছিলেন, সেই সময়ে সৈন্যেরা এবং কলহকারীরা, আমারদের যথার্থবিচার দেও যথার্থবিচার দেও, এবং রাজাকে বধ কর বধ কর, এই কথা কথনবিষয়ে প্রবর্তিত হইয়া, অতিকটুকাটব্যোক্তিপূর্বক রাজাকে তিরস্কার করিতে লাগিল. পরে ঐ সকল নিন্দাকারী ব্যক্তিরদের মধ্যে এক জন নীচব্যক্তি, রাজার মুখে নিষ্ঠীবন ত্যাগ করিল, তাহাতে রাজা স্বর্গ্গৈর্যপূর্বক সহিষ্ণুতা করিলেন; এবং কহিলেন যে ঐ দুরাচারব্যক্তিরা চারিআনার কারণ তাহারদিগের সেনাপতিরদিগকেও এতদ্রূপ করিবে. কিন্তু ঐ কলহকারিরদের মধ্যে যাহারদের কিঞ্চিদ্দয়া ছিল, তাহারা ক্রোধকরণদ্বারা অপ্রকাশিতপূর্বক আত্মশোক প্রকাশ করিতে লাগিল. পরে অন্য সৈন্যাপেক্ষা অধিক দয়ালু এক জন সৈন্য, রাজার দুঃখ দেখিয়া তাঁহার প্রতি মঙ্গল যাচ্ঞা করিতে লাগিল, তাহা শুনিয়া এক জন সেনাপতি ঐ সাধু প্রহরীকে রাজসাক্ষাৎকারে এক চপেট মারিয়া ভূমিষ্ঠ করিল; তাহা দেখিয়া রাজা কহিলেন, যে তাহার দোষহইতে তাহার দণ্ড অধিক হইয়াছে.

পরে, রাজা, হ্বাইৎহাল্নামক স্থানে পুনরাগমন করিলে পর, তিনি সভ্যেরদের নিকটে এই যাচ্ঞা করিলেন, যে আমি স্বপুত্রেরদিগকে দেখিতে চাহি, এবং জক্সন্নামক ভট্টাচার্য্য যিনি লণ্ডনের গতধর্ম্মাধ্যক্ষ ছিলেন, তিনি যে ধর্ম্মবিষয়ে উপকারার্থে আমার নিকটে থাকেন. ঐ সকল প্রার্থনাবিষয় তাঁহাকে দত্ত হইল, এবং বধের পূর্ব্বে, প্রস্তুতহওনের তিন দিবস অবকাশ দেওয়া গেল. ঐ রাজার ঐ সময়ে ইংগ্লণ্ডদেশে অবশিষ্ট যে পুত্রাদি ছিল, তাঁহারা ইলিশাবেথ্নাম্নী রাজকন্যা, এবং গ্লস্তরের অগ্রণী; ঐ অগ্রণী কেবল তিনবৎসরবয়স্ক ছিলেন. পরে রাজা আত্মকন্যাকে অনেক উপদেশ দিলে পর, তাঁহার ছোট সন্তানকে ক্রোড়ে লইয়া কহিলেন, যে হে বৎস, উহারা তোমার পিতার মস্তকচ্ছেদন করিবে, এবং তোমাকে রাজা করিবে, কিন্তু তুমি আমার কথায় অবধান কর. যাবৎ চার্ল্স এবং জেম্স নামক তোমার দুই ভ্রাতারা জীবৎ থাকেন, তাবৎ তুমি রাজা হইও না; যেহেতুক উহারা যখন শক্য হইবে তখন তোমার ভ্রাতারদিগের মস্তক কাটিবে, এবং অবশেষে তোমার মস্তকও কাটিবে, অতএব আমি তোমাকে এই দৃঢ়াজ্ঞা দি, যে তৎকৃত রাজা হইও না. পিতার এই বাক্য শুনিয়া ঐ বালক ক্রন্দন করিয়া উত্তর করিল, যে প্রথমে তাহারা আমাকে কাটিয়া খণ্ড২ করুক.

পরে ঐ সময়াবধি তদ্বধাজ্ঞাপর্য্যন্ত, পূর্ব্বে যেমন রাজা ঘোরতর নিদ্রাভিভূত হইতেন, তেমন এখন বধমঞ্চকারকেরদের অস্ত্রের শব্দ নিত্য কর্ণকুহরে প্রবিষ্ট হইলেও, তাঁহার নিদ্রাভঙ্গ হইত না.

পরে চার্ল্স রাজার মরণদিবস উপস্থিত হওয়াতে, তিনি অতিপ্রভাতে গাত্রোত্থান করিয়া এক জন ভৃত্যকে ডাকাইয়া আজ্ঞা দিলেন, যে এমত বৃহৎ এবং আহ্লাদজনক ভারিবিষয়ের নিমিত্তে পূর্ব্বাপেক্ষা বস্ত্রাদিপরিধান করাওনে অধিক মনোযোগ করিবা. পরে হ্বাইৎহালের সম্মুখে যে পথ, তাঁহার বধার্থে নিরূপিত হইয়াছিল, তদ্দ্বারা তাঁহার অধিক দণ্ড হয়, এই আশয়. পরে চার্ল্স রাজা, জক্সন্নামক ধর্ম্মাধ্যক্ষ, যিনি তাঁহার আত্মীয় লোক এবং ভক্ত ও সেবক, এবং যিনি আত্মস্বামিরন্যায় নম্রান্তঃকরণ এবং বিবিধগুণবিশিষ্ট ছিলেন, তাঁহার সহিত ভোজনাগারের মধ্যদিয়া বধমঞ্চের নিকটে নীত হইলেন. ঐ বধমঞ্চ কৃষ্ণবর্ণবস্ত্রাবৃত ছিল; এবং কর্ণেল্ তম্লিন্সন্ কর্ত্তৃত্বাধীন এক সৈন্যশ্রেণী কর্ত্তৃক রক্ষিত ছিল. ঐ মঞ্চের উপর শিরশ্ছেদন কাষ্ঠ, এবং কুঠার, এবং ছদ্মবেশধারী দুই জল্লাদ ছিল, এবং তাবল্লোক অতিশয়ভীত হইয়া দূরে থাকিয়া, ঐ কুৎসিৎঘোরতরবিষয় দর্শনাপেক্ষী হইয়া রহিয়াছিলে. পরে ঐ সকল বিষয় রাজা স্বচ্ছন্দচিত্তে নিরীক্ষণ করিলেন, এবং দূরস্থ লোকেরা যে তাঁহার কথা শুনিতে পাইবে, ইহার কোনহ সম্ভাবনা না দেখিয়া, নিকটবর্ত্তীদণ্ডায়মান কয়েক জনের

প্রতি এই কথা কহিয়া, প্রস্তাব করিতে লাগিলেন; প্রথমত তিনি জানাইলেন, যে গতসর্ব্বনাশক যুদ্ধবিষয়ে তিনি নির্দোষী ছিলেন; এবং কহিলেন, যে প্রথমত পার্লিমেন্তেরা অস্ত্রগ্রহণকরণদ্বারা যাবৎ তাঁহাকে অস্ত্রগ্রহণশিক্ষা না করাইল, তাবৎ তিনি অস্ত্রগ্রহণ করেন নাই. এবং অস্ত্রগ্রহণকরণার্থে আয়োজন করণবিষয়ে, তাঁহার আর কোনহ অভিলাষ ছিল না, কেবল এই যে তিনি তাঁহার পৈতৃক পরাক্রম অভগ্নরূপে রক্ষা করেন. কিন্তু ঐ চার্ল্স রাজা প্রজারদের নিকটে নির্দোষী হইলেও, ইহা স্বীকার করিলেন, যে আমার সৃষ্টিকর্ত্তার সাক্ষাৎকার আমার দণ্ড যথার্থ; যেহেতুক তিনি কহিলেন, যে স্ত্রাফ্ফর্দের প্রদেশাধিকারির অযথার্থদণ্ডাজ্ঞাবিষয়ে সম্মতহওয়াতে তিনি যাথার্থরূপে দণ্ডিত হইয়াছিলেন. পরে ঐ চার্ল্স রাজা, স্বশত্রুবদিগকে ক্ষমা করিলেন; এবং প্রজারদিগকে পুনর্ব্বারবশীভূতহওন বিষয়ে উপদেশ দিলেন; এবং স্বপুত্রকে উত্তরাধিকারীরূপে প্রচার করিলেন; এবং ইংগ্লণ্ডীয়ধর্ম্মপক্ষপাতিরদের মধ্যে প্রতিস্তলাখ্যামত যেমন গৃহীত, তন্মতাবলম্বী আপনাকে জানাইলেন. পরে যে কয়েক জন ঐ স্থানে দণ্ডায়মান ছিল, তাহারা রাজার মরণপ্রস্তাবেতে এমত আর্দ্রচিত্ত হইল, যে কর্নেল্ তম্লিন্সন্ যৎকর্ত্তৃক রাজা রক্ষিত ছিলেন, তিনি স্বয়ংই কহিলেন, যে আমিও তন্মতাবলম্বী.

পরে যে সময়ে রাজা শিরশ্ছেদন কাষ্ঠের উপরে স্বমস্তক রাখিবার উপক্রম করিতেছিলেন, সে সময়ে জক্সন্নামক ধর্ম্মাধ্যক্ষ, তাঁহাকে ডাকিয়া কহিল, যে হে মহারাজ, কেবল আর এক আস্তা আছে, তাহা অতি তরল এবং দুঃখদায়ক হইলেও, তাহা অতিখর্ব্ব, এবং অতিশীঘ্র তোমাকে অতিদূরে প্রক্ষিপ্ত করিবে; অর্থাৎ পৃথিবী হইতে স্বর্গেতে তোমাকে প্রক্ষিপ্ত করিবে. এবং যে স্থানে তুমি অতিবেগে যাইতেছ, সেই স্থানে অত্যাহ্লাদপূর্ব্বক ঐশ্বর্য্যরূপ এক পবলভ্যমুকুট প্রাপ্ত হইবা. তাহাতে রাজা উত্তর করিলেন, যে এক ক্ষয়ণীয় মুকুটহইতে এক অক্ষয়ণীয় মুকুট প্রাপণার্থে, যে স্থানে কোনহ দুঃখ স্থান পায় না, এমত স্থানে যাইতেছি. তাহা শুনিয়া ঐ ধর্ম্মাধ্যক্ষ উত্তর করিলেন, যে আপনি এক ক্ষণস্থায়ীমুকুট, অনন্তকাল স্থায়ীমুকুটের জন্যে পরিবর্ত্তন করিতেছেন, তাহা উত্তম পরিবর্ত্তন. পরে চার্ল্স রাজা স্বাঙ্গরক্ষিণী অপসরণ করিয়া, এবং স্মরণে রাখ, এই কথা কহিয়া তাঁহার জর্জ নামক পুত্রকে ঐ ধর্ম্মাধ্যক্ষকে অর্পণ করিলেন. পরে ঐ চার্ল্স রাজা শিরশ্ছেদন কাষ্ঠের উপর আত্মগ্রীবা রাখিয়া, এবং বধীকরণসূচক স্বহস্তদ্বয় বিস্তীর্ণ করিয়া, এক জন জল্লাদ, একাঘাতদ্বারা তদ্দেহহইতে শিরোভেদ করিয়া, অন্য জল্লাদ বিশ্বাসঘাতকের মস্তক এই, এই কথা কহিয়া লোকেরদিগকে দেখাইল. পরে দর্শকেরা, অতিভয়ঙ্কর ঐ বধবিষয়, অত্যন্তকষ্টসাধ্য জ্ঞান করিয়া, তাহা খেদোক্তি এবং অশ্রুপাত এবং বিলাপপূর্ব্বক জানাইতে লাগিল; এবং রাজারদের

প্রতি তাহারদের স্নেহ পুনরুপস্থিত হওয়াতে সকলেই এই কথা কহিয়া আপনাকে দোষ দিতে লাগিল. যে আমি স্বয়ংই রাজবধবিষয়ে হাত দিয়াছি. কিম্বা তাহার নাশকেরদের সাহায্যকারী হইয়াছি.

ঐ চার্ল্স রাজা ঊনপঞ্চাশ বৎসরবয়স্ক হইলে, তাহার মধ্যে ২৪ চব্বিশ বৎসর রাজ্যকরণানন্তর, মারা গেলেন. তাঁহার আকার অত্যর্দ্ধ নয় অতিদীর্ঘও নয়, এবং তিনি বিলক্ষণ হৃষ্টপুষ্ট এবং লাবণ্যাদিবিশিষ্ট ছিলেন. তিনি সুন্দরমুখ কিন্তু দুর্মনার ন্যায়: তাহাতে বুঝা যায় যে নিত্য উৎপাতানুভবপ্রযুক্ত তাঁহার মলিন বদন ছিল; কিন্তু তাঁহার গুণাগুণের বিষয় গ্রন্থকর্ত্তারা যাহা২ লিখিয়াছেন, তদপেক্ষা তদ্বিবরণদ্বারা, পাঠকরা, অতিনিশ্চয়রূপে অধিক জ্ঞাত হইতে পারিবেন.

## ২৯ ঊনত্রিংশাধ্যায়.

### সাধারণকর্ত্তৃত্বের বিষয়.

### আলিবর ক্রমবেলের বিবরণ.

পরে ক্রমবেল যিনি গুপ্তেতে গতরাজার মৃত্যুবিষয়চেষ্টা পাইয়াছিলেন, তিনি পূর্ব্বে যাহা অনবগত ছিলেন, এমত অভিলাষেতে নিমগ্ন হইতে লাগিলেন; এবং তাঁহার অভিলাষবর্দ্ধনের স্থান উত্তরোত্তর অতিপ্রশস্ত হওয়াতে, ভাবিপরাক্রমবাহুল্য দেখিয়া, তদ্বিষয়কাভিলাষেতে তাঁহার তাবৎপূর্ব্বীয় রাজনীতি স্বভাব লুপ্ত হইতে লাগিল.

পরে ঐ ক্রমবেল্ আইর্লণ্ডদেশে সেনাপতিপদে নিযুক্ত হইয়া, ঐ রাজ্যে পূর্ব্ববৎ সফলরূপে যুদ্ধ করিতে লাগিলেন. এবং ঐ দেশে রাজকীয়সৈন্য, যাহারদের সেনাপতি অর্মন্দের অগ্রণী ছিলেন তাহারদের বিরুদ্ধে এবং আইর্লণ্ডনিবাসী সৈন্য, যাহার সেনাপতি ওনিল্ নামে ব্যক্তি ছিলেন, তাহারদের বিরুদ্ধে, ঐ ক্রমবেলের যুদ্ধ করিতে হইল. কিন্তু তদ্রূপ অপটু অসংমিলিত এবং নিষ্ঠুরব্যব হারক যে রাজকীয়সৈন্যেরা, তাহারা ঐ ক্রমবেলের কর্ত্তৃত্বাধীন হইয়া, বহুবিধ যুদ্ধেতে জয়ী এবং সাহসিক হইয়া ছিল যে সৈন্য, তৎ প্রবেশনিবারণে অসমর্থ

হইল. ঐ ক্রম্‌বেলের সৈন্য অতিশীঘ্র তাবদ্রাজ্য ব্যাপিল এবং অল্পদিনের মধ্যে তাবৎ প্রধান২ নগরস্থেরা তাঁহার পক্ষ হইয়া, তাঁহার আগমনসময়ে পুরদ্বার কপাট খুলিয়া দিল. কিন্তু সে যাহা হওক, ঐ ক্রম্‌বেল্‌ যেমত অন্য সকল কার্য্যে, তেমন ঐ সকল জয়কার্য্যে, এমত দুষ্ট ও দুরন্তব্যবহারক ছিলেন, যে হাজার বীরত্ব প্রকাশ করুন তবু তাঁহার অবশ্য দুর্নাম হইত. যেহেতুক নগরনিবাসিরদের মধ্যে ভয়জন্মাওনার্থে, যে২ সৈন্য তাঁহার নিবারণ করিত তাহারদিগকে অত্যন্তনিষ্ঠুরব্যবহারপূর্ব্বক তরবারেতে হত করিতেন.

আর ঐ ক্রম্‌বেল্‌ ইংগ্লণ্ডদেশে প্রত্যাগমনে পর, এবং সভ্যাসনোপবেশনের পর, আইর্লণ্ডদেশে সাধারণপ্রভুত্বের উপকারকরণার্থে যাহা২ করিয়াছিলেন, তজ্জন্য সভাবর্জনাতুক সভ্যেরদের মধ্যে প্রশংসাপ্রাপ্ত হইলেন. পরে ঐ সভ্যেরা, স্কট্‌লণ্ডদেশের মধ্যে যুদ্ধকার্য্যসম্পাদনার্থে, এক সেনাপতিকে নিযুক্ত করিতে পরামর্শ করিল, যেহেতুক ঐ স্কট্‌জাতীয়েরা রাজকীয় পক্ষ হইয়া, গতসম্রাটের পুত্র চার্ল্স নামক যুবরাজকে সিংহাসনোপবিষ্ট করিয়াছিল. পরে ফের্ফাক্স নামে সেনাপতি যিনি বহুকালাবধি প্রাচীনতন্ত্রবিশ্বাসিরদের বিরুদ্ধপক্ষহওনে অসম্মত ছিলেন, তিনি ঐ সেনাপতিত্বে অসম্মত হইলে, ঐ ভার সুতরাং ক্রম্‌বেলের উপর পড়িল; তাহাতে ঐ ক্রম্‌বেল্‌ ষোল হাজার সৈন্যের সেনাপতি হইয়া স্কট্‌লণ্ড দেশে যাত্রা করিলেন.

ইতিমধ্যে ঐ স্কট্‌জাতীয়েরা, যাহারা আপনার অভাগ্যবান্‌ রাজাকে বন্দী করণার্থে তাঁহাকে আনাইয়াছিল, তাহারদের মধ্যে এক জন প্রধানব্যক্তিও, ঐ চড়াও বিষয় নিবারণার্থে আয়োজন করিল না. কিছু কাল পরে এক যুদ্ধ হইল, তাহাতে ঐ স্কট্‌জাতীয় সৈন্যেরা, ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের অপেক্ষা দ্বিগুণ হইলেও, ঐ ক্রম্‌বেল তাহারদিগকে পরাঙ্মুখ করাইয়া, অস্ত্রাঘাতপূর্ব্বক তাড়াইয়া লইয়া গেল, তাহাতে ক্রম্‌বেলের চল্লিশ জনের অধিক সেনা মারা গেল না.

ঐ ঘোরতরদুর্দশায় ঐ যুবা চার্ল্স, যিনি রাজ্যপ্রাপণের নিমিত্তে সর্ব্বস্বহানিতে সম্মত ছিলেন, তিনি রাজযোগ্য এক উপায় সৃজিলেন; তাহা এই, ঐ যুবরাজ, ইংগ্লণ্ডদেশে যাওনের গুপ্তপথ দেখিয়া, এবং সেই স্থানে পঁহুছিলে, তাবদ্রাজপক্ষীয়েরা আমার পক্ষ হইবে, এই আশা করিয়া, শীঘ্র ঐ রাজ্যে যাওনে মনস্থ করিলেন.

কিন্তু সে যাহা হওক, ঐ যুবরাজ আত্মসৈন্যবাহুল্যেতে অতিশীঘ্র নিরাশ হইলেন; যেহেতুক স্কট্‌জাতীয়েরা অনির্দিষ্ট মরণামরণবিষয়ে প্রবৃত্তহওনে শঙ্কান্বিত হইয়া, অনেকে রাজাকে ত্যাগ করিতে লাগিল; এবং ইংগ্লণ্ডীয়েরা, ঐ চার্ল্স যুবরাজের বৈরি যে ক্রম্‌বেল্‌ তাঁহাহইতে ভীত হইয়া, তৎসহমিলনে ভীত হইল. কিন্তু যখন

ঐ যুবরাজ, বর্সেস্তর নগরনিকটবর্ত্তী হইতে লাগিলেন, তখন সকলহইতে অধিক তাঁহার দুর্দ্দশা বৃদ্ধি পাইতে লাগিল ; যেহেতুক তিনি সংবাদ পাইলেন, যে ঐ ক্রমবেল্ চল্লিশ হাজার সৈন্য সমভিব্যাহারে স্কৎলণ্ড দেশহইতে দ্রুততর আসিতে ছিলেন. ঐ যুবা চার্লস, ঐ সংবাদ পাইবামাত্রেতেই, দ্রুততরকার্য্যসম্পা দক যে ঐ ক্রমবেল্ তিনিও উপস্থিত হইলেন ; এবং চতুষ্পার্শ্বহইতে, শহরের উপর পড়িয়া, রাজপক্ষীয় সৈন্যেরদের রক্তেতে শহরের পথ পরিপূর্ণ করিলেন. এবং তাবৎ স্কৎজাতীয় সৈন্যেরা মারা গেল কিম্বা বন্দী হইল ; এবং রাজা স্বয়ংই সাহসের অনেক চিহ্ন দর্শাইলেও তাঁহার শেষে পলায়ন করিতে হইল.

ঐ রণস্থলহইতে পলায়ন সময়ে, যেং দুঃখ এবং যেং আপদ্ ঐ যুবরাজকে ঘটিয়াছিল তাহা অবোধগম্য এবং অকথনীয়. যেহেতুক অনেক স্থানহইতে পলা য়ন করিলে, পর এক চল্লিশ দিবস নিভৃতে থাকিয়া, তাঁহার ভাঁড়াইয়া যাওনের বিষয় কমবেশ চল্লিশ জন স্ত্রী পুরুষ জ্ঞাত হইলেও, নর্ম্মন্দীদেশান্তঃপাতী ফেশাম্প নামক নগরে অত্যায়াসে উত্তীর্ণ হইলেন.

এই সকল হইতেছিল ইতোমধ্যে ঐ ক্রমবেল্ সর্ব্বত্রে যুদ্ধ সফল হইয়া, লণ্ডন্ শহরে ফিরিয়া আসিতেছিলেন, তাহাতে পার্লিয়েমেন্ত গৃহের বক্তা এবং লণ্ডন্ নগ রের দণ্ডনায়ক এবং অন্যং বিচারকর্ত্তারা, অত্যন্তঘটাপূর্ব্বক যাইয়া তাঁহার সহিত সাক্ষাৎ করিল. পরে ঐ ক্রমবেল্ সর্ব্বত্র সফলহওনবিষয় উপলক্ষ করিয়া, প্রথমত স্কৎজাতীয় যাহারা তৎকালপর্য্যন্ত তাঁহার বাক্যে অবহেলা করিয়াছিল, তাহারদিগকে দমন করিতে লাগিলেন. তদর্থে স্কৎলণ্ডরাজ্যের মধ্যে রাজকীয় প্রভুত্বনাশার্থে এক ব্যবস্থা করিলেন, এবং ঐ রাজ্যকে পরাভূতরাজ্যস্বরূপ করিয়া, ইংগ্লণ্ডীয় স্বাধীনকর্ত্তৃকত্বের সহিত একত্রীভূত করিলেন. কিন্তু প্রজারা যে রাজ্যহইতে কতকগুলিন নিয়োজিত লোকেরদিগকে ইংগ্লণ্ডীয় পার্লিয়েমেন্তে প্রেরণ করিতে পারে, এমত পরাক্রম দিলেন. পরে ঐ রাজ্যে ন্যায্যবিচার স্থাপনার্থে সর্ব্বত্রে বিচারক নিযুক্ত হইল ; এবং রাজ্যের প্রজারা, ধর্ম্মপক্ষ পাত্রিরদের নিষ্ঠুরব্যবহারহইতে মুক্ত হইয়া তৎকালীন কর্ত্তৃত্বে বড়একটা অসন্তুষ্ট ছিল না. পরে অনেক বিয়োগপূর্ব্বক ক্ষুণ্ণমনা হইয়াছিল, এবং যাহার কারণ প্রায় কেহ জ্ঞাত ছিল না এমন যে স্কৎজাতীয় প্রজা, তাহারদিগকে সর্ব্বতোভাবে বশীভূত করণার্থে মঙ্কনামক এক ব্যক্তি, যাঁহাকে ঐ ক্রমবেল্ রাখিয়া গিয়াছি লেন, তিনি অতিসদ্বিবেচনাপূর্ব্বক কর্ম্মকার্য্য করণদ্বারা প্রজারদের যথেষ্ট সন্তোষ জন্মাইলেন.

ঐ প্রকারে ইংগ্লণ্ডীয় পার্লিয়েমেন্ত, ক্রমবেলের দ্বারা তাবৎ ব্রিটিনাধিকার মধ্যে আত্মপরাক্রম স্থাপিত করিল ; এবং ইরীতন্ এবং লদ্‌লোনামক দুই ব্যক্তি দ্বারা তাবৎ আইর্লণ্ড রাজ্য বশীভূত করিল. এবং আমেরিকা রাজ্যে যেং স্থান

সলোক রাজকীয়প্রভুত্বপক্ষীয় ছিল, তাহারদিগের অধীনতা স্বীকার করিতে হইল; এবং জের্সি এবং গর্নসি এবং সিলি এবং আইল্ আফ্ মাননামক উপদ্বীপ অতিসহজরূপে হস্তগত হইল. এতদ্রূপে সকল লোক চমৎকারপূর্ব্বক দেখিতে পাইল, যে পার্লিমেন্ত, যাহা কেবল ষাইট্ কিম্বা সত্তরি মূর্খ এবং অপ্রখ্যাত লোককর্ত্তৃক নির্ম্মিত ছিল, তাহা পরস্পরসম্মতি এবং সফলতাপূর্ব্বক এক মহারাজ্য শাসন করিল. ঐ পার্লিমেন্ত, অষ্টত্রিংশজনদ্বারা নির্ম্মিত এক রাজসভাব্যতিরিক্ত কাহারো বশীভূতত্ব স্বীকার করিল না. ঐ সভার নিকটে প্রজারদের যেং প্রার্থনা তাহা করা যাইত; তাহারা সৈন্যসমারোহ করিত; এবং যুদ্ধজাহাজসমূহ নিরূপণ করিত; এবং চতুর্দ্দিগস্থ তাবৎ ইওরোপের নিমিত্তে ব্যবস্থা নিরূপণ করিত; এবং রাজ্যের যে অর্থব্যয়, তাহা অতিসদ্বিবেচনা এবং নিয়মপূর্ব্বক করিত. এবং ঐ সময় রাজ্যের ধনহরণকরণদ্বারা প্রায় কেহ ধনবান্ হইত না; এবং রাজকর, এবং ধর্ম্মাধ্যক্ষেরদের ভূমিকর, এতদ্ভিন্ন এক শত কুড়ি হাজার পোণ্ড অর্থাৎ নয় লক্ষ ষাইট হাজার টাকাতে অন্য এক কর, তাবদ্রাজকার্য্যের নিমিত্তে প্রচুর হওয়াতে, স্বচ্ছন্দপূর্ব্বক সর্ব্বকার্য্য সিদ্ধ হইত.

পরে ঐ পার্লিমেন্ত, আত্মাধিকার সর্ব্বতোভাবে বশীভূত করিয়া, হলণ্ড জাতীয় যাহারা বড়একটা দোষান্বিত ছিল না, তাহারদিগকে শাস্তিদেওনে মনস্থ করিল. তাহার অভিপ্রায় এই, যে দরিস্লাশনামক এক জন ভট্টাচার্য্য, যিনি গতরাজার একজন বিচারাধ্যক্ষ ছিলেন, তিনি ঐ পার্লিমেন্তের ওকীলপদে হলণ্ডদেশে প্রেরিত হইয়াছিলেন, পরে সেই স্থানে রাজকীয়কর্ত্তৃত্বপক্ষীয় এক ব্যক্তি, যে ঐ দেশে আশ্রয় লইয়া ছিল, তৎকর্ত্তৃক হত হইলেন. এবং কিছুকাল পরে, আন্ নামক ঐ সভাহইতে প্রেরিত এক ওকীল, অরেঞ্জের যুবরাজের কোনো বন্ধুকর্ত্তৃক অপমানিত হইয়াছিলেন. তন্নিমিত্তে ইংগ্লণ্ডীয় রাজ্যের সাধারণকর্ত্তৃত্ব, যে হলণ্ডীয়েরদের সহিত যুদ্ধ করেন, ঐ সকল বিষয় তাহার যথেষ্ট কারণস্বরূপ বোধ হইল. ঐ সময় ব্লেক্নামক জাহাজসমূহ সেনাপতির দক্ষতা এবং সাহস, ঐ পার্লিমেন্তেরদের প্রধান ভরসা ছিল; ঐ ব্যক্তি বৃদ্ধবয়স্কহওনপূর্ব্বে সেনাপতিত্বগ্রহণ করিয়াছিলেন না, তথাপি পূর্ব্বে যেং সেনাপতি হইয়াছিল, তাহারদের সকল হইতে অধিক দক্ষ এবং সাহসবান ছিলেন. অন্যপক্ষে, হলণ্ড জাতীয়েরদের মধ্যে তাদৃশ লোক কখনো তৎপরে উৎপন্ন হয় নাই, এমত অতিখ্যাত্যাপন্ন বান্ ত্রম্পনামক সেনাপতিকে হলণ্ডীয়েরা, ইংগ্লণ্ডীয়েরদের সহিত যুদ্ধ করণার্থে নিযুক্ত করিল. ঐ দুই খ্যাত্যাপন্ন সেনাপতিরা, অনেক যুদ্ধ করিয়াছিল, এবং ঐ দুই সেনাপতির মধ্যে কখনো ইনি এবং কখনো উনি জয়ী হইতেন; কিন্তু জলযুদ্ধ, কদাচিৎ কার্য্যসম্পাদক হয়; যেহেতুক পরাস্ত যাহারা, তাহারা জয়িরদের সহিত

পুনঃপুনর্যুদ্ধকরণে সমর্থ হয়. তাহাতে বহুকষ্টে প্রাপ্ত যে অনেক সংগ্রাম তাহা কোন ব্যক্তি পরাক্রমশালী তন্নিশ্চয়করণব্যতিরেকে, কেবল সেনাপতিরদের ক্ষমতা জ্ঞাপক হইল. কিন্তু তাহা যাহা হওক, হলণ্ড জাতীয়েরা, যাহারা ব্যবসায়চ্যুত হওনেতে, এবং বৃহন্মৎস্যান্বেষ্কিতৈলকরণব্যবসায়চ্যুতহওনেতে, অনেক ক্ষতিপ্রাপ্ত হইয়াছিল, তাহারা ঐক্যকরণেচ্ছু হইল, কিন্তু পার্লিয়েমেন্ত তাহারদের প্রার্থনায় অশুভোত্তর দিলেন. ঐ পার্লিয়েমেন্তসভ্যেরদের যাবৎ সাধ্য তাবৎজলযুদ্ধার্থ জাহাজ রাখন, তাহারদের মনোলোৎপাদক ছিল, যেহেতুক তাহারা যথার্থরূপে ভাবিল, যে রাজ্যের বল সমুদ্রযুদ্ধে ব্যয় করিলে, স্থলযুদ্ধে ঐ ক্রম্‌য়েল্ নামে সেনাপতির পরাক্রম, যাহা ঐ সময়ে তাহারদের প্রতি অভিভয়ানক ছিল, তাহার হ্রাস হইতে পারিবে.

পরে ঐ বৃহদাকাঙ্ক্ষী যে সেনাপতি, তিনি অতিশীঘ্র ঐ পার্লিয়েমেন্তের অভিপ্রায় জ্ঞাত হইলেন, এবং প্রথমাবধি দেখিতে পাইলেন, যে তাহারা তাঁহার বর্দ্ধিত পরাক্রম দেখিয়া কেবল তন্নাশকরণেচ্ছু হইয়াছিল. অতএব ঐ সেনাপতির যে তাবৎ আত্মকার্য্য, তাহা তাঁহার স্বাভাবিক ক্রূততরদক্ষতাপূর্ব্বক কৃত হইল; এবং তিনি দেখিলেন যে অধীনতারূপ ছদ্মবেশধারণকরণ নিষ্ফল কার্য্য, অতএব ঐ ক্রম্‌য়েল্ সৈন্যেরদের স্নেহেতে নির্ভর করিয়া, অন্য এক দাকণোপায়করণে মনস্থ করিলেন. এবং ঐ উপায় সিদ্ধার্থে, তিনি আত্মসেনাপতিরদেরপ্রতি এই অনুমতি দিলেন, যে তোমরা সভ্যেরদের নিকটে বাঁকি মাহিনার এবং যেং অন্যায়গ্রস্ত হই য়াছ, তাহার যথার্থবিচারের নিমিত্তে প্রার্থনা করিবা, কেননা তিনি জানিলেন যে ঐ সভ্যেরা ঐ প্রার্থনা করণ বিষয় অতিতুচ্ছপূর্ব্বক রদ করিবে. পরে ঐ প্রার্থনাপত্র অতি ক্রূততর লিখিত হইয়া দাখিল হইল; তদ্দ্বারা সৈন্যেরদের প্রধানং ব্যক্তিরা, আপনারদের বাঁকি মাহিনা প্রার্থনা করণের পর, ইহাও নিবেদন করিল, যে পার্লিয়েমেন্ত সভ্যেরা কত বৎসরাবধি ঐ সভায় নিযুক্ত হইয়াছিল, এবং পূর্ব্বে তাঁহারা ঐ সভ্যের ব্যবস্থা নূতনীভূতকরণে, এবং পূর্ব্বাপেক্ষা দৃঢ়তররূপে অবাধ্যাচারিত্ব সংস্থাপনে, কিরূপ আকাঙ্ক্ষিত ছিলেন, তাহা যেন বিবেচনা করেন.

ঐ সভ্যেরদের পরাক্রম, ঐ সৈন্যেরদের অহঙ্কারদ্বারা সর্ব্বতাভাবে বর্দ্ধিত হইয়াছিল, তাহা জ্ঞাত হইলেও, তথাপি ঐ সভ্যেরা ঐ সেনারদের অহঙ্কারসূচকপত্র দেখিয়া অতিক্রোধযুক্ত হইল; অতএব তাহারা এক ব্যবস্থা সংস্থাপনার্থে কতকগুলিন সভ্যেরদিগকে নিযুক্ত করিলেন. ঐ ব্যবস্থায় এই বিষয় স্থির হইল, যে ইহার পরে যে কোনো ব্যক্তি, ঐ প্রকার প্রার্থনাপত্র সভার নিকটে আনে, সে ব্যক্তি রাজদ্রোহদোষে দোষীকৃত হইবে. পরে ঐ ব্যবস্থাবিষয়ে সৈন্যেরদের প্রধানং ব্যক্তিরা, বড় কঠোররূপে বাদানুবাদ করিতে লাগিল, এবং

পার্লিমেন্ত তদপেক্ষা কঠোরোত্তর দিল; তাহাতে উভয়ের যে বিচ্ছেদ হইয়াছিল, তাহা উত্তরোত্তর অধিক বাড়িতে লাগিল. ঐ ক্রম্‌বেল্‌ ঐ বিচ্ছেদাকাঙ্ক্ষী হইয়া, অনেককালাবধি তদর্শক হইয়া রহিয়াছিলেন. পরে কোনো এক সময়ে ঐ ক্রম্‌বেল্‌ আত্মসেনাপতিরদের সহিত বিচারে বসিয়াছিলেন, এমন সময়ে পার্লিমেন্তসভ্যেরা, যে বিষয় বিচার করিতে ছিল, তাহার সংবাদ পাইলেন; তাহাতে তিনি অতিক্রোধান্বিত হইয়া উঠিয়া, বেন্‌ নামে সেনাপতির প্রতি ফিরিয়া কহিলেন, যে এক কার্য্য আমার করণাবশ্যক হইয়াছে, তাহাতে আমার লোমাঞ্চ হয়. ঐ কথা কহিয়া তিন শত সৈন্য সমভিব্যাহারে দ্রুততর পার্লিমেন্তগৃহের নিকটে যাইয়া, অতিক্রুদ্ধবদনপূর্ব্বক প্রবিষ্ট হইলেন. পরে সৈন্যেরদের প্রবেশসঙ্কেতস্বরূপ মৃত্তিকাতে পাদাস্ফালন করিবামাত্র, অস্ত্রধারী লোককেতে গৃহ পরিপূর্ণ হইল. এবং ঐ ক্রমবেল্‌ সভ্যেরদের নিকটে এই কথা কহিলেন, যে তোমারদের কি লজ্জা নাই, এইক্ষণি তোমরা দূরহইতে পারহ; এবং তোমারদের অপেক্ষা সত্যবাদী লোক, যাহারা আত্মনিকটেঅর্পিত কর্ম্ম তোমারদের অপেক্ষা অতিবিশ্বস্তরূপে করিবে, তাহারদিগকে স্থান দেও. তোমরা অদ্যাবধি পার্লিমেন্ত নহ; হাঁ আমি তোমারদিগকে কহি যে তোমরা অদ্যাবধি পার্লিমেন্ত নহ; ঈশ্বর তোমারদের দ্বারা যে কার্য্য করিতেছিলেন, তাহা সমাপ্ত হইয়াছে. পরে সর হারি বেন্‌ নামে এক ব্যক্তি, ক্রম্‌বেলের ঐ প্রকার আচারের বিরুদ্ধে অনেক প্রচার করিল; তাহাতে ঐ ক্রম্‌বেল্‌ অত্যুচ্চৈঃস্বরে চেঁচাইয়া কহিলেন, যে হে সর হারি; ওহে সর হারি বেন্‌, সরহারিবেন্‌নামক ব্যক্তিহইতে ঈশ্বর আমাকে রক্ষা করুন. পরে মার্তিন্‌ নামে এক ব্যক্তির বস্ত্র ধরিয়া কহিলেন, যে তুমি এক জন কোটনা; এবং অন্য এক জনকে কহিলেন, যে তুমি এক জন পারদারিক; এবং অন্য এককে কহিলেন, যে তুমি এক জন মত্ত; এবং অন্য এককে কহিলেন, যে তুমি এক জন উদরপরায়ণ. পরে সভ্যেরদের প্রতি প্রস্তাব করিয়া কহিলেন, যে তোমরা জোর করিয়া আমাকে এ কার্য্য করাইলা; আমি দিবারাত্রি ঈশ্বরের নিকটে প্রার্থনা করিয়াছি, যে তিনি বরং আমাকে মারিয়া ফেলেন সেও ভাল, তবু যেন আমাকে এমন কার্য্যে নিযুক্ত না করেন. পরে রাজচোব প্রতি দৃষ্টি করিয়া কহিলেন, যে ঐ খেলনীয় বস্তু এ স্থানহইতে লইয়া যাও. পরে ঐ সভাহইতে সমস্ত সভ্যেরদিগকে বাহির করিয়া, তালায় চাবি দিতে আজ্ঞা দিয়া, এবং জোড়ান আপন জেবে রাখিয়া, হ্বাইৎহাল্‌ নামে স্থানে প্রত্যাগমন করিলেন.

পরে ঐ ক্রম্‌বেল্‌ ভাবিপার্লিমেন্তের নিমিত্তে সভ্যকরণার্থে, যাহারদিগকে নিশ্চয় করিয়াছিলেন, তাহারা প্রজারদের মধ্যে সকলহইতে নীচ এবং ঘৃণার্হ এবং মূঢ় এবং নীচমতাবলম্বী ছিল. এবং ঐ ক্রম্‌বেল্‌ আপনি ঐ বিষয় নিশ্চয় জ্ঞাত

ছিলেন, যে ঐ প্রকার নীচলোক, যাবৎকাল রাজ্যে কার্য্যকর্ম্ম চালায়, তাবৎ আমারি কর্ত্তৃত্ব করিতে হইবে; তাহা না করিলে, সুতরাং ঐ ব্যক্তিরদের অতিশীঘ্র রাজকর্ত্তৃত্ব যদ্বিষয়ে তাহারা অনুপযুক্ত ছিল, তাহা ত্যাগ করিতে হইবে. কিছু কাল পরে, ঐ রূপই হইল, যেহেতুক তাহারদের কুব্যবহার, ঐ ক্রম্‌বেলের বিচক্ষণতার যথার্থকারক হইল; বিশেষত ঈশ্বরস্তুতিকর মাংসশূন্যাস্থি নামে প্রসিদ্ধ তাহারদের মধ্যে একজন চর্ম্মকার, তদ্দ্বারা ঐ কুৎসিত সভা, মাংসশূন্যাস্থি পার্লিমেন্ত নামে খ্যাতা হইল.

পরে প্রজারদের মধ্যে অতিনীচ ব্যক্তি যাহারা, তাহারাও ঐ প্রকার মূর্খ সভ্যেরদের অনেক নিন্দা করিতে লাগিল; এবং প্রতিদিন ঐ সভ্যেরদের বিরুদ্ধে যেং তিরস্কার হইত, তাহা ঐ সভ্যেরাও অনবগত ছিল না. অতএব তাহারা অন্যসময়াপেক্ষা সর্ব্বসম্মতিপূর্ব্বক শীঘ্র একত্রীভূত হইয়া, একজন আর একজনকে কহিতে লাগিল, যে এই পার্লিমেন্ত বহুকালাবধি বসিয়া আছে. তাহাতে তাঁহারা, রাঙস্‌নামক পার্লিমেন্তবক্তাকে সঙ্গে করিয়া, ক্রম্‌বেলের নিকটে যাইয়া, যে পরাক্রম তিনি তাহারদিগকে অর্পণ করিলেন, সেই পরাক্রম পুনর্ব্বার তাঁহাকে অর্পণ করিল.

ঐ ক্রম্‌বেল্, ঐ সভ্যেরদের কার্য্যকর্ম্মপ্রত্যর্পণবিষয় অতিসন্তোষপূর্ব্বক গ্রহণ করিলেন; কিন্তু ঐ সভ্যেরদের কতকব্যক্তি, কলহকারী হওনেচ্ছুক ছিল, এই সম্বাদ পাইয়া, যেং ব্যক্তি সভাগৃহে অবশিষ্ট রহিয়াছিল, তাহারদিগকে নিগড করণার্থে কর্নেল্ হ্বাইৎকে পাঠাইলেন. পরে ঐ কর্নেল্ হ্বাইৎ ঐ স্থানে পঁহুছনের পূর্ব্বে, ঐ সভ্যেরা, মোয়েরনামে এক জনকে সভাসনোপবিষ্ট করাইয়াছিল. পরে এই স্থানে তোমারদের কি কার্য, এ কথা কর্নেলের জিজ্ঞাসা করাতে, মোয়ের অতিগম্ভীরধ্বনিপূর্ব্বক উত্তর দিল, যে আমরা ঈশ্বরকে চেষ্টা করিতেছি; তাহাতে ঐ হ্বাইৎ প্রত্যুত্তর দিল, যে তবে তোমরা অন্যস্থানে যাইতে পার, যেহেতুক আমি নিশ্চয় জানি, যে অনেকবৎসরাবধি ঈশ্বর এ স্থানে নহেন.

পরে ঐ ছায়াস্বরূপপার্লিমেন্ত লুপ্ত হওয়াতে, সৈন্যেরদের প্রধানং ব্যক্তিরা, আত্মপরাক্রমপূর্ব্বক ঐ ক্রম্‌বেল্‌কে ইংগ্লণ্ডীয় রাজ্যের সাধারণকর্ত্তৃত্বের রক্ষকপদে নিযুক্ত করিল; এবং তাঁহাকে মহামহিমপদবী প্রদান করিল. পরে লণ্ডন্ শহরে এবং রাজ্যের অন্যং অংশে তাঁহার পরাক্রম প্রকাশিত হইল, এতদ্রূপে একজন মধ্যাবস্থাপন্ন এবং মূর্খব্যক্তি, তিপ্পান্ন বৎসর বয়ক্রমে, প্রথমত আত্মপক্ষীয় বিষয়ে অনুসন্ধান করণদ্বারা, এবং শেষে তদ্বহির্বিষয়কবিষয়ের নির্ব্বাহকরণদ্বারা অকথনীয় পরাক্রমশালী হইলেন.

পরে ঐ ক্রম্‌বেল্, আত্মসেনাপতি যাহারা সর্ব্বতোভাবে আপৎসময়ে এবং জয়সময়ে তাঁহার অনুগত হইয়াছিল, তাহারদিগের মধ্যহইতে আত্ম

সভ্যা নিযুক্ত করিলেন; এবং তাহারদের প্রত্যেক জনকে আট হাজার টাকা বর্ষ ভোগ্যার্থে নিরূপণ করিয়া দিলেন; এবং তাঁহার সৈন্যেরা, যাহারদের উপর নির্ভর করিতে পারিতেন এমত বিশ্বস্তলোক ছিল; তাহারদিগকে একমাসের মাহিনা প্রতিমাসে আগাম্য দিতেন; এবং অস্ত্রাগারাদি অস্ত্রশস্ত্রেতে নিত্য পরিপূর্ণ রাখিতেন. ঐ২ সকল বিষয়ে ক্রম্‌বেল্‌ অতিসাবধান ছিলেন, এবং তাঁহার এমত কর্ম্মদক্ষতা এবং জ্ঞানবিচক্ষণতা এবং সাহস ছিল, যে তাঁহার বিরুদ্ধে যেং কুপরামর্শ উপস্থিত হইত, এবং রাজ্যের মধ্যে যেং কলহ উৎপন্ন করণের উদ্যোগ করা যাইত, সেই সকলের উপক্রমেই জ্ঞাত হইতেন.

ঐ ক্রম্‌বেল্‌ দূরদেশীয় কার্য্য কর্ম্মেতে অতিনীতিপূর্ব্বক দক্ষতা না দর্শাইলেও, তিনি যেরূপ মনুষ্য, তদনুসারে কার্য্যসম্পাদক ছিলেন, এবং অনেককালপর্য্যন্ত, তিনি যাহাং করিয়াছিলেন তাহা সফল হইয়াছিল. অধিকন্তু হলণ্ড জাতীয়েরা, অনেকে পরাস্ত হওয়াতে, এবং বাণিজ্যব্যবসায়ে অনেক হানিপ্রাপ্তহওয়াতে, অতি নম্র হইয়া অবশেষে ঐক্যার্থ প্রার্থনা করিতে লাগিল; ঐ বিষয়ে ক্রমবেল্‌ অনুমতি করিলেন, কিন্তু তাহা ইংগ্লণ্ডীয়াপেক্ষা হলণ্ডজাতীয়েরদের মঙ্গলদায়িকা হইল. পরে হলণ্ড জাতীয়েরা, যে ইংগ্লণ্ডীয় পতাকা সম্ভ্রম করে; এবং রাজকীয় কর্ত্তৃত্ব পক্ষহওয়া ত্যাগ করে; এবং পূর্ব্বে যেং ক্ষতি করিয়াছিল, তাহা পূরণার্থে পঁচাশী হাজার পোঁদ দণ্ড দেয়; এবং ইংগ্লণ্ডীয় ইষ্টইন্দীয় কম্পনিহইতে পূর্ব্বরাজত্বে হলণ্ডজাতিয়েরা যেং অধিকার পূর্ব্বদেশেতে হরণ করিয়াছিল, তাহার কতক পুনর্ব্বার ফিরিয়া দিবে, এইং আজ্ঞা দিলেন.

পরে ঐ ক্রম্‌বেল্‌ হলণ্ডজাতিয়ের সহিত সন্ধিকরণে যেমন সাফল্যরূপে কর্ম্ম সম্পাদক হইলেন, তেমন ফ্রাঁসিসেরদের রাজসভায়ও কার্য্যসম্পাদক ছিলেন; যে হেতুক মাজারিনিনামক পাপার সহায় যদ্দ্বারা ঐ রাজ্যের তাবৎকর্ম্মকার্য্য নিষ্পন্ন হইত, তিনি দেখিলেন যে ইংগ্লণ্ডীয় রাজ্যরক্ষককে সম্ভ্রম করিলে ভাল, এবং বলদ্বারা কার্য্যসম্পন্নকরণাপেক্ষা জ্ঞানবৈচক্ষণ্যদ্বারা পরাভবকরণ ভাল; অতএব তদাকাঙ্ক্ষী হইয়া, ঐ অহঙ্কৃত ক্রম্‌বেলের আজ্ঞাবহ হইলেন, তাহাতে তিনি তাহারদের উভয় পাক্ষরদের হিতোৎপাদক হইলেন.

পরে স্পেনদেশীয় রাজসভাও, ঐ ক্রম্‌বেলের সহিত ঐক্যকরণোদ্যোগকরণে তদপেক্ষা যৎকিঞ্চিৎও ন্যূনতা করিল না, তথাপি তত্তুল্য সফল ছিল না; যেহেতুক ঐ মহাএকাধিপত্য, যাহা অল্পবৎসর পূর্ব্বে তাবৎ ইউরোপের স্বেচ্ছাবলম্বনের নাশদর্শক ছিল, তাহা এইক্ষণে এইমত হ্রাস হইতে লাগিল, যে প্রায় আপনাকে রক্ষাকরণে অপারক হইল. কিন্তু সে সকল যাহা হউক, ঐ ক্রম্‌বেল্‌ যিনি পর দেশ নীতিবিষয়ে বড়এক্টা অবগত ছিলেন না, তিনি ঐ রাজ্যের পরাক্রমবৃদ্ধন,

অত্যসন্তোষপূর্ব্বক দেখিতে লাগিলেন. তাহাতে ঐ রাজাদমনার্থে ফ্রাঁসিস্ সন্তোর দের সহিত মন্ত্রণা করিলেন, এবং নিথর্লাণ্ডনামক স্পেনীয় রাজ্যের অধিকারে চড়াও করণার্থে ফ্রাঁসিসেরদের সন্তোরদিগকে ছয় হাজার সৈন্য কর্জ্জ দিলেন. পরে ঐ ফ্রাঁসিসেরা দনিক্স্নামক স্থানে ঐ ক্রম্‌বেলের সাহায্যদ্বারা এক খ্যাত্যাপন্ন যুদ্ধে জয়ী হইয়া, ক্রম্বেলের প্রতি যে ফ্রাঁসিসেরদের ঐক্যবর্দ্ধনেচ্ছা, তচ্চিহ্ন স্বরূপ দন্‌কর্কনামক নগর দান করিল.

কিন্তু সে যাহা হউক, ঐ ক্রম্‌বেল্ সর্ব্বাপেক্ষা স্পেন্ জাতীয়েরদের পরাক্রম সমুদ্রযুদ্ধদ্বারা হ্রাস করাইয়া তাহারদিগের দর্প চূর্ণ করিলেন. ব্লেক্‌নামক সেনাপতি, যিনি অনেককালাবধি হলণ্ড জাতিরদের প্রতি আপনাকে অতিভয়ানক করাইয়াছিলেন, এবং যাঁহার যশঃ তাবৎ ইওরোপের মধ্যে খ্যাত ছিল, তিনি এই ক্ষণে তদপেক্ষা স্পেনীয় একপুতুস্তুকস্থের প্রতি অতিভয়ানক হইতে লাগিলেন. তিনি জাহাজসমূহ সমারোহ করিয়া, মেদিতরেনিয়ন্ অর্থাৎ ভূমধ্যস্থসমুদ্রেতে যাত্রা করিলেন, সেই স্থানে ক্রম্‌শদ্‌নামক যুদ্ধযাত্রার কালাবধি কোনো ইংগ্লণ্ডীয় জাহাজ যাত্রাকরণে সাহস করাইতে পারিয়াছিল না, সেই স্থানে পঁহছিলে পর, যাহারা তাঁহাকে নিবারণকরণে চেষ্টা করিল, তাহারদের সকলকে পরাস্ত করিলেন. পরে লেগহর্ননামক শহরসম্মুখে লঙ্গর করিয়া, ইংগ্লণ্ডীয় বাণিজ্যব্যবসায়বিষয়ে, ইংগ্লণ্ডদেশীয়েরা তস্কনি দেশের অগ্রণীহইতে যেং হানিপ্রাপ্ত হইয়াছিল, সে নিমিত্তে সন্তুষ্ট করিতে হইবে, এই আজ্ঞা প্রেরণ করিয়া তৎপ্রাপ্ত হইলেন. পরে ঐ ব্লেক্ আল্‌জির্সনামক স্থানে যাত্রা করিয়া, সেখানকার দেকে অর্থাৎ অধ্যক্ষকে ঐক্য করাইলেন; এবং ঐ দেশের জলদস্যুবৃত্তিকারী যে প্রজারা, তাহারা যে ইংগ্লণ্ডীয়েরদের ক্ষতি না করে ইহা বারণ করাইলেন পরে ঐ স্থানহইতে তুন্নিশ্ নগরে যাত্রা করিয়া, সেই স্থানেও তদ্রূপ শাসন করিলেন, তাহাতে সে খানকার দে ঐ ব্লেক্‌কে এই কথা কহিয়া পাঠাইল, যে পোর্তো ফারিনো এবং গলেৎতা নামে দুই গড়ের প্রতি দৃষ্টি করিয়া, তদনুসারে কার্য্য কর; তাহাতে ঐ ব্লেক্ ঐ অধ্যক্ষকে জানাইলেন, যে তিনি ঐ যুদ্ধসঙ্কেতগ্রহণকরণে যৎকিঞ্চিৎও শিথিল ছিলেন না, যেহেতুক তৎক্ষণে ঐ ব্লেক্ তাহারদের লঙ্গরবাড়ী মধ্যে প্রবিষ্ট হইয়া, তাহারদের তাবৎজাহাজ অগ্নি দিয়া জ্বালাইয়া জয়ীস্বরূপ সেই স্থানহইতে নির্গত হইয়া, পালি তুলিয়া যাত্রা করিলেন. পরে সেস্থানহইতে কেদিশ্ নগরে যাত্রা করিয়া, সেইস্থানে গালিয়ন্‌নামক দুই জাহাজ হস্তগত করিলেন, ঐ দুই জাহাজের মূল্য চাল্লিশ লক্ষ দালর আন্দাজ ছিল. পরে সেস্থানহইতে কনেরি নামে উপদ্বীপে উপস্থিত হইয়া, সেই স্থানে স্পেনজাতীয় ১৬ ষোল জাহাজ অগ্নি দিয়া ভস্ম করিলেন. পরে ঐ স্থানহইতে ইংগ্লণ্ডদেশে আপনার সকল বীরত্ব

কর্য্যের যশোভোগকরণার্থে ফিরিয়া আসিতেছিলেন, ইতিমধ্যে আত্মদেশ দর্শনমাত্রেই প্রাণত্যাগ করিলেন. ঐ সাহসিক সেনাপতি, পররাজ্যগ্রাহী স্বামির নিমিত্তে যুদ্ধ করিলেও, তাঁহার অভিমতবর্দ্ধনেচ্ছুক ছিলেন না; যেহেতুক তিনি সর্ব্বপ্রজাপ্রভুকত্বমতে দৃঢ়াবলম্বী ছিলেন, এবং নিষ্ঠুরব্যবহারক রাজার সংস্থাপনে আকাঙ্ক্ষী না হইয়া, বরং আত্মদেশমঙ্গলবর্দ্ধনেচ্ছু ছিলেন. ঐ ব্যক্তি, নাবিকেরদিগকে কহিতেন, যে আমারদের দেশকর্তৃত্ব যাহার হস্তে পড়ে পড়ুক আমরা রাজ্যের নিমিত্তে যুদ্ধ করিব.

পরে যে সময়ে, ঐ ব্লেক্ ঐ সকল যুদ্ধযাত্রা করিতে ছিলেন, সেই সময়ে অন্য এক যুদ্ধযাত্রোদ্যোগ করা যাইতেছিল. ঐ যুদ্ধযাত্রাতে পেন্ এবং বেনাব্লস্ নামে দুই আদমরাল্ ৪০০০ চারি হাজার স্থলযোদ্ধা সমভিব্যাহারে হিস্পানিওলা নামে উপদ্বীপ আক্রমন করিতে গেলেন. পরে ঐ বিষয়েতে অপারক হইয়া, সেই স্থানহইতে স্পেন্ জাতীয়েরদেরকর্তৃক তাড়িত হইয়া, তাহারা জম্মেকা নামে স্থানে যাত্রা করিল, ঐ স্থানে পঁহুছিবামাত্রে এক তোপ্ মারণব্যতিরেকে স্বেচ্ছাপূর্ব্বক ঐ শহর অধীনতা স্বীকার করিল. পরে ঐ যুদ্ধযাত্রাহইতে, ইংগ্লণ্ডদেশে প্রত্যাগমন করিলে, ঐ জম্মেকা হস্তগতহওনবিষয়ে সভ্যকর্তৃক এমত অল্পবোধ হইল, যে ঐ যুদ্ধযাত্রাতে প্রধান কর্ম্মের ত্রুটিকরণাপরাধজন্য, ঐ পেন্ এবং বেনাব্লস্নামক সেনাপতিরা গড়ে অর্পিত হইল.

কিন্তু ঐ সময়ে যে ঐ ক্রম্‌বেলের অবস্থা অভিলাষের বিষয় ছিল, এমত কেহ জ্ঞান না করুন; যেহেতুক বুঝা যায়, যে সময়ে তাবদ্রাজ্যের প্রজারা তাহার প্রশংসা করিতেছিল, সেই সময়ে কোনহ দশা, তাহা কেমনিবা নীচ এবং তুচ্ছীকৃত হয় না কেন, ঐ ক্রমবেলের দুর্দ্দশাধিক দুর্দ্দশাপন্ন হওন অসাধ্য. কেননা ঐ ক্রম্‌বেল্ ঐ সময়ে আপনাকে উভয়পক্ষপাতীলোকেরদের প্রতি ঘৃণার্হ করিলেন; এবং উভয়পক্ষীয়েরদের মধ্যে যেহ দ্বেষ এবং অপ্রত্যয় উপস্থিত হইত, তাহা তাঁহার রক্ষার প্রধান ভরসা হইল. পূর্ব্বে যে চাতুরী এবং ছলদ্বারা ঐ ক্রম্‌বেল্ প্রজারদিগকে ভুলাইয়াছিলেন, তাহা অনেককাল শেষপ্রাপ্ত হইয়াছিল, অতএব তাহাতে এখন কেহ ভ্রান্ত হইল না; এবং আত্মকার্য্যসিদ্ধার্থে ঐ ক্রম্‌বেল্ যেহ উদ্যোগব্যয় করিলেন, তাহা তৎপক্ষীয় এবং তন্মতাবলম্বী লোকেরা তুচ্ছাস্পদ জ্ঞান করিল; এবং যদি আমরা সত্য কহি তবে তাহার অভিপ্রায় এই, যে তিনি ছমতে রত হইয়া আয়ুর্বৃদ্ধি করিতে আরম্ভ করিলেন, কিন্তু কপটী হইয়া সেই আয়ুর শেষ করিলেন.

ঐ ক্রম্‌বেলের কর্তৃত্ব তাবদ্রাজ্যে সকলে গুপ্তভাবে অতিঘৃণাপূর্ব্বক দৃষ্টি করিতে লাগিল, কিন্তু সেই সময়েও যদ্যপি তিনি গৃহবিষয়দ্বারা সান্ত্বনা পাইতে পারিতেন,

তবে অতিদুর্দশাপন্ন হইতেন না. যেহেতুক ক্লিংবুদ্‌ নামে তাঁহার জামাতা অতুল্যমত্তোদ্যোগেতে চালিত হইয়া, যে ব্যক্তি আপনার ঐহিকবিষয়বর্দ্ধনার্থে কোনো ধর্ম্মমত গ্রহণ করিতে পারে, এমন ব্যক্তিরদিগকে অতিতুচ্ছ করিতেন. এবং তাঁহার জ্যেষ্ঠা কন্যা, যিনি ক্লিংবুদের সহিত বিবাহিতা হইয়াছিলেন, তিনিও সর্ব্বপ্রজাপ্রভুকত্বমতেতে এমন উন্মনা ছিলেন, যে আপনার পিতাতে অবাধিত পরাক্রম অর্পিত হয়, তাহা প্রত্যক্ষে দেখিতে পারিতেন না. এবং তাঁহার অন্য কন্যারা, রাজকীয়প্রভুকত্বপক্ষ হওয়াতে, তদ্রূপ উন্মনা ছিলেন; কিন্তু সকল হইতে অধিক ক্লেপোলনাম্নী তাঁহার সর্ব্বাপেক্ষাপ্রিয়তমা কন্যা, যেং দোষদ্বারা ঐ ক্রম্‌বেল্‌ সিংহাসনোপবিষ্ট হইয়াছিলেন, মরণসময়ে তন্নিমিত্তে, তিনি তাঁহাকে অতিকঠোর অনুযোগ করিলেন.

পরে, প্রত্যেক ঘড়ী, ঐ ক্রম্‌বেলের প্রতি উত্তরোত্তর অধিক শঙ্কাদায়ক হইতে লাগিল. এবং শ্রীযুত ফের্ফাক্স্‌, এবং সর্‌ উল্যম্‌ বাল্লর, এবং অনেক প্রাচীন তন্ত্রমতাবলম্বিরদের প্রধানং ব্যক্তিপ্রভৃতি, ঐ ক্রম্‌বেলের নাশকরণার্থে ষড়যন্ত্রণা করিল. ঐ ক্রম্‌বেল স্বদেশে এবং বিদেশে অত্যন্তার্থব্যয়প্রযুক্ত, ভাণ্ডারশূন্য হইয়া ঋণী হইয়া ছিলেন; এবং এক কুপরামর্শ প্রকাশ হইবামাত্র, তন্নাশানন্তর অন্য কুপরামর্শ উপস্থিত হইত; এবং তিনি বিবেচনাদ্বারা দেখিতে পাইলেন, যে মৃত্যু অতিবাঞ্ছনীয় বিষয়, এবং যে ব্যক্তি তাঁহাকে বধ করিবে সেও প্রশংসনীয়. ঐ সময়ে কর্নেল্‌ তিতস্‌, যিনি পূর্ব্বে ঐ ক্রম্‌বেলের অনুগতলোক ছিলেন, তৎকর্ত্তৃক রচিত এক গ্রন্থপ্রকাশ হইয়াছিল; তাহার অভিপ্রায় এই, যে প্রাণে মারণ বধাপরাধ নয়. ঐ সময়ে, এবং ঐ সময়ের পরেও যেং রচনা প্রকাশ হইয়াছে, তদপেক্ষা ঐ রচনা অতিসুসঙ্গত এবং অত্যাশ্চর্য্য হইয়াছিল. ঐ রচনার মধ্যে ঐ গ্রন্থকর্ত্তা, এই এই খ্যাত্যাপন্ন প্রস্তাব করিয়াছেন, যে সিংহকে চড়াও করিতে দি না যে আমরা, আমরা কি চুপ করিয়া কেন্দুয়ার ভক্ষ্য হইব. ঐ ক্রম্‌বেল্‌ ঐ সার্থকরচনা পাঠ করিলে পর, কখনোই হাস্যবদনে দৃষ্ট ছিলেন না.

ঐ সময়াবধি ঐ ক্রম্‌বেলের মনহইতে, সুখ যে বস্তু, তাহা সর্ব্বতোভাবে লুপ্ত হইল, এবং দেখিলেন, যে যে ঐশ্বর্য্যের নিমিত্তে তিনি আত্মপূর্ব্বীয় সুখত্যাগ করিয়াছিলেন, তাহা কেবল নূতনপীড়ার বর্দ্ধক হইল. পরে ঐ ক্রম্‌বেল্‌, যে পরহস্তদ্বারা হত হইবেন, এইরূপ ভয় তাঁহার মনোমধ্যে সর্ব্বদা উপস্থিত হইত, এবং সর্ব্বদা ঘাতক সাক্ষাৎকার বোধ হইত; তন্নিমিত্তে তিনি সর্ব্বদা বস্ত্রের নীচে অস্ত্র এবং জেবে পিস্তল্‌ রাখিতেন. তাঁহার বদন মেঘাচ্ছন্নাকাশন্যায় সর্ব্বদা বিরস থাকিত; এবং অন্য কেহ উপস্থিত হইলে, সশঙ্ক হইয়া তার প্রতি দৃষ্টি করিতেন; এবং যখন কোনহ স্থানে যাত্রা করিতেন, তখনি অতিদ্রুততর, এবং অনেক সৈন্য সমভি

ব্যাহারে চলিতেন; এবং যে পথদিয়া কোনো স্থানে যাইতেন, সেই পথদিয়া পুনর্ব্বার প্রত্যাগমন করিতেন না; এবং কদাচ ত্রিরাত্রাবধি এক কুঠরীতে শয়ন করিতেন না; এবং মনুষ্যের সহিত আলাপকরণে ভীত হইতেন, যেহেতুক তিনি ভাবিতেন, যে পাছে তাহারদের মধ্যে শত্রু থাকে; এবং একাকী থাকনেতেও, তাঁহার শঙ্কা ছিল, যেহেতুক সে স্থানে তিনি বন্ধুরহিত আপনাকে জ্ঞান করিতেন.

কিছু কাল পরে, এক ত্র্যাহিকজ্বর উপস্থিত হইয়া, তাঁহাকে ভয় এবং শঙ্কা হিত আয়ুঃ হইতে মুক্ত করিল. এক সপ্তাহপর্য্যন্ত ঐ ব্যামোহ কোনহ ভয়ের চিহ্ন দর্শাইয়াছিল না. এবং জ্বরোত্তীর্ণসময়ে মধ্যেং চলিয়া বেড়াওনের সামর্থ্য ছিল, কিন্তু অবশেষে জ্বরবৃদ্ধিপাওনেতে, অতিপ্রলাপান্বিত হইলেন. পরে যখন তাঁহাকে এই জিজ্ঞাসা করা গেল, যে তোমার মৃত্যুর পরে, রিচার্ড নামে তোমার পুত্রকে সিংহাসনোপবিষ্ট করা যাইবে কি না, তখন তাহা শুনিয়া কেবল হাঁ বলিয়া, অন্য কোনো উত্তর দিতে পারিলেন না; পরে ১৬৫৮ শালে সেপ্তেম্বর মাসের তৃতীয় দিনে মরিলেন. ঐ ক্রমবেল যে দিবসকে শুভদিবস বোধ করিতেন, সেই দিবসে মরিলেন; এবং যখন তিনি মরিলেন, তখন ৫৯ উনষাইট বৎসর বয়স্ক ছিলেন, তাহার মধ্যে রাজ্যের কর্ত্তৃত্বভার ৯ নয় বৎসর গ্রহণ করিয়াছিলেন

পরে প্রজারদের মধ্যে যেকেহ রাজা হয়, এ বিষয়ে উভয়পক্ষেরদের যেমনি বা মনস্থ হয় না কেন, ঐ ক্রমবেলের নাম এমত মান্য ছিল, যে তাহাতে তাঁহার পুত্র তাঁহার প্রতিনিধি রাজ্যরক্ষক নামে প্রচারিত হইলেন. কিন্তু সে যাহা হউক, ঐ প্রকার অধ্যক্ষেতে সৈন্যেরা অসন্তুষ্ট হইয়া জনরাল্ ফ্লিৎবুদের গৃহে এক সভা নিরূপিত করিল; ঐ জনরাল্ বালিংফর্দ নামক গৃহে বাসকরণপ্রযুক্ত, ঐ সভা বালিংফর্দের সভা নামে খ্যাত হইল. ঐ সভ্যেরদের বিচারে এই বিষয় স্থিরীকৃত হইল, যে যে ব্যক্তির মধ্যে বিশ্বাস রাখিতে পারে, এমত কোনহ এক ব্যক্তির নিকটে সৈন্যাধ্যক্ষত্ব অর্পিত হওয়া উপযুক্ত, এবং সকলকে স্পষ্টরূপে জ্ঞাত করান গেল, যে ঐ যুবরাজ রক্ষকোপযুক্ত পাত্র নহেন.

পরে যে পদবী ঐ যুবা রিচার্দকে দত্তা হইয়াছিল, তাহা তিনি রক্ষাকরণে উপযুক্ত সমর্থ ছিলেন না, যেহেতুক তিনি স্বরাজ্যত্যাগপত্রে স্বাক্ষর করিয়া, বহু কাল মহাদ্বীপে বাস করিলেন, তদনন্তর প্রত্যাগমন করিয়া, স্বদেশে স্বপৈতৃকার্থ ভোগী হইয়া রহিলেন. ঐ বিষয়ে মূর্খেরা, ইহা কহিতে লাগিল, যে তিনি আপনার উচ্চপদস্থ সুখভোগের যোগ্য নহেন; কিন্তু তিনি নিরুদ্বেগে বাসকরণেতে

যে দুঃখপ্রাপ্ত হইয়াছিলেন তদ্দ্বারা জ্ঞাত ছিলেন, যে তিনি সর্ব্বাপেক্ষা অতিসুন্দর কপে সর্ব্বাপদহইতে মুক্তি পাইয়াছিলেন. . . .

পরে সৈন্যেরদের প্রধান২ ব্যক্তিরা, ঐক্যহিত হইয়া, পুরাতনপার্লিমেন্ত যাহারা রাজার শিরশ্ছেদন করিয়াছিল, এবং যাহারদিগকে ক্রমবেল্ অত্যপমান পূর্ব্বক পার্লিমেন্তগৃহহইতে বহিষ্কৃত করিয়া ছিলেন, তাহারদের অবশিষ্টলোকের দিগকে পুনর্ব্বার স্বস্বপদে স্থাপন করিতে মনস্থ করিল.

পরে রম্প নামে খ্যাত ঐ পার্লিমেন্ত, কেননা ঐ সময়ে ঐ পার্লিমেন্ত রম্পনামে খ্যাত ছিল তাহা পুনঃস্থাপিত হওয়া ছিল, কিন্তু যে পরাক্রমদ্বারা তাহা পুনঃস্থাপিত হইয়া ছিল, সেই পরাক্রমনাশকরণে অত্যুদ্যোগী হইতে লাগিলেন. অতএব সেনাপতিরা, তাৎকালিকব্যবহারানুসারে যে সভাকর্ত্তৃক আত্মাভিলষিতবিষয়ে বাধিত হইয়াছিল তাহা ভগ্ন করণে মন করিল; অতএব ঐ কার্য্যসিদ্ধার্থে লাম্বর্ত নামক তাহারদের এক জন প্রধান সেনাপতি, কতক সজ্জিত মনোনীতসৈন্য সমারোহ করিয়া, বেস্তমিনস্ত হালে যেই২ পথ গিয়াছে, সেই সকল পথে সেনা নিযুক্ত করিয়া, যখন লেন্তল নামক পার্লিমেন্তের বক্তা, গাড়ী চড়িয়া পার্লিমেন্তগৃহে যাইতে ছিলেন তখন তাঁহার ঘোড়া ফিরাওনের আজ্ঞা দিয়া, অতিসমাদরপূর্ব্বক তাঁহাকে স্বগৃহে ফিরাইয়া লইয়া গেল. ঐ কপ অন্যা২ সভ্যেরাও বৃত হইল, পরে সৈন্যেরা আপনারদের ছাওনীতে ফিরিয়া যাইয়া উপবাস করিল; যেহেতুক কোনো কলহের পূর্ব্বে কিম্বা পরে, তৎকালীন লোকেরদিগের ঐ প্রকার উপবাসকরণ ব্যবহার ছিল.

যে সময়ে এই সকল সংঘটন হইতে ছিল, সেই সময়ে স্কৎলণ্ড রাজ্যে মঙ্ক নামক এক প্রধানসেনাপতি, আট হাজার প্রাচীনসৈন্যেরদের অধ্যক্ষ হইয়া, স্ব রাজ্যাধিকারভোক্তৃত্বাৎ এবং কলহ যে অন্যথা করিতে পারিবেন, তাহাতে নিরাশ হইয়া, কেবল তদ্দর্শী হইয়া রহিলেন.

পরে ঐ ব্যক্তির অভিলাষ যে পর্য্যন্তইবা হউক, তাহা তিনি যেমন গুপ্তভাবে রাখিয়াছিলেন, তেমন অন্য কোনহ কাহারো সাধ্য নয়; যেহেতুক যখন রাজধানীতে সেই স্থানের কলহের কারণ আপনার্থে যাওনের নিমিত্তে, ঐ ব্যক্তি স্ব সৈন্য সমারোহ করিয়াছিলেন, তখন উভয়পক্ষবিবাদীরা, একই মতে তাঁহার উপাসনা করিতে লাগিল; কিন্তু সে সকল বিষয়ে কিছু মনোযোগ না দিয়া, সৈন্যসমভিব্যাহারে রাজধানীর প্রতি যাত্রা করিলেন. তাহাতে তাবদ্রাজ্য, তাঁহার অভিলষিতবিষয় কি, তাহা কিছুই স্থির করিতে না পারিয়া, তাঁহার মৌনস্বভাবেতে সকলেই চমৎকৃত হইল. কিন্তু সে যাহা হউক, ঐ মঙ্ক ঐ দৃঢ়তরমৌনাবলম্বন ত্যাগ না করিয়া, অবশেষে লণ্ডন্ শহরহইতে কয়েক ক্রোশান্তর আল্বান্ নামে স্থানে উপস্থিত হইলেন.

ঐ স্থানে পঁহুছিলে পর, ঐ মঙ্ক রম্পনামক পার্লিয়েমেণ্ট, যাহারা পুনর্ব্বার সভ্যকার্য্যে প্রবৃত্ত হইয়াছিল, তাহারদের নিকটে এই আজ্ঞা পাঠাইলেন, যে যেসৈন্য লণ্ডন্ শহরের মধ্যে রহিয়াছে, তাহারদিগকে স্বস্বপরগনাস্থ ছাওনীতে প্রেরণ কর. এই সকল হইতে ছিল ইতিমধ্যে, প্রজাপ্রতিনিধিসভ্যেরা, রাজ্যশান্ত্যর্থে কতকগুলা ব্যবস্থা নির্ম্মাণ করিয়া সভাভঞ্জন করিল, এবং এক নুতনপার্লিয়েমেণ্ট নিরূপিত করণের আজ্ঞা দিল.

পরে ঐ সময়পর্য্যন্ত ঐ নূতনপার্লিয়েমেণ্ট নিরূপিত হইয়াছিল না, এবং কোনো কেহ ঐ সেনাপতির অভিলষিতবিষয়ে প্রবৃত্ত হইতে পারিল না; কেননা ঐ ব্যক্তি ঐ কাল পর্য্যন্ত পূর্ব্ববৎ মৌনী হইয়া রহিয়া ছিলেন. ঐ নূতনপার্লিয়েমেণ্ট একত্রকরণে কেবল রাজাকে পুনর্ব্বার রাজসিংহাসনোপবিষ্টকরণ তাহারদের মনস্থ ছিল, তথাপিও ঐ ব্যক্তির বদনাদি দেখিয়া, তাঁহার অন্তর্গতবিষয় কেহ জানিতে পারিল না. অবশেষে ঐ মঙ্ক, একজন অতিবিশ্বাসপাত্র প্রাপ্তিপূর্ব্বক, তাহাতে নির্ভরকরণেতে কেবল, ঐ বিষয় স্বীকৃত হইলেন; তাহার অভিপ্রায় এই. মরিস্নামক দেবন্ পরগনার এক প্রধানব্যক্তির সহিত, অনেককালাবধি, ঐ মঙ্কের মিত্রতা হইয়াছিল; ঐ ব্যক্তি স্বাভাবিক অভ্যাসী এবং পড়ুয়া ছিলেন. ঐ মঙ্ক, ঐ মহা আপদনাশক পুনঃস্থাপনবিষয়ে আপন অভিপ্রায় জ্ঞাত করাইয়া, ঐ ব্যক্তির সহিত কেবল পরামর্শ করিলেন. পরে সর জান্ গ্রান্বিল্নামক এক ব্যক্তি, রাজার নিকটে সম্প্রেরিত হইয়া, স্বয়ংই ঐ মঙ্কনামক সেনাপতির নিকটে যাইতে প্রার্থনা করিল; তাহাতে ঐ মঙ্ক, তাহার তাবদ্বিষয় প্রথমে ঐ মরিসের নিকটে জ্ঞাত করাওনে আজ্ঞা দিলেন. পরে তাহা করণে ঐ গ্রান্বিল্ দুইবার অনুযোগপ্রাপ্ত হইলেও, স্বয়ংই ঐ পত্র সেনাপতিকে দেওনব্যতিরেকে অন্যলোককে দিতে সম্মত হইলেন না. তাহাতে ঐ মঙ্কনামক সেনাপতি, দেখিতে পাইলেন, যে তিনি আত্মমন্ত্রিতে বিশ্বাস করিতে পারেন; অতএব ঐ মঙ্ক, তাবদভিলষিতবিষয় তাঁহাকে ভাঙ্গিয়া কহিলেন, কিন্তু তাঁহার পূর্ব্বীয় সাবধানস্বভাবানুসারে কাগজে কিছু লিখিতে স্বীকৃত হইলেন না. পরে ঐ সকল কার্য্য যে হইতেছিল, তাহাতে নির্ভর করিয়া, রাজা স্বয়ংই স্পেনীয়াধিকার ত্যাগ করিলেন. এবং প্রত্যাগমনের সময়ে, ব্রীদা নামে স্থানের অধ্যক্ষদ্বারা বন্দী হওনবিষয়ে বড় বাঁচিয়া গিয়াছিলেন; যেহেতুক ঐ অধ্যক্ষ তাঁহাকে সমাদর করণছলপূর্ব্বক তাঁহাকে বদ্ধ করিতে চেষ্টা করিয়াছিলেন. সেই স্থানহইতে রাজা হলণ্ড রাজ্যে উপস্থিত হইলেন, এবং সেই স্থানে স্বদেশীয় পরামর্শ প্রাপ্তিপর্য্যন্ত থাকিতে মনস্থ করিলেন.

পরে অবাধিতাচারী এক পার্লিয়েমেণ্টের সংঘটন হওনবিষয়ে, যে প্রজারা বহুকালাং

বধি অপেক্ষা করিয়া রহিয়াছিল, এমত দিবস সর্ব্বশেষে উপস্থিত হইল. ঐ সময়ে তাবদ্রাজ্যস্থের অন্তঃকরণ রাজারপ্রতি হইতেলাগিল, তথাপি প্রজারদের ভয় এমত ছিল, এবং স্বেচ্ছাপূর্ব্বক রাজবিষয়িকা কথা কহনে এমত আপৎ ছিল, যে অনেক দিবসপর্য্যন্ত রাজার নামলওনে কোনো কাহারো সাহস কুলাইত না. ঐ তাবৎ সময়ে ঐ মঙ্ক, আত্মস্বাভাবিকমৌনাবলম্বনানুসারে প্রত্যেকজনের স্বভাব পরীক্ষা করিলেন, এবং তাহারদের অভিলাষের অভিপ্রায় বিবেচনা করিলেন. পরে আন্নেস্লি নামক ঐ সভাধীশকে এই আজ্ঞা দিলেন, যে তুমি সভাকে এই সম্বাদ দিবা যে সর জান্ গ্রানবেল্নামক এক জন রাজার অনুগতলোক, রাজার নিকটহইতে প্রেরিত হইয়াছে, এবং এইক্ষণে দ্বারের নিকটে সভ্যেরদের নামে লিখিত এক পত্র লইয়া দাঁড়াইয়া আছে.

পরে যে আহ্লাদ এবং হর্ষচিত্তপূর্ব্বক প্রজারা ঐ সংবাদপ্রাপ্ত হইয়াছিল, ততো ধিক কিছুই ছিল না; যেহেতুক ক্ষণেকের নিমিত্তে তাবৎসভ্যেরা, আপনারা যে ভারিলোক তাহা ভুলিয়া, উচ্চৈঃস্বরে শব্দকরণপূর্ব্বক প্রশংসাতে নিমগ্ন হইল. তাহাতে তৎক্ষণে ঐ গ্রানবেলকে অন্তঃপুরে ডাকাইয়া ঐ পত্র পড়াইল, এবং অত্যল্প ক্ষণের মধ্যে তাবৎসভাগৃহস্থেরা সর্ব্বসম্মতিপূর্ব্বক রাজার প্রার্থনায় সম্মত হইলেন; এবং তাহারদের আহ্লাদ ব্যক্তকরণে জ্ঞাপনার্থে সভ্যেরা এ বিষয়ে সম্মত হইলেন, যে রাজার পত্র এবং তাঁহার প্রতি ক্ষমাপত্র, তৎক্ষণে ছাপাকরণদ্বারা প্রকাশ করা যাইবে

পরে দ্বিতীয় চার্লস্ মে মাসের ২৯ ঊনত্রিংশদ্দিনে যে তাঁহার জন্মদিবস, তাহাতে লণ্ডন্ নগরে প্রবিষ্ট হইলেন; এবং রাজা যেদিগে গেলেন, সেইদিগে পথের উভয় পার্শ্বে অতিবৃহজ্জনতা, উচ্চৈঃস্বরে প্রশংসাকর দ্বারা আকাশ পরিপূর্ণ করিল. ঐ প্রজারা বহুদুঃখদায়ককলহদ্বারা অনেককালাবধি অত্যুত্যক্ত হইয়াছিল, এবং একের পর আর এক নিষ্ঠুরব্যবস্থার বৃদ্ধিপাওয়াতে, অতিদুঃখিত এবং ভয়াম্বিত হইয়াছিল. অতএব এখন রাজ্যের মূলব্যবস্থা পুনঃস্থাপিত দেখিয়া, তাহারা আপনারদের আহ্লাদ এবং হর্ষ আর আচ্ছন্ন করিয়া রাখিতে পারিল না; যেমন ফিংক্স নামে জন্ত পূর্ব্বভস্মরাশিহইতে নির্গতহওনানন্তর অধিক সুন্দর এবং দীপ্যমান হয়.

তাহাতে ধর্ম্মবিষয়ে অত্যন্তব্যগ্রতাস্বভাব, তদনুগত তাবদ্ভয়জনকবিষয় সঙ্গে করিয়া, মুক্তির আগমনেতে পলায়ন করিল; এবং শিল্পবিদ্যাপ্রভৃতি এবং ঐক্য প্রত্যাগমন করিলেন, এবং প্রজারদের অতিমঙ্গল ছিল, যদি ঐ সকলের সহিত আত্ম সুখবর্দ্ধনেচ্ছা, রাজ্যে প্রবিষ্ট না হইত.

## ৩০ ত্রিংশদধ্যায়.

### দ্বিতীয় চার্ল্সের বিবরণ.

যখন চার্ল্স রাজা সিংহাসনোপবিষ্ট হইলেন, তখন ত্রিংশদ্বৎসরবয়স্ক ছিলেন, দেখিতে সুন্দর এবং আচারেতে বিচক্ষণ, তাহাতে সর্ব্বতোভাবে প্রজারদের মর্য্যাদাধারহওনোপযুক্তপাত্র ছিলেন; এবং বন্ধনদশাতে আত্মযন্ত্রিবর্গেরদের সহিত নিত্যাহ্লাদামোদস্বভাবপ্রযুক্ত, সিংহাসনোপবিষ্ট হইলেও, ঐ সাদরস্বভাব ত্যাগ করিলেন না; এবং বাল্যাবরণপ্রযুক্ত তাঁহার পূর্ব্বীয় দ্বেষজন্য অনিষ্টাচরণে কোনহ কাহারো শঙ্কা পাইবার আশঙ্কাও ছিল না. কিন্তু সে সকল যাহা হউক. ঐ সকল গুণবিশিষ্ট হইলেও তিনি সারহীন ছিলেন; যেহেতুক তাঁহার আলস্যস্বভাব এবং সুখভোগেচ্ছাপ্রযুক্ত কার্য্যে অমনোযোগ্য ছিলেন; এবং তাঁহার প্রজারদের মধ্যে, কি ভাল. কি মন্দলোক, তুল্যভাবে বাল্যবৎ তন্মৈত্রধারী হইল; এবং যেমন তিনি স্বশত্রুরদের প্রতিফলদেওনে উদ্যোগী ছিলেন না, তেমনও পূর্ব্বীয় বন্ধুবান্ধবেরদের প্রতি ভদ্রকরণে চেষ্টা করিতেন না.

পরে গতরাজার হননবিষয়ে ক্ষমাপত্র প্রকাশিত হইল, কিন্তু যাহারা ঐ বিষয়ে প্রধান. তাহারদিগকে ক্ষমা করা গেল না; এবং ক্রম্‌বেল্ এবং ইর্‌ীতন্ এবং ব্র্যাদ্‌শাহ্‌নামক ব্যক্তিরা মৃত হইলেও, তাহারা দ্বেষপ্রকাশাধারযোগ্য মান্য ছিল. অতএব তাহারদের মৃতশরীর কবরহইতে বহির্গত করাইয়া, শ্মশানে নীত হইল, এবং ফাঁসিকাষ্ঠের উপর কতক্ষণ লট্‌কাইয়া, পরে ঐ কাষ্ঠের নীচে গাড়িয়া রাখা গেল. ঐ তিন ব্যক্তি ভিন্ন যাহারা গতসম্র্যাটের বিচারসময়ে বিচারসভায় বসিয়াছিল, তাহারদের মধ্যে কতক মরিয়াছিল, এবং কতক লোক ক্ষমোপযুক্তপাত্রস্বরূপ মান্য ছিল; এবং ৮০ জনের মধ্যে কেবল দশজন বধাজ্ঞাপ্রাপ্ত হইল. ঐ দশজন আত্মধর্ম্মবিষয়ে অত্যন্তব্যগ্র হইয়া, অনেককালাবধি তদাচারা হওয়াতে, তাহারদের বিরুদ্ধে সর্ব্বত্রব্যাপ্ত ঐ রাগবৃদ্ধিকালে, এমত সাহস দর্শাইয়াছিল, যে তদ্ধর্ম্মাপেক্ষা উত্তমধর্ম্মাবলম্বনে তৎসম্ভ্রমজনক হইতে পারিত.

অপর ঐ চার্ল্স রাজা, পার্লিমেন্তের সকল অধীনতাহইতে আপনাকে যে মুক্ত

করেন তদ্বিষয়ের উত্তমসময় ঐ সময় ছিল ; এবং কথিত আছে যে সৌথ্হাম্প্তন্ নামক ঐ রাজার এক মন্ত্রী, আপন স্বামির নিমিত্তে প্রজাপ্রতিনিধিসভ্যেরদিগহইতে বার্ষিক ৪০০০০০০ চল্লিশ লক্ষ টাকার আজ্ঞা দেওয়াইতে মনস্থ করিয়াছিলেন, তাহা হইলে ঐ চার্ল্স রাজা সর্ব্বপ্রকারে স্বেচ্ছাচারী হইতে পারিতেন. কিন্তু ঐ বিষয়ে চার্ল্স রাজা, মহাক্লারেণ্ডন্ নামে ব্যক্তি, যিনি রাজার পক্ষীয় লোক ছিলেন, কিন্তু তদপেক্ষা অধিক রাজ্যনীতি এবং ধর্ম্মসংস্থাবিষয়ে অনুরাগী ছিলেন, তৎকর্ত্তৃক নিবারিত হইলেন. পরে সে যাহা হউক, ঐ চার্ল্স রাজা, আত্মশক্তির নিরুপাধিত্ববিস্তারবিষয়ে কোনহ প্রকারে মনোযোগ না করিয়া, কেবল স্বসুখাভিলাষার্থে অর্থাকাঙ্ক্ষী ছিলেন; এবং অর্থ পাইলে, সে অর্থ কোনস্থানহইতে আসিত, তাহাতে মনোযোগও করিতেন না.

পরে ঐ চার্ল্স রাজার অর্থাবশ্যকতার উত্তরোত্তর বৃদ্ধিপ্রযুক্ত, আত্মেচ্ছার বিরুদ্ধে নিত্যনানান্য উপায়বিষয়ে তাঁহার চেষ্টা করিতে হইল ; তাহার মধ্যে এই এক উপায় করিলেন, পোর্তুগালদেশের কাতেরিন নামে রাজকন্যাকে বিবাহ করিলেন. ঐ রাজকন্যা অতিপতিব্রতা হইলেও, অল্পগুণবতী ছিলেন ; এবং বুঝা যায়, যে ঐ জন্যেই ঐ রাজকন্যার অর্থপ্রাপণবিষয়ে কেবল আকাঙ্ক্ষী ছিলেন ; যেহেতুক ঐ রাজকন্যার অর্থসংখ্যা ২৪০০০০০ চব্বিশ লক্ষ টাকা, এবং উত্তর আফ্রিকার মধ্যে তাঞ্জীর নামে, এবং ইষ্টইণ্ডিয়ার মধ্যে বোম্বাই নামে দুই গড় ছিল. ঐ বিবাহবিষয়ে ঐ ক্লারিণ্ডন্নামক প্রধানমন্ত্রী, এবং আর্ম্মণ্ড এবং সৌথহাম্প্তনের অগ্রণীরা, অনেক অপ্রবৃত্তিজনকবাক্য কহিয়া ছিলেন, বিশেষত তাঁহার সন্ততি হওয়ার কোনো সম্ভাবনা ছিল না ; কিন্তু ঐ রাজা তাহারদের তাবদ্রূপ দশা অবজ্ঞা করিলেন. পরে ঐ অমঙ্গলবিবাহ সম্পন্ন হইল.

অপর বুঝা যায়, যে ঐ চার্ল্স রাজা, আত্মসুখভোগবিষয়ে অর্থবর্দ্ধনকরণাকাঙ্ক্ষী হইয়া, হলণ্ড জাতীয়েরদের সহিত যুদ্ধবিগ্রহকরণাভিপ্রায়াবেশেচ্ছুক হইলেন; যেহেতুক ঐ বিষয় সিদ্ধার্থে নিয়োজিত যে অর্থ, তাহা তাঁহার হস্ত দ্বারা ব্যয় হইবে. ঐ জলযুদ্ধ, যাহা অনেক বৎসরপর্য্যন্ত ঘোরতররূপে কৃত হইয়াছিল, তাহাতে অনেক রক্তপাত এবং অনেক ধনব্যয় হইয়াছিল. অব শেষে ব্রেদানামক স্থানেতে সন্ধিসম্পন্ন হইল ; ঐ সন্ধিতে নিউয়র্কনামক নগর হলণ্ড জাতীয় লোককর্ত্তৃক ইংগ্লণ্ডজাতিরদিগকে দত্ত হইল, এবং সকলকর্ত্তৃক মহ লাভজনক স্থানস্বরূপ বোধ হইল.

ঐ সন্ধি ইংগ্লণ্ডীয় জাতীয়েরদের প্রতি অত্যসম্ভ্রমজনক সন্ধির ন্যায় বোধ হইল, যেহেতুক ঐ সন্ধিজনকবিষয়ে যেং নালিস হইয়াছিল, তাহাতে তাহার দের প্রার্থনাবিষয় অপ্রাপ্ত হইল ; বিশেষত ঐ বিষয়ে শ্রীযুত ক্লারিণ্ডন্ নামে ব্যক্তি,

অনাবশ্যক যুদ্ধে প্রবৃত্তহওনে উপদেশদেওনের নিমিত্তে, এবং পরে নিগ্রহপূর্ব্বক ঐ ঐক্যক,নজন্যে দোষী হইলে. ঐ ব্যক্তি, বহুকালাবধি রাজদয়ারহিত হইতে লাগিলেন, এবং প্রজারদের মধ্যে প্রাচীনাংশের অসন্তোষজনক হইয়াছিলেন বলা যায়, যে ঐ ক্লারিণ্ডনের অমঙ্গলদশোপস্থিতহওন, ঐ প্রধানাধিকারির শত্রুরা যে প্রবিষ্ট হইয়া তাঁহার মর্দ্দনার্থক হয়, এতদ্বিষয়ক চিহ্নস্বরূপ ছিল; যেহেতুক কিঞ্চিৎকাল পরে. প্রজাপ্রতিনিধিসভার মধ্যে শীমোর নাম ব্যক্তিদ্বারা, ঐ প্রধানাধিকারির বিরুদ্ধে এক অপবাদপত্র উপস্থিত হইল. ঐ পত্রের মধ্যে ১৭ সংখ্যা অপবাদ ছিল, এবং ঐ অপবাদ কেবল পূর্ব্বকথিত প্রসিদ্ধকলঙ্কের নির্দ্দিষ্ট হওয়াতে, প্রথমত মিথ্যাল্পবিষয়ের তুল্য মান্য ছিল, কিন্তু সে যাহা হউক, ঐ ক্লারিণ্ডন্ যখন দেখিলেন, যে প্রজারদের অতি তারল্য, রাজপরাক্রমসহিত সংমিলিত হইয়া তদ্বিরুদ্ধে অতিবাহুল্য হইতেছে, তখন ভাবিলেন যে সে ফ্রান্সিস্ দেশে যাওনের উত্তম সময়.

অপর চার্লস রাজা, ঐ রীতিক্রমে আত্মনিয়োগব্যক্তিকে নির্গতকরণানন্তর কিঞ্চিৎকাল পরে, আপনাকে কতকগুলিন ব্যক্তিরদের পরামর্শে অর্পণ করিলেন. ঐ ব্যক্তিরা স্বং নামের প্রথম অক্ষরের সংযোগপ্রযুক্ত, পরেতে কাবাল্ নামে পরামর্শক বলিয়া খ্যাত ছিল.

তাহারদের মধ্যে সর্ টামস্ ক্লিফর্ড প্রথম ব্যক্তি; বাক্পটুতা এবং কপটতাপূর্ব্বক অন্যাপেক্ষা অধিকশঙ্কাজনক হইয়া বড় সাহসিক এবং নির্ভয়স্বভাব ছিলেন; এবং শ্রীযুত আর্লি, যিনি পরে শ্রীযুত সাফ্টস্বরি নামে খ্যাত ছিলেন, তিনি কলহ স্বভাব এবং লোভী এবং চতুর এবং অতিগ্রাহক ছিলেন; এবং বকিংহামের অগ্রণী, সুখভোগাকাঙ্ক্ষী এবং যথেচ্ছাচারী এবং যৎকিঞ্চিৎ বিদ্বান্ এবং সর্ব্বদা আহ্লাদ আমোদযুক্ত ছিলেন; এবং আর্লিংটনের যৎকিঞ্চিৎ বুদ্ধি ছিল, এবং তাহার আকাঙ্ক্ষা ভদ্র ছিল, কিন্তু তৎসম্পাদনে সাহস ছিল না; এবং শেষে লদর্দেলের অগ্রণী, তিনি স্বাভাবিকগুণেতে, এবং স্বকর্তৃকশিক্ষিত গুণেতে ন্যূন ছিলেন না বটে, কিন্তু তাঁহার আচার ভদ্র, এবং বুদ্ধির যাথার্থ্য ছিল না; যেহেতুক তিনি লোভী এবং অনিবার্য্য এবং অহঙ্কারী এবং মানী ছিলেন. ঐ সকল লোকেরদের হস্তে চার্লস রাজা তাবদ্রাজ্যের কার্য্যভার অর্পণ করিলেন, তাহাতে চার্লস রাজার রাজত্বের শেষাবস্থা কষ্ট এবং দুঃখেতে পরিপূর্ণকরণপ্রযুক্ত, বহু অমঙ্গল বৃদ্ধি পাইতে লাগিল.

পরে মন্ত্রিরদের ঐ প্রকার অশুভসংমিলনপ্রযুক্ত, প্রজারা ঐ সভার বিষয় অতি মন্দ ভাবিতে লাগিল; এবং তাবদ্রাজ্যে শঙ্কা এবং অসন্তোষ স্বভাব অবা

হিতরূপে বাড়িতে লাগিল; এবং পরেতে পাপামতাবলম্বিরদেরমধ্যে কেহ উত্তরাধিকারী হইবে, এই শঙ্কা প্রযুক্ত এবং নীতিব্যবহারিকা সভা যাহা কখনোই প্রজারদের নীতিবিষয়ে হস্ত পাইতেন, কিন্তু ঐ সময় ১৭ সতের বৎসরপর্য্যন্ত কিছু বিশেষ না হইয়া তদ্রূপ ছিল. তৎপ্রযুক্ত প্রজারদের অন্তঃকরণ ভয়েতে এবং আশঙ্কাতে পরিপূর্ণ ছিল; তাহাতে কাহার প্রতি তাহারা আত্মদ্বেষ প্রকাশ করিবে কেবল এই বিষয়ে চেষ্টা পাইতে লাগিল

অপর ইংগ্লণ্ডীয় তাতিরাদের স্বভাব এই মত, যে তাহারদের চিত্ত একবার চালিত হইলে, যদি তাহারা সন্দেহের পাত্র না হয়, তবে যে রূপে হইতে পারিবে তাহার চেষ্টা অবশ্য করিবে. যেহেতুক গত আগষ্ট মাসের ১২ বারই তারিখে, যে সময় রাজা উপবনে বেড়াইতে ছিলেন, সেই সময় কির্বিনামক এক জন ঔষধী পাচক, রাজার নিকটে আসিয়া, এই কথা কহিয়া তাঁহাকে চেতাইল, যে হে মহারাজ, আত্মসঙ্গী ছাড়িয়া অনাত্র বেড়াইবা না; যেহেতুক তোমার শত্রুরা তোমার প্রাণ লওনে চেষ্টা করিতেছে, এবং এই তোমার গতায়াতে তুমি বন্দুকদ্বার, মারা যাইতে পারহ. পরে ঐ ব্যক্তি ঐবিষয়ে জিজ্ঞাসিত হওয়াতে, সে কহিল, যে আমি তং নামক এক জন ভট্টাচার্য্য, যিনি অল্পবুদ্ধি এবং সর্ব্ববিষয়ে প্রত্যয়ী, তাঁহাকে দেখাইয়া দিব. পরে ঐ ব্যক্তি আসিয়া কহিল, যে গ্রোভ্ এবং পিকিং নামক দুই ব্যক্তি রাজাকে বধকরণে পরামর্শ করিয়াছে; এবং সর্ জর্জ বেকয়ান্ নামক রাণীর বৈদ্য, রাজাকে বিষভক্ষণকরাণদ্বারা ঐ বিষয়সিদ্ধ করণাকাঙ্ক্ষী হইয়াছে. পরে ঐ তংনামক ব্যক্তি, ঐ বধপরামর্শবিষয়ক কতকগুলিন কাগজপত্র সহিত রাজ নিকটে নীত হইল, তাহাতে রাজা ঐ ব্যক্তিকে প্রধানমন্ত্রির নিকটে পাঠাইলেন. ঐ ব্যক্তি মন্ত্রির নিকটে পঁহুছিয়া কহিল, যে ঐ কাগজপত্র, অন্য কোনো ব্যক্তিকর্ত্তৃক আমা দ্বারনীচস্থিতছিদ্র দিয়া দত্ত হইয়াছিল; এবং কিঞ্চিৎপরে কবুল হইল, যে সে ঐ কাগজপত্রের রচনাকারককে চিনে. কিন্তু যাচ্ঞা করিল যে তাহার নাম প্রকাশ না হয়, যেহেতুক সে জেসুইৎ মতাবলম্বিরদের দ্বেষেতে ভীত ছিল.

পরে রাজার নিকটে ঐ সম্বাদ অত্যসংলগ্ন এবং অসঙ্গতপ্রযুক্ত, তিনি ভাবিলেন, যে তাহা সকলি মিথ্যা. কিন্তু সে যাহা হউক, ঐ তং নামক ব্যক্তি, রাজার হিতার্থে যে তাহার চেষ্টা তাহাতে ন্যূনতা ছিল না; যেহেতুক সে পুনর্ব্বার প্রধানমন্ত্রির নিকটে যাইয়া, তাঁহাকে কহিল, যে ঐ কুপরামর্শেতে অনুষঙ্গী কতকগুলিন জেসুইৎমতাবলম্বিদ্বারা রচিত, এবং বেদিংফিল্ডনামক একজন জেসুইৎমতাবলম্বী, যিনি য়র্কের ডচেসীর পাপস্বীকারশ্রোতা এমত ব্যক্তির নামে লিখিত, কতকগুলিন পত্র, সে ব্যক্তির বাসস্থান বিন্দসর নগরে প্রেরণার্থে, ঐ রাত্রিতে ডাকগৃহে

দত্ত হইয়াছিল. ঐ পত্র কিঞ্চিৎপূর্ব্বে ঐ অগ্রণীর নিকটে আনীত ছিল, এবং ঐ অগ্রণী ঐ পত্র সকল মিথ্যাপত্র জ্ঞান করিয়া রাজাকে দেখাইয়াছিলেন, কিন্তু তাহার অভিপ্রায় কিছুই জ্ঞাত ছিলেন না.

পরে তিতস্ ওত্স, যে ব্যক্তি ঐ সকল সম্বাদের মূল, সে ব্যক্তি ঐ বিষয়ের সাক্ষ্য দেওনার্থ আনীত হইল, কিন্তু বড় অনিচ্ছাপূর্ব্বক সে আসিল. ঐ তিতস্ওত্স্নামক ব্যক্তি ভুষ্ট ও তাগুড়া ও নীচ ও অজ্ঞান ও ভক্তিহীন ও খ্যাতিরহিত ছিল; সে পূর্ব্বে মিথ্যাসাক্ষ্যদেওনদোষে অপরাধিত হইয়া বিচারে আনীত হইয়াছিল; তারপরে কোন এক যুদ্ধজাহাজে চাপ্লেন্ অর্থাৎ জাহাজস্থগুরুপদে নিযুক্ত ছিল, কিন্তু কোনো অসঙ্গত দোষপ্রযুক্ত তত্পদচ্যুত হইল. তৎপরে আপনাকে কথলিকমতাবলম্বী বলিয়া সমুদ্রপার হইয়া ওমরনামক নগরে গেল, সেই নগরে এক ইংগ্লণ্ডীয় পাঠশালায় কতকদিবস পরনিভাদ হইয়া রহিয়াছিল. এবং যে সময়ে বুঝা গিয়াছিল, যে ঐ ব্যক্তিতে তাবৎ রাজার মঙ্গলামঙ্গলবিষয় বিশ্বাসপূর্ব্বক অর্পিত হইয়াছিল, সেই সময়ে [illegible]নামক এক ব্যক্তি তাহাকে প্রতিদিবসিক আহার প্রদান করিত.

ঐ উপস্থিতবিষয়ে ঐ ব্যক্তির আত্মহিতরক্ষণকরণে দুই উপায় ছিল; তাহা এই. ঐ বিষয়ের সম্বাদদেওনদ্বারা রাজকীয়পাত্রমিত্রেরদের সহিত মিলন, কিম্বা প্রজারদের ভয় জন্মাইয়া, তাহারদের ঐ শঙ্কাহইতে আত্মহিত সম্পাদনকরণ, ঐ দুই উপায়ের মধ্যে শেষকথিত উপায়, সে গ্রহণ করিল. অতএব ঐ ব্যক্তি আত্মসঙ্গিরদিগকে সঙ্গে লইয়া, সর এদ্মন্দ্সবরি গদ্ফ্রে যিনি শহরের প্রধান দণ্ডনায়ক ছিলেন, তাঁহার নিকটে যাইয়া, মূর্খব্যক্তিরদের মধ্যে অতিশয়শঙ্কাজন্য একরূপ বিবরণ তাঁহাকে অবগত করাইল. এবং কহিল, যে রাজা এবং তাঁহার প্রজা [illegible] অন্যমতাবলম্বীওনপ্রযুক্ত, পাপা আপনাকে তাবদ্ইংগ্লণ্ড এবং আয়র্লণ্ড রাজ্যের যথার্থাধিকারী জ্ঞান করিয়া, ঐ দেশের কর্ত্তৃত্বভারগ্রহণ করিয়াছেন; এবং রাজা স্বয়ংই, যিনি জেস্যুইৎমতাবলম্বিরদের মধ্যে, উপপত্নী [illegible] বলিয়া খ্যাত ছিলেন, তিনি [illegible]মতাবলম্বিরদের কর্ত্তৃক বিচার্য্য হওয়া অন্যত্র [illegible] দোষ দোষীকৃত হইয়াছিলেন. পরে ঐকার্য্য নিঃশেষ করণে নিশ্চয়ে [illegible] এবং [illegible]নামক দুই ব্যক্তি গোপ্যগুলিদ্বারা রাজাকে মারিতে নিযুক্ত হইয়াছিল; এবং ঐ ব্যক্তিরদের ঐ কার্য্য সিদ্ধ হইল, যাক্কেরু অগ্রণীকে [illegible] মনস্থ করিয়াছিল, যদ্যপি তিনি প্রতিষ্ঠক মতাবলম্বিরদিগকে রাজ্যের মধ্যহইতে খণ্ডন করেন. কিন্তু উনি যদি তাহা না করেন, তবে জেম্স্ রসাতলে যাইবেন. এইরূপ কথা জেস্যুইৎমতাবলম্বীরা কহিত.

পরে সভ্যেরদের সাক্ষাতে ঐ ওত্সের বিচারহওনকালে, আত্মবিবরণমধ্যে পরস্পর [illegible]প্রযুক্ত, ঐ ব্যক্তি আত্মপ্রবঞ্চনায় অতিকদর্য্যতা প্রকাশ করিল,

তথাপি ঐ দুর্জ্জয়সম্বাদ অতিবিরুদ্ধ এবং অসঙ্গত এবং কদর্য্য হইলে, সে ব্যক্তি সাধারণলোকেরদের প্রিয়তম হইল.

ঐ ওৎস্নামক ব্যক্তিকর্ত্তৃক রচিত জেস্যুইৎমতাবলম্বিরদের অনেক তৎক্ষণাৎ কএদ হইল; তাহাতে বোলিংব্রোক্নামক যর্কের অগ্নীর প্রধান মুন্সীর যাহার বিষয় কথিত আছে, যে সে ঐ কুচক্রায়োগে অত্যন্তাসক্ত ছিল, সে ব্যক্তি পুর্ব্বগত আয়ে পদত্যাগ করিল, কিন্তু পরদিবসে প্রধানরাজমন্ত্রির নিকটে আপনাকে অর্পণ করিল, তাহাতে তাহার কতকগুলিন কাগজপত্র ঐ ওৎসের আপন হস্তগত হইল.

অপর প্রজারদের রীতি ঐ প্রকারে দ্রুতবৃদ্ধি পাইতেছিল. ইতিমধ্যে এক বিষয় উপস্থিত হওয়াতে, ঐ ওৎসের সংবাদ যে সত্য, তদ্বিষয়ে প্রজারদের মনোমধ্যে কিছু সন্দেহ হইল না; তাহার অভিপ্রায় এই, ঐ সর্ এডমণ্ডবরি গড্ফ্রি, যিনি পাপামতাবলম্বিরদের মতের প্রবঞ্চনাপ্রকাশকরণে অতিমনোযোগী হইয়াছিলেন, তিনি কতককাল অদর্শন হইয়াছিলেন, তাহারমধ্যে চার্লস্ নগরের পথে প্রিম্‌রোস্ হিলনামক স্থানে এক খানার মধ্যে তাঁহার মৃতশরীর পাওয়া গিয়াছিল, কিন্তু তাঁহার মৃত্যুকারণ কেহই নিশ্চয় করিতে পারিল না, এবং পারিবেকও না. তাহাতে যাহারা ঐ সময়ে পাপামতাবলম্বিরদের বিরুদ্ধে অত্যন্তরাগান্ধ হইয়াছিল, তৎকর্ত্তৃক হত হইয়াছেন, প্রজারা এই কথা কহিতে কিছু ত্রুটি করিল না. পরে ঐ গদ্ফ্রের মৃতশরীর অতিসমারোহপূর্ব্বক ৭০ সত্তরি জন ধর্ম্মাধ্যক্ষ অনুগামী হইয়া শহরের মধ্যদিয়া নীত হইল. তাহাতে ঐ মৃতশরীর যাহারা দেখিল, ঐ ব্যক্তি যে পাপামতাবলম্বিরদের মন্ত্রণাতে হত হইয়াছেন, তাহা কহনে তাহারদিগের মধ্যে কেহ কিছু শঙ্কা করিল না; এবং ভদ্র লোকও ঐ ব্যাপারেতে লিপ্ত হইল; এবং ঐ পাপামতাবলম্বীরা যে অপরাধী, সর্ব্বত্র প্রকাশরূপে ব্যাপ্ত যে ঐ বিষয়, তাহা যে সত্য. ইহা সকলে দৃঢ়প্রত্যয় করিয়া, আত্মরক্ষার্থেও মনোযোগরহিত হইয়া, ঐ ওৎসের সংবাদ এবং ঐ গদ্ফ্রেকে যে পাপামতাবলম্বিরা বধ করিয়াছে, এইএই বিষয় যে সত্য, তাহা প্রকাশকরণে কোন কেহ শঙ্কান্বিত হইল না.

অপর তদ্রূপে সর্ব্বত্র ব্যাপ্ত যে ঐ শঙ্কা, তদ্বর্দ্ধন এবং স্থাপনার্থে, পার্লিমেন্ট সভ্যেরা যে তাহা প্রত্যয় করিয়াছে, ঐ বিষয়ে লোকেরদের মধ্যে প্রবোধ জন্মাওনার্থে, আপনারা চেষ্টা পাইতে লাগিল; অতএব সর্ব্বত্র সকলে যে উপবাস করিবে এ বিষয়ে আত্মসম্মতিচিহ্ন দেখাইয়া, তাহাতে রাজার অনুমতি যাচ্ঞা করিল. পরে ঐ সভ্যেরা এই আজ্ঞা দিল, যে ঐ মত দুরন্ত দুরাচার কুপরামর্শপ্রকাশক সমস্ত কাগজপত্র দাখিল করিতে হইবে; এবং যে তাবৎপাপামতাবলম্বীরা লণ্ডন্ শহরহইতে অন্যত্র বসতি করিবে; এবং সকল সন্দেহজনক,

এবং অজ্ঞাত লোক, তাহারা রাজসভায় স্থান পাইবে না; এবং লণ্ডন্ এবং বেস্তমিনস্তর নগরে যেং সৈন্যবিশেষ ছিল, তাহারা অন্যত্র যাইতে প্রস্তুত থাকিবেক. পরে ঐ পার্লিয়েমেন্তসভ্যেরা, রাজার নিকটে ঐ ওৎস্‌নামক ব্যক্তির বিষয় সুপারিস করিল, তাহাতে ঐ ব্যক্তিকে হ্বাইৎহালনামক স্থানে রাখিলেন, এবং সে যে ঐ সকল বিষয়ের সংবাদ দেয়, তন্নিমিত্তে নয় হাজার ছয় শত টাকা বার্ষিক করিয়া তাহাকে দেওয়াইল.

পরে ঐ ওৎস্‌কে ঐরূপ সন্তুষ্টকরণ, তাৎকালিক চাতুরীতিক্রমে স্বলাভবর্দ্ধনেচ্ছু অন্যলোকদের লোভবর্দ্ধনকারি হইল. তাহাতে ঐ ওৎসহইতেও অধিক দুরাচার ওলায়্ বেদ্লো নামে এক ব্যক্তি, উপস্থিত হইল. ঐ ব্যক্তি পূর্ব্বকথিত ব্যক্তিরদের ন্যায় নীচকুলোৎপন্ন, এবং অনেক চাতুরী এবং চৌর্য্য করিয়া [illegible] ছিল. ঐ ব্যক্তি [illegible]ক্রমে ব্রিস্তল নগরে ধৃত হইয়া, লণ্ডন্ শহরে আনীত হইল; সেই স্থানে সভ্যেরদের সাক্ষাৎকারে, ঐ ব্যক্তি এই কথা নিশ্চয় করিয়া কহিল, যে সমর্সেট্ গৃহে, যে স্থানে রাণী বাস করিতেন, সেই স্থানে সর এদ্মন্ড্বরি গদ্ফ্রের মৃতশরীর সে দেখিয়াছিল. এবং সে ব্যক্তি আরো কহিল, যে শ্রীযুত বেল্লাশিশের একজন চাকর আমাকে ৩২,০০০ বত্রিশ হাজার টাকা দিতে অঙ্গীকার করিয়াছিল, যদ্যপি আমি সে স্থানহইতে ঐ মৃতশরীর লইয়া যাই. পরে ঐ ব্যক্তি, আত্মকথিতসংবাদ সর্ব্বকর্ত্তৃক গৃহীত দেখিয়া, ঐ ওৎস্ নামক ব্যক্তির কথিত তাবৎ কুপরামর্শ যে সত্য, তাহাও স্থিরীকরণপূর্ব্বক অতিভয়ঙ্কর বোধ জন্মাইল.

অপর ঐ সাক্ষীরা, যাহারা অনেককালাবধি আত্মবিষয় যত্নহীত ততোধিক বর্দ্ধনেচ্ছু হইয়াছিল, তাহারা আত্মপক্ষীয় বিষয়ে সর্ব্বসম্মতি দেখিয়া, উত্তরোত্তর অধিক সাহসিক হইয়া, রাণীকেও অপবাদিনী করিতে লাগিল. তাহাতে প্রজা প্রতিনিধিসভ্যেরা, রাজার নিকটে আপনারদের এক দরখাস্তে, ঐ অসঙ্গত অপবাদকরণে সাহায্য করিলেন, কিন্তু কুলীনসভ্যেরা ঐ পত্র অতিতুচ্ছপূর্ব্বক রদ করিলেন.

অপর এদ্বার্দ কোল্‌মান নামে য়র্কের অতুলীর প্রধান লেখক, অপবাদিত হইয়া বিচারার্থহওনার্থে আনীত হইলেন; যেহেতুক যাহারা পাপামতবর্দ্ধনবিষয়ে অতিভীতমনা আপনারদিগকে জানাইত, সর্ব্বাপেক্ষা তাহারদের তুচ্ছাস্পদ সেই ব্যক্তি ছিল. পরে বেদ্লো নামে এক ব্যক্তি, ইহা দিব্য করিয়া কহিল, যে ঐ কোল্‌মান্ জেস্যুইৎমতাবলম্বিরদের প্রধানং ব্যক্তিরা, তাহারদেরি হস্ত লিখিত এক পত্রপাইয়াছিল ঐ পত্রের মধ্যে ইহা লিখিত ছিল যে তাহারা ঐ এদ্বার্দ কোল্‌মানকে পাপার প্রধানরাজলেখকপদে নিযুক্ত করিয়াছিল; এবং সে ব্যক্তি রাজার বধবিষয়ে সম্মত হইয়াছিল. পরে ঐ অভাগ্যবান্ মনুষ্যের

মরণাজ্ঞা, যাহা তিনি, ঐ কালসর্পস্বরূপ মনুষ্যকর্তৃক প্রাপ্ত হইয়াছিলেন, তাহা প্রাপণানন্তর, যদ্যপি তিনি আত্মাপরাধ স্বীকৃত হইতেন, তবে রাজানুগ্রহের পার্লিয়েমেণ্টসভ্যেরা, তৎপক্ষ হইয়া তৎক্ষমা প্রার্থনাকরণার্থে চেষ্টা পাইত, কিন্তু বাস্তব ঐ ব্যক্তির গুপ্তভাবে কোনহ রাজদ্রোহচেষ্টা ছিল না. তন্নিমিত্তে সে ব্যক্তি মিথ্যা কিম্বা প্রতারণাপূর্ব্বক আত্মপ্রশংসাকরণে সম্মত ছিলেন না; তাহাতে মৃত্যুসময়ে অতিনিরুদ্বিগ্ন হইয়া, শেষপর্য্যন্ত আত্মনির্দ্দোষতা লোকেরদিগকে জানাইলেন.

ঐ কোল্‌মানের বিচারনিবৃত্তির পরে, আইর্লণ্ডদেশীয় পিকেরিং এবং গ্রোব্ নামক দুই ব্যক্তির বিচার উপস্থিত হইল. ঐ ব্যক্তিরা আপনারদের নির্দ্দোষতা দৃঢ়রূপে জানাইলেও দোষীকৃত হইল: পরে ঐ অভাগ্যবান্ ব্যক্তিরা, আপনারদের নির্দ্দোষতাপ্রকাশকরত বধভূমিতে নীত হইল. কিন্তু তাহাতে ঐ দর্শনকারিরদের যৎকিঞ্চিৎও মনঃপীড়া জন্মিল না. যেহেতুক জেসুইৎমতাবলম্বিহওনপ্রযুক্ত, তাহারদের দুঃখ দেখিয়া, যেং দয়া উপস্থিত হইত, তাহাও রহিত হইল.

পরে হিল এবং গ্রীন্ এবং বেরি প্রভৃতি, গদ্‌ফ্রের বধবিষয়ে প্রান্স্‌নামক এক ব্যক্তির প্রমাণদেওয়াতে বিচারিত হইল. তাহাতে বেদ্‌লোর বাক্য এবং প্রান্সের প্রমাণ অতিবিরুদ্ধ হইল, এবং তাহারদের উভয়ের বাক্য অন্যপ্রমাণদ্বারা মিথ্যা হইলে, সকলি ব্যর্থ হইল, তৎপ্রযুক্ত ঐ বন্দী ব্যক্তিরা অপরাধী হইয়া বধপ্রাপ্ত হইল. পরে হননসময়ে তাহারা সকলে, আপনারদিগের নির্দ্দোষতা জানাইল, কিন্তু প্রতিস্তন্তমতাবলম্বী হইয়া বেরির প্রাণত্যাগকরণেতে, সকললোকেই তাহা অত্যসঙ্গত জ্ঞান করিল.

পরে হ্বাইৎব্রেদ্‌নামক জেসুইৎমতাবলম্বিরদের এক জন প্রধান ব্যক্তি, এবং ফেন্‌বিক্, এবং গাবান্ এবং তর্ণের এবং হারকোর্টপ্রভৃতি, যাহারা সকলেই ঐ মতাবলম্বী ছিল, তাহারা সকলে বিচার্য্যহওনার্থে আনীত হইল, এবং কিঞ্চিৎকাল পরে লাংহর্ণনামক অন্যএক ব্যক্তিও আনীত হইল. পরে ঐ ওৎস্ এবং বেদ্‌লো ছাড়া, দগ্‌ডেল্‌নামক অন্যএক নূতনসাক্ষী, ঐ বন্দিরদের বিরুদ্ধে সাক্ষ্যদেওনার্থে আনীত হইল. ঐ ব্যক্তি, পূর্ব্বাপেক্ষা ঐ সকল শঙ্কাবিষয় অধিক বর্দ্ধন করিতে লাগিল; এবং দৃঢ়রূপে কহিল, যে ইংগ্লণ্ডীয় রাজ্যের মধ্যে দুই লক্ষ পাপামতাবলম্বী অস্ত্রগ্রহণকরণে উদ্যত ছিল. পরে ঐ বন্দী ব্যক্তিরা, ওমরনামক নগরনিবাসী ষোলজন সাক্ষিপ্রযুক্তাৎ প্রমাণ দিল, যে ঐ ওৎস্‌নামক ব্যক্তি, যখন দিব্য করিয়া কহিল যে সে লণ্ডন্ নগরে ছিল, তখন বাস্তব সে ঐ ওমরনামক নগরের পাঠশালায় ছিল, কিন্তু ঐ ব্যক্তিরা পাপামতাবলম্বীপ্রযুক্ত তাহারদের প্রমাণ গ্রহীত হইল না, এবং যাহাং তাহারা কহিল তাহা সকলই ব্যর্থ হইল. তাহাতে জেসুইৎমতা

বলমীরা এবং সাংহর্নিনামক ব্যক্তি দোষীকৃত হইয়া বধপ্রাপ্ত হইল; কিন্তু যে দোষের নিমিত্তে তাহারদের মরণোপস্থিত হইল, তাহা নিদানকালে অপহ্নব করিল.

অপর সর জার্জ বেকুয়ান্নামক রাণীর বৈদ্যের বিচারবিষয়ে, ঐ অপবাদকেরা তদ্রূপ সফল ছিল না; যেহেতুক পূর্ব্ববৎ দৃঢ়তররূপে দিব্য করিলেও, ঐ ব্যক্তির খালাস হইল; কারণ এই, যে যদি ঐ বৈদ্য দোষীকৃত হইত, তবে রাণীও ঐ দোষে নিমগ্ন হইতেন, তাহাতে বুঝা যায়, যে বিচারকর্ত্তা এবং সভ্যেরাও, ঐবিষয়ে অধিক বিচারকরণে আশঙ্কিত ছিলেন.

অপর প্রায় দুই বৎসর গত হইলে, যাহারা ঐ নির্দ্দয়ব্যক্তিরদের বধ্য হইল, তাহারদের মধ্যে স্থাফোর্দের প্রদেশাধিকারী শেষ ব্যক্তি ছিলেন; তাঁহার বিরুদ্ধে যেং সাক্ষী আনীত হইল, সে সকল লোক, ঐ ওত্ত্ব এবং দগ্গেল্এবং তুর্বিল্লি. পরে ঐ ওত্ত্ব, দিব্য করিয়া কহিল, যে সে ফেন্বিক্নামক জেস্যুইৎমতাবলম্বী ব্যক্তিকে, ঐ স্থাফর্দকে পাপাগতাবলম্বী তাবৎসৈন্যেরদের তহবিলদারপদে স্থাপন বিষয়ে এক অজ্ঞাপত্র, জেস্যুইতেরদের প্রধান সেনাপতিহইতে লইয়া, ঐ স্থাফর্দের হস্তে অর্পণ করিতে দেখিল; তাহাতে ঐ অপবাদপ্রযুক্ত ঐ বন্দির বিরুদ্ধে শহরনিবাসিরদের যেং ক্রোধ উৎপন্ন হইতে লাগিল, তাহা অতিপ্রচণ্ড. কিঞ্চিৎ পরে, ঐ স্থাফর্দের প্রদেশাধিকারী দোষান্বিত হইলেন, এবং তাঁহাকে ফাঁসি দিলে পর, খণ্ডং করণাজ্ঞা দেওয়া গেল, কিন্তু পরে ঐ আজ্ঞা পরিবর্ত্তনে রাজা শিরশ্ছেদনাজ্ঞা দিলেন. পরে তাওরহিল্নামক স্থানে ঐ স্থাফর্দের প্রদেশাধিকারির বধ হইল, এবং সেই স্থানে ঐ বৃদ্ধ মহাকুলোদ্ভব ব্যক্তির প্রত্যেকমুখাকৃতিতে এবং প্রত্যেক আচারেতে এবং প্রত্যেক বাক্যেতে যেং নিরুদ্বিগ্নমনা এবং সাহসচিত্ত দর্শাইয়াছিলেন, তাহা দেখিয়া তাঁহার বিপক্ষতাচরণকারীরা অশ্রুজল পতনরহিত থাকিতে পারিল না.

ঐ পার্লিমেন্ত ঐ সময়ে সপ্তদশ বৎসরপর্য্যন্ত অবাধিতরূপে বসিয়াছিলেন, তৎপ্রযুক্ত এক নূতনপার্লিমেন্ত আহূত হইল. ঐ নূতনপার্লিমেন্তের সময়ে, হাবিআস্কর্পস্ আক্তনামক অতিখ্যাত্যাপন্ন ব্যবস্থা কৃতা হইয়াছিল. ঐ ব্যবস্থাদ্বারা প্রজারা, নিষ্ঠুরব্যবহারকেরদের পরাক্রমহইতে নিঃসন্দেহরূপেমুক্ত হয়; এবং বন্দিরদের সমুদ্রপারস্থিতদ্বীপে প্রেরণনিবারিত হইয়াছিল; এবং কোনো বিচারকর্ত্তা অতিদৃঢ়দণ্ডপ্রাপণব্যতিরেকে বন্দীকে তাহার হাবিআস্ কর্পস আক্তনামক পত্র দেওনে অপহ্নব করিতে পারিল না. যদ্দ্বারা ইহা নিশ্চয় হইয়াছিল, যে বন্দীরক্ষক, সভাতে ঐ অর্পিতবন্দির শরীরকেই উপস্থিত করিবে; এবং ঐ বন্দী কিনিমিত্তে বন্দী হইয়া রক্ষিত হইয়াছিল, তৎকারণো তৎসহিত উপস্থিত করিবে: বন্দীরক্ষক, যে বন্দীর শরীর সভাতে উপস্থিত করিবে, তদ্বিনয়হইতে ঐ ব্যবস্থার

নাম উৎপন্ন হইয়াছে. এবং যদ্যপি বিচারকর্ত্তার গৃহহইতে বন্দীশালা, দশ ক্রোশ অন্তর হয় তবে ঐ আজ্ঞা তিন দিনের মধ্যে সম্পন্না করিতে হইবে; এবং অধিক দূরস্থিত হইলে, তদনুসারে উত্তরোত্তর মেয়াদ অধিক হইবে; এবং প্রত্যেক বন্দির, কারাস্থকরণের প্রথম তর্ম অর্থাৎ প্রথমনিরূপিতসময়ের মধ্যে, বিরুদ্ধপক্ষ কর্ত্তৃক অপরাধ স্থিরীকৃত হইবে, এবং পরতর্মেতে বিচার্য্য হইবে; এবং বন্দীব্যক্তি, সভ্যকর্ত্তৃক মুক্ত হইলে পর, ঐ দোষের নিমিত্তে পুনরপি ধৃত হইতে পারিবেক না.

পরে কিছু কালানন্তর মিলতব নামে এক কুপরামর্শ উপস্থিত হইল, তাহার বিবরণ এই দাঙ্গের্ফিল্দনামক এক ব্যক্তি রুমীয়মতাবলম্বী, শিলিএরনামক এক ভ্রষ্টা স্ত্রীর সঙ্গে মিলিত হইয়া, ঐ কুপরামর্শ প্রথমোপস্থিত করিল. ঐ দাঙ্গের্ফিল্দনামক ব্যক্তি, পূর্ব্বকথিত ঐ ওৎস্, এবং বেড্লো নামক ব্যক্তিরদিগহইতে অতিদুরাচার; একবার নিলরিআখ্য হাড়িতে বদ্ধ করা গিয়াছিল, একবার বেত হইয়াছিল, এবং একবার অঙ্কিত হইয়াছিল, এবং চৌর্য্য এবং টাকা গঠন দোষ জন্যে সমুদ্রপারে জিঞ্জিরেতে প্রেরিত হইয়াছিল. ঐ দাঙ্গের্ফিল্দ, এই বিষয়প্রচার করণদ্বারা আপনকুপরামর্শ প্রথম আরম্ভ করিয়া কহিল, যে কেহ রাজ্যের মধ্যে এক নূতনবস্তুর উপস্থিত করিয়া, রাজাকে এবং তাবদ্রাজবংশকে উচ্চাটনকরণের উপক্রম করিয়াছে. ঐ ব্যক্তি, ঐ সম্বাদ প্রথমত রাজাকে এবং য়র্কের অগ্রণীকে জ্ঞাত কর হইল এবং তাঁহারা ঐ ব্যক্তিকে ঐ বিষয়ে অধিকানুসন্ধানকরণের আশায় টাকাদ্বারা তাহার সাহায্য করিলেন. ঐ ব্যক্তি, কলহজনক কতকগুলিন কাগজপত্র লইয়া, কর্ণেল্ মান্সেল নামক ব্যক্তির বাসগৃহমধ্যে গোপনে রাখিয়া, অসহ্যদ্রব্য আছে এই ছল করিয়া, শুল্কগৃহের পদাতিকেরদিগকে আনাইয়া তাহার বাসা খোঁজাইল, তাহাতে ঐ কাগজপত্র সকলি পাওয়া গেল. পরে সভ্যেরা ঐ বিষয়ের বিচার করিয়া অনুমান করিল, যে ঐ কার্য্য ঐ দাঙ্গের্ফিল্দের কৃত, তাহাতে তাহারা ঐ ব্যক্তি যেং স্থানে গতায়াত করিত, সেইং স্থান খোঁজ করিবার আজ্ঞা দিল. পরে ঐ শিলিএর গৃহমধ্যে, কাগজে লিখিত, অন্নজালাতে গোপনে রক্ষিত, ঐ সমস্ত কুপরামর্শপত্রপাওনদ্বারা ঐ বিষয় প্রকাশিত হইল; [illegible] ঐ কুপরামর্শ মিলতব্ নামে প্রসিদ্ধ আছে. পরে ঐ দাঙ্গের্ফিল্দ নিউ গেৎ নামক বন্দীশালায় অর্পিত হইয়া, ঐ সমস্ত জালকাগজকরণদোষ স্বীকৃত হইল. বুঝা যায় যে ঐ অকার্য্য তাহারি কৃত ছিল, কিন্তু সে কহিল, যে তাহা কাস্তল্মেনের প্রদেশাধিকারির এবং পৌইসের সুবার স্ত্রীর, এবং গড়ের পাঁচজন কুলীনেরদের কর্ম্ম. ঐ দাঙ্গের্ফিল্দ, এইং কারণ তাহারদের বরামদ দিয়াছিল, যে ঐ ব্যক্তিরদের দ্বারা, ঐ ওৎস্নামক ব্যক্তির মিথ্যাসাক্ষির এবং পুংগমনদোষ বিষয়ের অপবাদের তাহা প্রমাণ করে; এবং সাফ্তসবরির প্রদেশাধিকারির হনন

বিষয় সিদ্ধ করে; এবং রাজার এবং তদ্ভ্রাতার বিরুদ্ধে যে কুপরামর্শ উপস্থিত হইয়াছিল, তদ্বিষয়ে অনুষঙ্গীহওনদোষে মন্মৌতের এবং বকিংহামের অগ্রণী, এবং এসেক্সের এবং হালিফাক্সের প্রদেশাধিকারীপ্রভৃতিকে অপবাদিত করে. ঐ অপবাদপ্রযুক্ত কাস্তল্‌মনের প্রদেশাধিকারী এবং পোইযের সুবার স্ত্রী বন্দী হইয়া গড়ে প্রেরিত হইলেন; এবং রাজা যে স্বয়ংই ঐ কুপরামর্শেতে অনুষঙ্গী ছিলেন, তাহাতে অনেকের সন্দেহ হইল.

অপর তৎকালীন প্রজাপ্রতিনিধিসভ্যেরা, এক্স্ক্লুসন্‌বিলনামক রাজাজ্ঞা অর্থাৎ বহিষ্কৃতকরণাজ্ঞাপ্রাপণার্থে, অন্যবিষয়াপেক্ষা অধিক চেষ্টা পাইতে লাগিল. ঐ আজ্ঞাবিষয়ে পূর্ব্বসভ্যেরা সম্মত হইয়াছিল, কিন্তু তাহা ব্যবস্থাস্বরূপ স্থাপিত হয় নাই. ঐ সময়ে সাফ্টস্‌বরি এবং অন্যং অনেকে ঐ পক্ষেদের প্রধানং ব্যক্তিরা, য়র্কের অগ্রণীর নিকটে আপনারদিগকে এইমত দণ্ডার্হ করিয়াছিল, যে তাঁহার নাশ না করিলে, তাহারদের রক্ষা পাওয়ার অন্য উপায় ছিল না. এবং ঐ মন্মৌতের পক্ষীয় মিত্রেরা, এই আশায় ছিল, যে জেম্‌সের বহিষ্কৃতহওনবিষয় তাহারদের স্বামির স্থানকারক হইবে. পরে ধর্ম্মীয়মতবিষয়ে য়র্কের অগ্রণীর যে দৃঢ়তরানুরাগ, তাহা অনেককে তদ্বিষয়ে অনুরাগী করাইল; কিন্তু যে সময়ে তিনি স্কৎলণ্ড দেশে ছিলেন, সেই সময়ে অবাধিতরূপে যেং নিষ্ঠুরব্যবহার করিয়াছিলেন, তৎপ্রযুক্ত তাঁহার ন্যায় মহৎং লোকেরদের নিকটে অতিঘৃণার্হ হইয়াছিল. অতএব তাৎকালিক শেষন্ অর্থাৎ সভ্যেরদের একত্রহওনের প্রথম সপ্তাহের পরে, ঐ য়র্কের অগ্রণীকে উত্তরাধিকারীহওনবিষয়হইতে বহিষ্কৃতকরণবিষয়ে, এক ব্যবস্থা নিরূপণকরণার্থে, এক পরামর্শ করা গিয়াছিল, এবং তদ্বিষয়সিদ্ধ্যর্থে কর্ম্মসম্পাদক এক সভা নিরূপিত হইল. পরে ঐ বিষয়ক যে বাদানুবাদ, তাহা উভয় পক্ষীয় সভ্যেরদের মধ্যে অতিবৃদ্ধি পাইতে লাগিল; এবং সভ্যেরদের মধ্যে, ঐ বিষয়ের বাদানুবাদ যে সময়ে হইতেছিল, সেই তাবৎসময়ে রাজা স্বয়ংই উপস্থিত ছিলেন, এবং অত্যাহ্লাদপূর্ব্বক দেখিতে পাইলেন, যে সভ্যেরদের অধিকাংশকর্ত্তৃক ঐ পত্র রদ হইয়াছিল.

অপর ঐ সময়ে কতককালাবধি প্রত্যেক মতাবলম্বীরা, গুপ্ত রচনাদ্বারা এবং অপমানপত্রদ্বারা অন্যমতাবলম্বিদিগকে তিরস্কার এবং অপমান করিতে লাগিল, তাহাতে অবশেষে ঐ বিষয়হইতে অন্য এক অতিগণনীয় বিষয় উপস্থিত হইল. তাহা এই, পোর্ত্সমতের অগ্রণীর স্ত্রী, যিনি রাজার এক জন উপপত্নী ছিলেন, তাঁহার অনুগত মিস্‌হারিস্‌নামক আইর্লণ্ড দেশীয় পাপামতাবলম্বী এক জন, ঐ স্ত্রীর নিকটে ঐ সকল রচনা উপস্থিত করিত, কিন্তু তাহাতে ক্ষান্ত না হইয়া, ঐ ব্যক্তি আত্মোদ্যোগদ্বারা ঐ রচনার সংখ্যাবর্দ্ধনকারণে পর

করিল, এবং ঐ কার্য্যসিদ্ধ্যর্থে ঐ ব্যক্তি এবর্হার্দ নামক এক স্কৎজাতীয়কে রাজার বিরুদ্ধে এবং য়র্কের অগ্রণীর বিরুদ্ধে অপমানপত্ররচনার্থে রাখিল. ঐ স্কৎজাতীয় ব্যক্তি, হাণ্ডর ও ব্যাপক্ষের দূত ছিল, এবং আমাকে সাজানি কি ছল করিয়া আপদে ফেলিবে ইহা ভাবিয়া, সর উল্যম্ বালরনামক এক অতিখ্যাত্যাপন্ন দণ্ডনায়কের নিকটে যাইয়া সমস্ত প্রকাশ করিল ; এবং সে ব্যক্তি যে সম্বাদ দিয়াছিল, তাহা যে সত্য, ইহা বোধ জন্মাওনার্থে, সর উল্যম্ বালরকে এবং আর দুই ব্যক্তিকে, যে স্থানে ঐ ফিট্সহারিস্ এবং তাহার তাবৎ গুপ্তপরামর্শ হইতেছিল তন্নিকটে গোপনে রাখিল. ঐ অপমানপত্র যাহা ঐ দুই ব্যক্তি রচনা করিয়াছিল, তাহা অতিশয় দ্বেষ এবং কঠোরবাক্যেতে পরিপূর্ণ ছিল. পরে ঐ বালর, ঐ সম্বাদ লইয়া রাজার নিকটে জ্ঞাত করাইল, এবং ঐ ফিট্সহারিস্ নামক ব্যক্তি, যাহার জেবের মধ্যে ঐ সময়ে ঐ পত্রের এক নকল ছিল তাহাকে ধরণাজ্ঞা নির্গতা করাইল. পরে যাহারদিগহইতে দয়াপ্রাপ্তির কোনো সম্ভাবনা ছিল না, এমত পক্ষীয় লোকেরদের হস্তেতে পতিত আপনাকে দেখিয়া, ঐ পক্ষীয় লোকেরদিগের পক্ষ হইয়া রাজসভার উপর ঐ অপমান পত্রের অপযশ আরোপনে মনস্থ করিল; যেহেতুক সে কহিল, যে বহিষ্কৃতকরণমতাবলম্বির দের রচিত এমত বোধ হয়, এমত এক অপমানপত্র রচনাদ্বারা, আপনারদিগ কে প্রজারদের ঘৃণার্হ করণেতে, ঐ রাজসভোরা ইচ্ছুক ছিলেন. পরে ঐ ব্যক্তি, পূর্ব্বাপেক্ষা অতিভয়ানক পাপাপক্ষীয় এক নূতন কুপরামর্শদ্বারা জনপদী লোকের দের মধ্যে আপনাকে পর্য্যাপ্ত করিল. পরে সে ব্যক্তি কহিল, যে য়র্কের অগ্রণী ঐ কুপরামর্শেতে, এবং সর এদ্‌মন্দ্বরি গাদ্‌ফ্রে নামক ব্যক্তির হননবিষয়ে প্রধান সাহায্যকারী ছিলেন.

পরে রাজা, ঐ ফিট্সহারিসকে বন্দী করিলেন, কিন্তু প্রজাপ্রতিনিধিসভোরা তাহার পক্ষ হইয়া, সে যে সামান্য বিচারের দাঁড়ায় বিচারিত হয়, তদ্বিষয়হইতে রক্ষার্থে কহিলেন যে আমরা তাহার অপবাদ দিব. পরে তদ্দ্বারা যে ঐ ব্যক্তি অপবাদিত হয়, তাহা কুলীনসভোরা রদ করিলেন, তাহাতে প্রজাপ্রতিনিধিসভোরা কহিল, যে তদ্বিচার করণবিষয় আমারদের যথার্থ ; তাহাতে কলহ উৎপন্ন হওনের উপক্রম হইল. পরে রাজা, ঐ বিবাদভঞ্জনার্থে স্বয়ংই পার্লিয়েমেন্তগৃহে যাইয়া, আর কখনো পার্লিয়েমেন্ত আহ্বান করিব না, এই দৃঢ়তর পণ করিয়া ঐ পার্লিয়েমেন্তভঞ্জন করিলেন.

ঐ পার্লিয়েমেন্তভঞ্জনবিষয়ে যে রাজা এমত দৃঢ়াচারী হইবেন, এমত আঘাত প্রাপণের ঐ পার্লিয়েমেন্তের সম্ভাবনা ছিল না, এবং তৎকালীন রীতির জন্যে যদি না হইত, তবে রাজার যে ঐ রূপ আচার, তাহাও অন্যায়রূপ বোধ হইত. পরে

পূর্ব্বে হইয়াছিল, তাহা এখন প্রাচীনতন্ত্রমতাবলম্বিরদের তাবৎকার্য্যাদিপ্রভৃতি হইতে লাগিল.

অপর প্রথমে যে ব্যক্তি রাজসভার ক্রোধাধীন হইল, তাহার নাম স্তীবন্ কালেজ্; ঐ ব্যক্তি লণ্ডন্ নিবাসী এক জন ছুতার ছিল, এবং বহুকালাবধি পাপার মতের বিরুদ্ধাচরণে খ্যাত্যাপন্নপ্রযুক্ত প্রতিস্তন্তমতাবলম্বী ছুতার বলিয়া খ্যাত ছিল. ঐ ব্যক্তি তরবালেতে এবং পিস্তলেতে সমস্ত্র হইয়া শহরনিযোজিতলোকের দের সঙ্গে আক্সফর্দ নগরে গিয়াছিল, এবং কোনো সময়ে কেহ শুনিল, যে ঐ ব্যক্তি রাজার বিষয়ে অমর্য্যাদিকা কথা কহিয়াছিল; তাহাতে তৎকালে কলহজনক দোষজন্যে লণ্ডন্শহর প্রধানবিচারসভাকর্ত্তৃক মহাসভ্যের দর নিকটে সমর্পিত হইয়া ছিল. পরে অল্পদণ্ড বিবেচনানন্তর আক্সফর্দনগরের সভ্যকর্ত্তৃক, ঐ স্তীবন্ কালেজ্ দোষীকৃত হইল, এবং নির্দয়দর্শকেরা উচ্চৈঃস্বরে সম্মতিদেওনপূর্ব্বক আত্ম সন্তোষ সকলকে জানাইল. ঐ ব্যক্তি মললাটস্থ লিখিতদশা অতিদৃঢ়ধৈর্য্যপূর্ব্বক সহিষ্ণুতা করিল, এবং যে দোষের নিমিত্তে দণ্ডিত হইয়াছিল, বধভূমিতে তদ্দোষ অপহ্নব করিল.

ঐ কালে রাজকীয় পরাক্রম অত্যন্তরূপে বর্দ্ধিতে লাগিল. এবং লণ্ডন্ শহর স্থেরা, চার্তরনামক বন্দোবস্তপত্র, যাহা অত্যন্তানুগত হওনব্যতিরেকে, এবং আত্ম বিচারকর্ত্তারদের পসন্দকরণপরাক্রম পুনরর্পণকরণব্যতিরেকে, পুনঃপ্রাপ্ত হইতে পারিল না, তাহা রহিত হওন, এমত দুঃখের বিষয় ছিল, যে তাবৎ ইংগ্লণ্ডীয় রাজ্যের নগরকার্য্যার্থনিযুক্তেরা, এই শঙ্কা করিল, যে পাছে আমারদের প্রতিও তজ্রূপ করেন; অতএব তাহারা উত্তরোত্তর একেং আপনারদের চার্তর রাজার হস্তে অর্পণ করিল. ঐ সকল চার্তরপত্র পুনর্ব্বারদানকরণবিষয়ে লোকেরদিগহইতে অনেকার্থ লওয়া গেল, এবং পরাক্রমবিশিষ্ট এবং লাভবিশিষ্ট যেং পদবী ছিল, তাহা দান করণে রাজার অধিকার হইল. ঐ সভাপ্রতি যে বিরুদ্ধাচরণ, তাহা সে সময়ে যেমনিবা যথার্থ হয় না কেন, তাহা নিরাপদ্ ছিল না; এবং তাবৎসদ্বিবেচকেরা দেখিতে পাইল, যে তুষ্ণীভূতরূপে ঐ সমস্ত দুঃখেতে অধীনতা স্বীকারকরণব্যতিরিক্ত অন্য কোনহ উপায় ছিল না. কিন্তু তাহা যাহা হউক, ঐ সময়ে ইংগ্লণ্ডরাজ্যের মধ্যে অন্যএকপ্রকার লোক ছিল, যাহারা ঐ কালপর্য্যন্ত অবাধিতাচারবিষয়ে পূর্ব্ববৎ অনুধাবন করিয়া রহিয়াছিল, তাহারা ঐ অবাধিতাচার পক্ষ হইয়া, তৎ সংস্থাপনে আত্মসর্ব্বস্ব দিতে পণ করিল.

পরে মন্মোতের অগ্রণী, যিনি বাল্তর্ম্ নাম্নী রাজোপপত্নীজাত, তিনি মাক্‌ক্লেশ্ ফিল্দের প্রদেশাধিকারিকে, এবং শ্রীযুত রাস্সেল্‌কে, এবং সর গিল্বর্ত গিরার্দকে এবং চেসর পরগনার নিবাসী অন্যং মহালোকপ্রভৃতিকে স্বপক্ষ করিলেন. পরে

শ্রীযুত রসেল্, যিনি রাজ্যের পশ্চিমাংশে কলহজন্মানবিষয়ে প্রজারদিগকে অস্ত্র গ্রহণ করাওনে অঙ্গীকার করিয়াছিলেন, তিনি সর ওলায় কোর্ত্তনি এবং সর ফ্রান্সিস্ রৌলেশ্ এবং সর ফ্রান্সিস্‌দ্রেক্, ইহারদের সহিত পত্রগতায়াত কার্য্যস্থাপন করিলেন. পরে সাম্‌সবরিনামক এক জন, ঘর্গিসননামক স্বতন্ত্রধর্ম্মাবলম্বীধর্ম্ম পক্ষপাতি এবং নিত্যোপায়চেষ্টাকারী অন্যএক ব্যক্তির সহিত মিলিত হইয়া, পরস্পরপ্রতিজ্ঞাতেরা যে শহরের ভরসা রাখিয়া ছিল, সে শহরের কার্য্য চালা ইল. ঐ কালে ঐ নিত্যাস্থির ব্যক্তির যেং উপায় ছিল, তাহা সিদ্ধহওনের অধিক সম্ভাবনা ছিল.

পরে ঐ মন্মৌতের অগ্রণী কয়বেশ্ একশত উপায়ের নাশপ্রযুক্ত, এবং তদ্বিষয়ে নৈরাশ হইয়া, এই এক উপায় যে স্থির হইবে, পশ্চাৎ তাহাতে নির্ভর করিয়া ছিলেন, কিন্তু তাহাতেও পূর্ব্ববদ্ভগ্নাশ হইলেন. পরে শ্রীযুত রসেলের উপদেশেতে জনপদীয়েরদের পরস্পরযুদ্ধহইতে উৎপন্ন হইত যেং নিষ্ঠুরতা এবং দয়াহীনতা, তাহাহইতে রাজ্য রক্ষা পাইল; যেহেতুক ঐ রসেল্ ঐ অভিলষিতবিষয়ে মনোযোগ ত্যাগদেওনে ঐ মন্মৌতের অগ্রণীর প্রবৃত্তি জন্মাইলেন. তাহাতে সাম্‌সবরি আত্মভাবি আপদ দেখিয়া, এমত শঙ্কান্বিত হইলেন, যে তিনি আত্ম গৃহ ত্যাগ করিয়া নগরমধ্যে ইতস্ততো লুক্কায়িত থাকিয়া, লণ্ডন্‌নিবাসিরদের মধ্যে প্রকাশরূপে কলহজন্মাওনের উদ্যোগ করিলেন, কিন্তু তদ্বিষয়ে অপারক হইলেন. অবশেষে ঐ সাম্‌সবরি আত্মাভিলষিতবিষয়ে সফল না হওয়াতে, ভগ্নচিত্ত এবং অত্যন্তরাগান্ধ হইয়া একাকী আত্মবন্ধুবান্ধবের দ্বারা ঐ কার্য্য সিদ্ধিকরণে পণ করিলেন. পরে আত্মকার্য্য সিদ্ধ হইবার কোনো সম্ভাবনা না দেখিয়া, অনেক কাল ভয়েতে এবং রাগেতে আকর্ষিত হইয়া, রাজ্যহইতে পলায়ন করিয়া, আম্‌স্তরদাম্ নগরে গেলেন. সে স্থানে কিঞ্চিৎপরে ঐ ব্যক্তি, আত্মবন্ধুবান্ধবের দের দয়ারপাত্র, এবং আত্মশত্রুরদের ভয়াবীর না হইয়া, আত্মাস্থিরায়ুঃ শেষ করিলেন.

পরে ঐ সাম্‌সবরির মৃত্যুবিষয়, ঐ কুপরামর্শকারিরদের অভিলাষসিদ্ধির নিবারক হইল, কিন্তু তদভিলাষনাশক হইল না; যেহেতুক কিঞ্চিৎকাল পরে তাহারা ছয়জনেতে কৃত এক সভা নিরূপণ করিল, বিশেষত মন্মৌত এবং রসেল্ এবং এসেক্স এবং হাওবার্দ এবং আল্‌গার্নন্ সিদ্‌নি এবং জান্ হাম্প্‌দেন্ এবং ঐ নামে খ্যাত এক মহাব্যক্তির পৌত্র.

ঐ সকল ব্যক্তি এবং আর্গিলের অগ্রণী, ঐ কুপরামর্শের প্রধান ছিলেন; তাহার দের ছাড়াও, তাহারদের অন্যং কতকগুলিন ক্ষুদ্রং কুপরামর্শক ছিল, যাহারা মন্মৌতের এবং তাঁহার সভ্যেরদের অজ্ঞাতসার বারম্বার একত্র হইয়া কুপরামর্শক

ব্যবহারে রত ছিল. তাহারদের মধ্যে কর্নেল্ রম্সি যিনি সর্বপ্রজাপ্রভুকত্ব মতাবলম্বী এক জন প্রবীন লোক; এবং লিওতেনন্ত কর্নেল্ বাল্কৎ যিনি ঐ মতা বলম্বী ছিলেন; এবং গুদ্ ইনফ্ নামে লণ্ডনশহরের দণ্ডনায়ক, যিনি পক্ষপাতির দের মধ্যে খ্যাত্যাপন্ন এবং অত্যুগ্র ছিলেন; এবং ফর্গিসন যিনি স্বতন্ত্রমতাবলম্বির দের এক জন ধর্ম্মপক্ষপাতী ছিলেন; এবং কতকগুলিন অস্ত্রনী, এবং লণ্ডননিবাসী কতকগুলিন মহাজন, এবং কতকগুলিন অন্যান্য ব্যবসায়ী ছিল; কিন্তু তাহারদের মধ্যেকেবল কর্নেল্ রম্সি এবং ফর্গিসননামক ব্যক্তিরা, ঐ কুপরামর্শের প্রধানং লো কের সহিত আলাপ করিয়াছিল. ঐ সকল ব্যক্তিরা, তাহারদের সভায় অতিশয় নিষ্ঠুর এবং প্রানার্থে ভয়াভয়রহিতব্যবহারকরণে পন করিল. বিশেষত রাজা যে সময়ে নিও মার্কিৎ নামে স্থানে যাইবেন, সেই সময়ে তাঁহাকে হননকরণে পরা মর্শ করিয়াছিল. ঐ কুপরামর্শিরদের এক জনের রাইহৌস্ নামে খ্যাত এক ক্ষেত্রস্থগৃহ পথ পার্শ্বে ছিল. তৎপ্রযুক্ত ঐ কুপরামর্শ রাইহৌস্ কুপরামর্শ বলিয়া খ্যাত ছিল. তাহার অভিপ্রায় এই, ঐ কুপরামর্শীরা এই পরামর্শ করিল, যে যখন রাজা গাড়ী চড়িয়া ঐ পথ দিয়া যাইবেন, তখন সেই স্থানে এক শকট উল্টি য়া ফেলনদ্বারা রাজার বাধা জন্মাইয়া, জঙ্গলঝোপের মধ্যে থাকিয়া তাঁহা কে বন্দুকদ্বারা মারিবে. কিন্তু নিও মার্কিৎনামক স্থানে, যে গৃহে রাজা বাস করিতেন, কোন দৈবপ্রযুক্ত সেই গৃহ অগ্নিতে ভস্ম হওয়াতে, রাজার নিয়মিত সময়ের অষ্ট দিবস পূর্ব্বে, ঐ স্থান ত্যাগ করিতে হইল, তাহাতে বোধ হয় যে তাঁহার রক্ষা হইয়াছিল.

পরে ঐ সকল কুপরামর্শিরদের মধ্যে কেলিং নামে এক ব্যক্তি ছিল. ঐ ব্যক্তি লণ্ডনের প্রধান দণ্ডনায়ককে আক্রমণ করিয়া বন্দীকরণপ্রযুক্ত, যে আপনি বদ্ধ হইয়া বিচারিত হইবে এই শঙ্কাতে, ঐ কুপরামর্শ, মন্ত্রিবর্গেরদের নিকটে প্রকাশকরণ দ্বারা আত্মাপরাধক্ষমাপ্রাপণে মনস্থ করিল. পরে কর্নেল রম্শি এবং বেস্তনামক এক জন স্মার্ত্ত, যখন জানিতে পাইল, যে ঐ ব্যক্তি তাহারদের বিরুদ্ধে বরাবদ করি য়াছে, তখন তাহারা আত্মপ্রানরক্ষার্থে পরস্পরসম্মতিপূর্ব্বক রাজার পক্ষ হইয়া সাক্ষ্য দিতে আপনারদিগকে অর্পণ করিল. তাহাতে মন্মৌত্ আপনাকে গুপ্তে রাখিলেন; এবং রসেল্ গড়েতে প্রেরিত হইল; এবং গ্রে নামক ব্যক্তি পলায়ন করিল; এবং হাওবার্দ নামক ব্যক্তি ধূমনির্গতছিদ্রে লুক্কায়িত ধৃত হইল. কিছু কাল পরে এসেক্স এবং সিদ্নি এবং হাম্দেন্ নামে ব্যক্তিরা ধৃত হইয়া, অভিমনোদুঃখ পূর্ব্বক দেখিতে পাইল, যে শ্রীযুত হাওবার্দ তাহারদের বিরুদ্ধপক্ষ হইয়া সাক্ষ্য দিতে ছিলেন.

পরে বাক্ষৎ নামে এক ব্যক্তি, এবং হোন্ এবং রৌস্ নামে দুই ব্যক্তি, যাহারা

ঐ কুমারামর্শে অনুষঙ্গী হইয়াছিল, তাহারা রম্‌শির এবং বেস্তের এবং শেপ্পর্দের প্রমাণেতে বিচারিত হওনার্থে প্রথমে আনীত হইয়া দণ্ডাজ্ঞাপ্রাপ্ত হইল. ঐ ব্যক্তিরা অতিখেদযুক্ত হইয়া, যে দণ্ডাজ্ঞাদ্বারা বধপ্রাপ্ত হইয়াছিল, তাহার ন্যায্যতা স্বীকারকরত প্রাণত্যাগ করিল. কিছু কালপরে ঐ সকলাপেক্ষা বৃহদেক প্রায়শ্চিত্তরূপ, শ্রীযুত রসেল্ নামক বেদ্ফর্দের প্রদেশাধিকারির পুত্রের বধ উপস্থিত হইল. ঐ মহাকুলোদ্ভব ব্যক্তি বহুগুণান্বিত ছিলেন, এবং যুক্তের অগ্রণী, যে পাপার মত পুনঃস্থাপন করিবেন, ঐ আশায় নির্ভর করিয়া, ঐ কুপরামর্শেতে প্রবিষ্ট হইয়াছিলেন ঐ ব্যক্তি অতিদানশীল, এবং অতি মাননীয়. এবং অতিদয়ালু এবং অতিসাহসিক ছিলেন; তথাপি তাঁহার ঐ সমস্ত গুণ, তাৎকালিক নিত্যসন্দেহকারা রাজসভা সময়ে, তৎসংখ্যকদোষস্বরূপ মান্য ছিল. ঐ ব্যক্তির বিরুদ্ধপক্ষে প্রধানসাক্ষী শ্রীযুত হাওবার্দ হইলেন; ঐ হাওবার্দ অতিদুরাত্মা, এবং ঐ কুপরামর্শীরদের মধ্যে এক ব্যক্তি ছিলেন; এবং ঐ সময়ে ঐ মত অস্থিবিষয়ের নিমিত্তে পরপ্রাণলওনে, এবং ঐ কুৎসিতরূপ স্বরক্ষণ গুণে সম্মত ছিলেন. পরে ঐ হাওবার্দ নামক সাক্ষী এই বিষয়ে শপথ করিল, যে ঐ রসেল্ রাজ্যে কলহজন্মাওনবিষয়ে অন্যের সহিত মিলিয়াছিল, কিন্তু রাজহননবিষয়ে যে ঐ ব্যক্তি অনুষঙ্গী ছিল, তদ্দোষহইতে আমি তাহাকে মুক্ত করি; এবং রম্‌সে এবং বেস্তনামে অন্য দুই ব্যক্তিকেও তদ্রূপে মুক্ত করিল. পরে ঐ সভার, যাহারা রাজকীয়পক্ষে দৃঢ়মতাবলম্বী ছিল, তাহারা অস্থিবিচারের পরে ঐ বন্দীকে অপরাধী করিয়া শিরশ্ছেদনাজ্ঞা দিল. ঐ ব্যক্তির বধমঞ্চ লিঙ্কিন্ ইনের মাঠে উত্থ করা গিয়াছিল, পরে ঐ ব্যক্তি অম্লানবদন হইয়া শিরশ্ছেদন কাষ্ঠের উপর স্বমস্তক রাখিল, তাহাতে জল্লাদ দুই আঘাতে ভেদ করিল.

অপর লেস্তরের প্রদেশাধিকারির পুত্র, যিনি আল্‌গের্নন্ সিদ্নি নামে অতি খ্যাত্যাপন্ন, তিনি বিচারিতহওনার্থে সভ্যবর্গেরদের নিকটে আনীত হইলেন. ঐ ব্যক্তি পূর্ব্বেতে গতরাজার বিরুদ্ধে পার্লিমেন্তীয় সৈন্যেরদের পক্ষ হইয়া ছিলেন, এবং যে সভায় তাঁহার বিচার হইতেছিল, সেই সভায় প্রধানসভ্য বলিয়া তাঁহার নাম লিখিত ছিল, কিন্তু সভ্যপদপ্রাপ্ত হন নাই. ঐ ব্যক্তি, সর্ব্বদা পররাজ্যগ্রাহক যে ক্রম্‌বেল্, তাঁহার বিরুদ্ধপক্ষ ছিলেন, এবং পুনর্ব্যবস্থাপনসময়োপস্থিতিসময়ে স্বেচ্ছাপূর্ব্বক পরদেশনিবাসী হইলেন. কিন্তু কিছুকালানন্তর ঐ ব্যক্তি আত্মকার্য্য সিদ্ধ্যর্থে প্রত্যাগমনকালে রাজনিকটে ক্ষমা প্রার্থনা করিবাতে তাহা প্রাপ্ত হইলেন. কিন্তু সে যাহা হউক, তাঁহার ভাবদাশা এবং ভাবদ্বিবেচনা সর্ব্বপ্রজা প্রভুকত্বমতে নিমগ্না ছিল, যেহেতুক ঐ ব্যক্তি আপনার অতিপূজনীয় যে সর্ব্বপ্রজা প্রভুকত্বমত তৎসংস্থাপনার্থে, গ্রন্থরচনা করিয়াছিলেন, এবং যুদ্ধ করিয়া

ছিলেন, এবং পরদেশনিবাসী হইয়াছিলেন, এবং প্রত্যাগমনেও চেষ্টা পাইয়াছিলেন. অতএব অতিসহজে বুঝা যায়, যে অনন্তপরাক্রমাভিলাষী যে তাৎকালিক রাজসভ্য, তাঁহারদের প্রতি ঐ প্রকারমতাবলম্বী ব্যক্তি, অতি ঘৃণার্হ ছিলেন; এবং ঐ সভ্যেরা এমতও করিল, যে তাঁহার বধাজ্ঞা সংস্থাপনার্থ অন্যায্যোপায় চেষ্টা করিতে লাগিল. পরে, যে এক ব্যক্তি, ঐ সিদ্নির বিরুদ্ধে সাক্ষী দিল, সে ঐ শ্রীযুত হাওর্যার্দ; কিন্তু ব্যবস্থানুসারে দুই সাক্ষির আবশ্যক ছিল, অতএব তাহারা দ্বিতীয় সাক্ষিসংগ্রহার্থে, অন্যএক অসম্মত উপায় চেষ্টা করিল. তাহা এই, ঐ সিদ্নির কুঠরী অন্বেষণ করাতে, তাহার হস্তলিখিত রাজবিষয়ক রচিত কতক কাগজপত্র পাইল. ঐ রচিতের মধ্যে নিরূপিতপরাক্রমসীমাবিপত্য নাশক কোনো চিহ্ন ছিল না, বরঞ্চ স্বেচ্ছাচারাধিপত্যসূচক রীতি তাহাতে ছিল; ঐরূপ অর্থবিশিষ্ট যে ঐ কাগজপত্র, তাহার অর্থ রাজদ্রোহদোষেতে বর্দ্ধিত করিল. পরে ঐ সকল কাগজপত্র, যে সাক্ষ্যবিষয়ে প্রমাণ স্বরূপ হইতে পারিবে না; এবং ঐ কাগজ যে তল্লিখিত তৎপ্রমাণ দিতে পারিবে না; এবং ঐ সকল কাগজপত্র তল্লিখিত ইহা প্রমাণ হইলেও, তন্মধ্যে স্বদোষের কোনো কথা নাই, ঐ ব্যক্তির যে ঐ সকল কথা তাহা নিরর্থক হইল; যেহেতুক ঐ ব্যক্তি স্ববিষয়ে যাহাং কহিয়াছিল, তাহা সকল পরসাক্ষিদ্বারা আচ্ছাদিত হইল. কারণ এই, অতিনিষ্ঠুর ব্যবহারক এবং ঝটিতিক্রোধান্বিত জেফ্রিস্ নামে ব্যক্তি, যিনি ঐ সময়ে প্রধান বিচারকর্ত্তা ছিলেন, তিনি তাহাকে দোষীকরণে, একপক্ষপাতী যে সভ্য, তাহারদিগকে অত্যনায়াসে সম্মত করাইলেন; তাহাতে অল্পসময়ের পরে ঐ ব্যক্তির বধ হইল. ঐ রাজত্বের তাবৎকার্য্য, অতিশঙ্কা এবং ভয়ব্যতিরেকে এখন কেহ মনে করিতে পারে না; যেহেতুক এককালীন লম্পটস্বভাব এবং রক্তপাতকরণেতে নিমগ্ন ছিল যে ঐ সভ্য, এবং পরস্পর অতিরণজনকদ্বেষেতে নিমগ্ন যে ঐ প্রজারা, এই মত উভয়পক্ষীয়প্রজারদের মধ্যে কলহজনকস্বভাব সর্ব্বত্র ব্যাপক দেখিয়া, কোনো পক্ষীয়েরদের মধ্যে প্রচুরজ্ঞান পাওয়া গেল না, যে সে ঐ দ্বেষের এবং কলহজনকসন্দেহের স্রোতনিবারণ করে.

কিছুকাল পরে ঐ হাম্বদেন্ বিচারিত হইলেন, এবং তাঁহার আয়ুঃশেষকারক কোনহ দোষ না পাওয়া যাওয়াতে, তাঁহার ৩২০০০০ তিন লক্ষ কুড়িহাজার টাকা দণ্ড হইল. পরে হলোবে নামে ব্রিস্তল্ নগরের এক মহাজন, যিনি বেস্তইণ্ডীয়দেশেতে পালাইয়া গিয়াছিলেন, তিনি পুনরানীত হইয়া দোষী হইয়া হত হইলেন. অপর সর তামস্ আর্মস্ত্রং যিনি হলণ্ডদেশে পলাইয়া গিয়াছিলেন, তিনি পুনর্ব্বার আনীত হইয়া তদ্দশাপ্রাপ্ত হইলেন. এবং শ্রীযুত এসেক্স যিনি গড়েতে বন্দী হইয়া ছিলেন, তাঁহাকে এক কুঠরীর মধ্যে মৃতছিন্নকণ্ঠ পাওয়া গেল, কিন্তু ঐ ব্যক্তি আপনার গলায় ছুরি দিয়াছিল, কিম্বা কোনো ব্যক্তি

তাৎকালিকধর্ম্মে দৃঢ়াবলম্বী হইয়া ঐ কর্ম্ম করিয়াছে, তাহা এখন আমরা কহিতে পারি না.

পরে ঐ রাজত্বে, যেং কুউপায় কিম্বা যেং কুপরামর্শ ব্যাপিয়াছিল, তজ্জন্য পবাদেতে যেং রক্তপাত হইয়াছিল, তাহার শেষ ঐ ব্যক্তির রক্তপাত.

ঐ কালে চার্ল্স রাজার যে আধিপত্য, তাহা ইওরোপ্ দেশিয় সম্রাটেরদের মধ্যে যেং আধিপত্য তদপেক্ষা ন্যূন ছিল না, কিন্তু মনুষ্যগণেরদের প্রসন্নভাগ্য প্রযুক্ত, তাঁহার যে নির্দয়ব্যবহার তাহা বহুকালস্থায়ী ছিল না. ঐ চার্ল্স রাজা, অকস্মাৎ রক্তবমনরূপ রোগেতে রোগগ্রস্ত হইলেন; তাহাতে রক্তমোক্ষণকরণে কিঞ্চিৎ সুস্থ হইলেন, কিন্তু রোগের শেষ না হওয়াতে, উত্তরোত্তর জীর্ণ হইয়া, অত্যল্পদিনের মধ্যে ঊনষাইট বৎসরবয়স্ক হইয়া, তাহার মধ্যে ২৫ পচিশ বৎসর রাজত্ব করিয়া প্রাণত্যাগ করিলেন. তাঁহার পীড়ার সময়ে ইংগ্লণ্ডীয় ধর্ম্মপক্ষ পাতীয় কতকগুলিন লোক তাঁহার সেবা করিয়াছিল, কিন্তু তাহারদিগকে চাহিয়াও দেখিলেন না. পরে কতকগুলিন রুমীয় ধর্ম্মাবলম্বী আচার্য্য, তাঁহার শয্যার নিকটে আনীত হওয়াতে, তাহারদের হস্তহইতে ঈশ্বরভোজনের রোটী গ্রহণ করিলেন.

## ৩১ একত্রিংশাধ্যায়.

### দ্বিতীয় জেম্সের বিবরণ.

অপর য়র্কের অগ্রণী, যিনি দ্বিতীয় জেম্সনামক পদবীতে খ্যাত হইয়া, আত্ম ভ্রাতার সিংহাসনোপবিষ্ট হইয়াছিলেন, তিনি স্বমাতৃকর্ত্তৃক পাপামতানুসারে প্রতিপালিত হইয়া তন্মতে দৃঢ়াবলম্বী ছিলেন.

তিনি রাজপরিচ্ছদে বিভূষিত হইয়া প্রকাশরূপে মাস্ নামক পূজাপ্রভৃতি করিতে যাইতেন; এবং পাপার নিকটে অধীনতা স্বীকারকরণার্থে, এবং রুমীয়ধর্ম্মেতে ইংগ্লণ্ড রাজ্য পুনর্গৃহীত করাওনজন্যে পথপরিষ্কার করণার্থে, কারেল্নামক এক ব্যক্তিকে উকীলপদে নিযুক্ত করিয়া রুম্ দেশে প্রেরণ করিলেন.

অপর ঐ জেম্স রাজার রাজত্বে প্রথমত যে কুপরামর্শ উপস্থিত হইয়াছিল, তাহা মন্মৌতের অগ্রণীকর্ত্তৃক আরব্ধ হইয়াছিল. ঐ মন্মৌতের অগ্রণী, পূর্ব্বে কথিত কুপরামর্শবিষয়ে ক্ষমাপ্রাপ্ত হইয়াছিলেন, কিন্তু ইংগ্লণ্ড রাজ্যত্যাগ করিয়া হলণ্ড রাজ্যে যাওনে আজ্ঞা পাইয়াছিলেন. পরে ঐ মন্মৌত, জেম্স রাজার সিংহাসনো

পবিষ্টহওনকালে, অরেঞ্জের যুবরাজকর্তৃক সেই রাজ্যহইতে যাওনের আজ্ঞাপ্রাপ্ত হইয়া, বুসল্সনামক নগরে গেলেন; সেই স্থানে পহুঁছিয়া আপনাকে তাড়িত দেখিয়া, প্রতিফলদেওনে মনস্থ করিয়া, রাজ্যাক্রমণকরণে উদ্যোগ করিতে লাগিলেন. ঐ মন্মৌত প্রথমাবধি প্রজারদের অতিপ্রিয়তমও ছিলেন; এবং কোনো২ লোককর্তৃক কথিত ছিল, যে চাল্স রাজা ঐ ব্যক্তির মাতাকে বিবাহ করিয়াছিলেন, এবং মৃত্যুসময়ে, তিনি যে উপপত্নীজাত নহেন, ইহাতে স্বীকৃত হইয়াছিলেন. পরে আর্গেলের অর্লুনী স্কটলণ্ডরাজ্যে ঐ মন্মৌতের অভিলষিতবিষয়ে সাহায্যকারী হইয়া, একদা উভয়রাজ্যে কলহজন্মাওনের উপায় করিতে লাগিলেন. তাহাতে যে সময়ে ঐ মন্মৌত রাজ্যের পশ্চিমাংশে রাজ্যাক্রমণ করণোদ্যোগ করিতে ছিলেন. সেই সময়ে উত্তরাংশে ঐ আর্গেলেরও উদ্যোগ করিতে হইল.

পরে যাহারা স্কটলণ্ডরাজ্যে উত্তীর্ণ হইল, তাহারদের মধ্যে ঐ আর্গেলের অগ্রুলী প্রধান ব্যক্তি ছিলেন. তিনি সেই স্থানে উত্তীর্ণ হইবার [illegible] করিলেন, তাহাতে দুই হাজার পাঁচশত সৈন্যের প্রধান হইয়া প্রজারদিগকে আত্মপক্ষকরণে চেষ্টা পাইতে লাগিলেন. কিন্তু কিঞ্চিৎ পরে অতিবিক্রম রাজপক্ষীয় বৃহদ্দল সৈন্যাগমনেতে, ঐ মন্মৌতের সৈন্য উত্তরোত্তর ন্যূন হইতে লাগিল. তৎকিঞ্চিৎ পরে ঐ মন্মৌত ক্ষত হইয়া পলায়ন করিতে ছিলেন [illegible] কোনো এক সামান্যপ্রজা, যে এক পুষ্করিণীর মধ্যে আবক্ষজল মধ্যে দাঁড়াইত তাঁহাকে পাইল, তৎকর্তৃক ধৃত হইয়া বদ্ধ হইলেন. পরে সেস্থান হইতে এডিম্বর্গ নগরে নীত হইলেন; সেই স্থানে ঐ আর্গেল অনেক অপমানযুক্ত হইলে পর, অতিসাহসচিত্তপূর্ব্বক প্রকাশরূপে হত হইলেন.

পরে রাজ্যের উত্তরাংশে ঐ সকল হইতেছিল, ইতোমধ্যে ঐ মন্মৌত শত ন্যূন আত্মানুগতলোক সঙ্গে করিয়া, দর্শেট পরগনায় উত্তীর্ণ হইলেন, কিন্তু সৈন্য ন্যূন হইলেও তাঁহার নাম এমত সমর্য্যাদ ছিল, এবং জেম্স্‌রাজা এমত ঘৃণার্হ ছিলেন. এবং তিনি যে ধর্ম্ম অবলম্বন করিয়াছিলেন, তাহা প্রজারদের প্রতি এমত ঘৃণার্হ ছিল, যে চারিদিবসের মধ্যে ঐ মন্মৌত দুই হাজার সৈন্যাধিক সংগ্রহ করিলেন.

পরে টাঁণ্টন নগরে পহুঁছিলে, ঐ মন্মৌতের সৈন্যসংখ্যা ছয়হাজারপর্য্যন্ত বর্দ্ধিতা হইল; এবং দিনে২ চতুর্দ্দিগহইতে লোক সকল আসিয়া, তাঁহার পতাকাধীন হইতে লাগিল, কিন্তু অস্ত্রশস্ত্রের অভাবপ্রযুক্ত তাহারদের অনেককে বিদায় করিতে হইল. পরে বৃজ্বাতর এবং বেল্স এবং ফ্রোম্ নগরে প্রবিষ্ট হইয়া, রাজবৎগৃহীত হইলেন, কিন্তু নগরনিবাসিরদিগহইতে আপ্যাবৎ যে ঐ মিথ্যাসম্ভ্রম এবং মর্য্যাদা এবং উপাসনা, তাহা গ্রহণকরণে, যুদ্ধবিষয় বিহীন হইতে লাগিলেন.

পরে ঐ চড়াওবিষয়েতে রাজা অতিশয়শঙ্কাযুক্ত হইলেন, এবং যে বিষয় প্রথমত অসফলতুল্য বোধ হইয়াছিল, তাহা সফল হওয়াতে, তাঁহার অধিক শঙ্কা বর্দ্ধিতা হইতে লাগিল. পরে ঐ সকল কলহকারীসৈন্যেরদের আগমননিবারণার্থে, ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের ছয় পল্টন, হলণ্ড রাজ্যহইতে আহূত হইল, এবং ফেবর্সাম্ এবং চর্চহিল্নামক প্রদেশাধিকারির কর্তৃত্বাধীন, তিন হাজারসংখ্যাক অন্য একদল সৈন্য, প্রেরিত হইয়া, বৃজ্বাতর নগর নিকটস্থ সেজ্মোর নামক এক ক্ষুদ্র গ্রামেতে ছাওনী করিয়া রহিল, এবং সেই স্থানে দেশস্থ অনেক সৈন্যবিশেষের সহিত সংমিলিত হইল. ঐ স্থানে ঐ মন্মৌত মরণামরণভয়রহিত হইয়া যুদ্ধকরণদ্বারা প্রাণহারাওনে কিম্বা রাজ্যপ্রাপণে পণ করিলেন. পরে যুদ্ধবিষয়ে ঐ ফেবর্সামের আলস্যাচরণ দেখিয়া, তিনি প্রথমত যুদ্ধারম্ভকরণে মনস্থ করিলেন; তাহাতে সুব্যবস্থিত বহুতরসৈন্যের বিরুদ্ধে যুদ্ধকরণে, সাহস এবং দৃঢ়চিত্ততাহইতে কিরূপ শক্তি উৎপন্না হয়, তাহা ঐ মন্মৌতের বিশ্বস্তানুগত লোকেরা দর্শাইতে লাগিল; বিশেষত তাহারা রাজার পদাতিকসৈন্যেরদিগকে স্ব স্থানহইতে হটাইয়া জয়ী হইতেছিল, ইতোমধ্যে মন্মৌতের কুআচরণপ্রযুক্ত, এবং শ্রীযুত গ্রে যিনি অশ্বারূঢ় সেনাপতি ছিলেন, তাঁহার ভীতস্বভাবপ্রযুক্ত, সর্ব্বনাশ উপস্থিত হইল. ঐ মহাকুলোদ্ভব মন্মৌত, যুদ্ধে প্রবিষ্ট হওনের প্রথমোপক্রমেতে পলায়ন করিলেন; এবং ঐ জয়ী সৈন্যেরা, কলহকারীসৈন্যেরদের প্রতি সাংশে চড়াও করিয়া, তিনঘণ্টা যুদ্ধকরণের পর, তাহারদিগকে পরাঙ্মুখ করাইল. তাহাতে ঐ যুদ্ধেতে তিন শত সৈন্য, এবং পরাঙ্মুখ হইয়া পলায়নকরণেতে এক হাজার সৈন্য মারা পড়িল; এতদ্রূপে যে যুদ্ধ অত্যবিবেচনাপূর্ব্বক আরম্ভ হইয়াছিল, এবং তদপেক্ষা অধিক অলসস্বভাবপূর্ব্বক কৃত হইয়াছিল, তাহা সমাপ্ত হইল.

ঐ মন্মৌতের রণস্থলহইতে দশক্রোশাধিক শ্রমহেতুক অশ্ব ভূমিপতিতপর্য্যন্ত স্থানে পলায়ন করিয়া গেলেন, সেই স্থানে অশ্বহইতে নামিয়া এক রাখালের বস্ত্র লইয়া এবং তাহাকে আপন বস্ত্র দিয়া, জার্ম্মানদেশীয় এক কৌণ্ট যিনি তাঁহার সহিত হলণ্ডদেশহইতে আসিয়াছিলেন, তাঁহাকে সঙ্গে লইয়া পদব্রজে পলায়ন করিলেন. পরে ক্ষুধাতে এবং শ্রমেতে ব্যাকুল হইয়া, ঐ উভয় ব্যক্তি, এক মাঠের মধ্যে শয়ন করিয়া তৃণাদিতে আপনারদিগকে ঢাকিয়া রাখিল. পরে অন্বেষণকারকেরা, ঐ মন্মৌতের বস্ত্রে পরিহিত রাখালকে পাইয়া, অধিক মনোভিনিবেশ করিয়া চেষ্টা পাইতে লাগিল. তাহাতে অলর্ককুক্কুর লইয়া অন্বেষণ করত, প্রাণরক্ষার্থে কতকগুলি কাঁচামটর ছিঁড়িয়া জেবে রাখিয়াছিলেন, এমত দুর্দ্দশাপন্ন ঐ মন্মৌতকে প্রাপ্ত হইল. ঐ মন্মৌত ধৃত হইলে পর, রাজার নিকটে অনেক সা

নম্রপত্র লিখিলেন, এবং ঐ সম্রাট্ ঐ পতিতশত্রুর দুর্দ্দশাতে আত্মনেত্রপরিতোষা কাঙ্ক্ষী হইয়া, সাক্ষাৎকারে তাঁহাকে আসিতে আজ্ঞা দিলেন. পরে ঐ অগ্রণী, ঐ সম্রাটের নিকটোপস্থিত হওয়াতে, আঁটু গাড়িয়া অতিবিনয়পূর্ব্বক স্বপ্রাণরক্ষার্থে যাচ্ঞা করিলেন, এবং আমি উপপত্নী গর্ভ সন্তান এই লিখিত বিষয়ে, ঐ সম্রাট্ এক পত্র তাঁহাকে স্বাক্ষর করিতে দিলেন; তাহা স্বাক্ষর করিবামাত্রে ঐ সম্রাট্ অতিভয়ানকবদনে তাঁহাকে কহিলেন, যে তোমার অপরাধ এইমত বৃহৎ যে তুমি ক্ষমা পাইতে পারিবা না. পরে ঐ অগ্রণী, যখন দেখিলেন যে তাঁহার পিতৃব্যের দয়ার আধার হইবার কোনহ আশা নাই, তখন আত্মচিত্ত সংযমন করিয়া উঠিয়া তদ্ভূতি অত্যশুদ্ধাপূর্ব্বক বহির্গত হইলেন. পরে যখন তিনি বধস্থানে গেলেন, তখন নগরনিবাসীরা অতিদয়ার্দ্র হইয়া তাঁহার পশ্চাৎ গেল; এবং বধস্থানে যাওন সময়ে, ঐ মন্মোত জল্লাদকে কহিলেন, যে রুসেল্ নামে ব্যক্তির শিরশ্ছেদনকালে, তুমি যে দোষেতে পড়িয়াছিলা, সে দোষে পড়িও না, কেননা ঐ ব্যক্তির শিরশ্ছেদন একাঘাতে কর নাই. ঐ মন্মোত ঐ জল্লাদকে ঐ কথা কহনে, কেবল আত্মযন্ত্রণাবর্দ্ধনকারী হইলেন, যেহেতুক ঐ জল্লাদ তজ্জন্য ভয়েতে কম্পিতকলেবর হইয়া নিম্নাঘাত মারণেতে, ঐ অগ্রণী, জল্লাদের প্রতি আক্রোশকরণনায় শিরশ্ছেদনকাষ্ঠহইতে স্বশির উঠাইলেন. পরে ঐ মন্মোত দ্বিতীয়বার কাষ্ঠের উপর সহজরূপে আত্মমস্তক রাখিলে, জল্লাদ বারম্বার আঘাত করিল, কিন্তু তাহাতেও কিছুই হইল না. সকলের শেষে ঐ জল্লাদ অপারক হইয়া, কুঠার ক্ষেপণ করিল, তাহাতে দণ্ডনায়ক পুনরায় তাহাকে আঘাত করাইলেন, তাহাতে অন্য আঘাতদ্বয়দ্বারা শরীরহইতে শিরোচ্ছেদ করিল. ঐরূপে ইংগ্লণ্ডীয় প্রজারদের অতিপ্রিয়তম জেম্স নামে মন্মোতের অগ্রণী, শেষপ্রাপ্ত হইলেন. তিনি অতিসাহসিক এবং অতিবিশ্বস্ত এবং অতি শান্ত, কিন্তু উপাসনাপ্রিয় ছিলেন, তজ্জন্য আত্মসামর্থ্যাধিক্যবিষয়েতে প্রবৃত্ত হওনেতে পরকর্তৃক পরামৃষ্ট ছিলেন.

কিন্তু সে সকল যাহা হউক, ঐ কলহকারিরদের মঙ্গল ছিল, এবং রাজার অতি সৌভাগ্য ছিল, যদি ঐ কালীনরক্তপাত রাজ্যের পূর্ব্বাপরাধের প্রায়শ্চিত্তাবশেষ বোধ হইত, কিন্তু তাহা না হইয়া, ঐ যুদ্ধের পর যেং বন্দী ধৃত হইয়াছিল, তাহারদের প্রতি ঐ জয়ীসৈন্যেরা, অতিনিষ্ঠুরাচরণ করিতে লাগিল, যেহেতুক ঐ যুদ্ধ সমাপ্তহইবামাত্রে, ফেবর্স্যাম্ নামে সেনাপতি, ঐ বন্দিরদের মধ্যে বিংশতি অনাধিক বন্দীরদিগকে ফাঁসি দিলেন.

এবং জেফ্রিস্নামক বিচারকর্ত্তা, যিনি অপরাধিব্যক্তিরদের বিচারকর কার্য্যে প্রেরিত হইয়াছিলেন, তৎকর্তৃক সকল ন্যায্যবধহইতে, ঐ সৈন্যেরদের

কর্ত্তারদের মধ্যে প্রধান২ ব্যক্তিরদের নির্দয় ব্যবহার, অতিন্যূন ছিল. ঐ জেফ্রিস্ নামক বিচারকর্ত্তার নিষ্ঠুরস্বভাব, নিত্যমত্তহওয়াতে, অত্যন্ত বর্দ্ধিত হইল; তিনি বন্দিরদিগকে কহিলেন, যে যদি তোমরা বিচারকরণশ্রমহইতে আমাকে মুক্ত কর, তবে তোমরা দয়াধার হইতে পারিবা, তাহা নহিলে, ব্যবস্থানুসারে দণ্ডদেওনে আমি তোমারদিগের প্রতি অতিনিষ্ঠুর হইব. এতদ্রূপ ঐ কথায় অবধান করিয়া, অনেক অভাগ্যবান্ ব্যক্তিরা, আত্মাপরাধি স্বীকৃত হইয়া, কেবল আত্মসর্ব্বনাশের আগুকারক হইল. যেহেতুক তাহারা দর্চেষ্টরনামক স্থানে, আশী জনের ন্যূন নহে, হত হইল; এবং একসেতর এবং তাণ্টন্ এবং বেল্সনামক স্থানেতে, কমবেশ দুইশত পঞ্চাশ জন ব্যবস্থানুসারে মৃত্যুকপদণ্ডপ্রাপ্ত হইল.

অপর ধর্ম্মপক্ষবিষয়ে ঐ জেম্সরাজা, তদধিক নিষ্ঠুরাচরণ করিতে লাগিলেন. পরে যাহারা পাপার মতবিরুদ্ধপক্ষে আপনারদিগকে খ্যাত্যাপন্ন করিয়াছিল, তাহারদের মধ্যে সার্প্ ডক্টারকীর উপাধিবিশিষ্ট এক জন, লণ্ডন্ নগরের ধর্ম্ম পক্ষপাতী ছিলেন. ঐ ব্যক্তি, পাপাপ্রেরিতলোকেরা আত্মমতবিষয়ে যে২ প্রমাণ দিয়াছিল, তাহাতে অবধান করিয়া, স্বমতত্যাগিরদের বিরুদ্ধে অতিনিষ্ঠুরতা পূর্ব্বক বাক্য প্রচার করিলেন. তাহাতে বুঝা গিয়া ছিল, যে রাজাকে লক্ষ্য করিয়া ঐ প্রস্তাব করিয়াছিলেন, অতএব রাজসভায় ঐ ব্যক্তির প্রতি অত্যশঙ্কা জন্মিল ঐ কারণ লণ্ডনের ধর্ম্মাধ্যক্ষের প্রতি এই দৃঢ়াজ্ঞা দেওয়াগেল. যে যাবৎ রাজাভিমত অবগত না হও, তাবৎ ঐ সার্পকে পদচ্যুত করিয়া রাখিবেন. পরে ঐ ধর্ম্মাধ্যক্ষ রাজাজ্ঞানুসারে চলনে অবজ্ঞা করিলেন, তাহাতে রাজা স্বয়ংই রাজাজ্ঞালঙ্ঘনদোষনিমিত্তে ঐ ধর্ম্মাধ্যক্ষের বিচারকরণে পণ করিলেন

ঐ কার্য্যসিদ্ধ্যর্থ, ধর্ম্মপক্ষপাতীয় এক ব্যবস্থা নিরূপণ করাইলেন, যদ্দ্বারা তিনি সপ্ত জন রাজনিয়োজিতলোকেতে তাবৎইংগ্লণ্ডীয় পক্ষপাতিরদের উপর, অবাধিত রূপে শাসনকরণশক্তি অর্পিত করিলেন. ঐ নিরূপিত সভাসদের সাক্ষাৎ ঐ ধর্ম্মাধ্যক্ষ আহূত হইলেন, এবং ঐ ব্যক্তি কেবল নয়, সার্পনামক ধর্ম্ম প্রচারক ব্যক্তিও আহ্বানন্তর আত্মকার্য্যচ্যুত হইলেন.

তদ্পরে যাহা কৃত হইল, তাহা এই. ঐ জেম্সরাজা প্রত্যেক মতাবলম্বিরদের যেমন২ বাঞ্ছা তেমনি চিন্তা করিতে এবং চলিতে অনুমতি দিলেন, যেহেতুক তাহাতে তিনি ভাবিলেন, যে স্বীয় মত, জয়ী হইয়া স্বসংস্থাপক হইবে অতএব সকলের স্বেচ্ছা পূর্ব্বক চলনের আজ্ঞা প্রচার করিয়া জানাইলেন, যে রাজব্যবস্থাপিতমতের অন্য মতাবলম্বীতওন দোষ নহে.

পরে ঐ কার্য্য সম্পূর্ণার্থে ঐ জেম্সরাজা, পাপার নিকটে আত্মাধীনতা জ্ঞাপনার্থে এবং স্বীয় মতাবলম্বনবিষয়ে আত্মরাজ্যস্থেরদের সম্মতিজন্মাওনার্থে, প্রকাশ

রূপে কাম্বেলমেনের প্রদেশাধিকারিকে উকীলবিশেষ করিয়া রুমদেশে প্রেরণ করিলেন. ঐ মত অভয়পূর্ব্বকপ্রেরিত ওকিল্যবিষয়, যেমত অপমানস্থান হইয়াছিল, তেমন কখনো কোনো ওকিল্যমাত্রা অপমানিতা হয় নাই; এবং ঐ রূপ অদ্ভুত চেষ্টাহইতে, রুমীয় রাজসভা কোনো ফল অপেক্ষা করিল না; যে হেতুক রুমীয় সভা নিশ্চয় জ্ঞাত ছিল, যে যেং ব্যবস্থার এবং যেং ধর্ম্মের গুপ্ত ভাবে এবং নিরাপৎপূর্ব্বক মূলহীন করণাবশ্যক আছে, তাহা ঐ রাজা, নাশ করণে প্রকাশরূপে চেষ্টা পাইতেছিলেন.

কিঞ্চিৎকাল পরে রাজ্যের অনেকং স্থানে চতুষ্পাঠী ও মঠপ্রভৃতি স্থাপন করণার্থে, ঐ জেম্স্ রাজা, জেস্‌ইৎমতাবলম্বিরদিগকে অনুমতি দিলেন; তাহাতে তাহারা অতিপ্রকাশরূপে তাবদ্রাজ্যে রুমীয়মতানুসারে ব্যবহার করিতে লাগিল. এবং রুমীয় মতাবলম্বী চারি জন ধর্ম্মাধ্যক্ষ রাজার ধর্ম্মশালায় পবিত্রাকৃত হইয়া খ্রীষ্টের প্রেরিতেরদের প্রেরিত গ্রামস্থধর্ম্মোপদেশকস্বরূপ, আত্মমত সংস্থাপনার্থে তাবদ্রাজ্যে প্রেরিত হইল.

পরে ফ্রাঁসিস্‌নামক এক জন বেনিদিক্তিন্ মতস্থ সন্ন্যাসী, কেম্‌ব্রেজনামক নগরের পাঠশালায় তর্কালঙ্কার উপাধি গ্রহণার্থে, রাজানুমতিপ্রাপ্ত হইলেন, কিন্তু ঐ পাঠশালার পড়য়ারা, ঐ ব্যক্তির মতেতে অত্যশ্রদ্ধাযুক্ত রাজা যে ঐ অনুমতি অন্যথা করেন, এই প্রার্থনাপত্র রাজনিকটে প্রেরণ করিল. ঐ পাঠশালাস্থেরদের ঐ প্রার্থনাপত্রে রাজা সম্মত হইলেন না, এবং তাহাদের প্রতিনিধি ব্যক্তিরদের বাক্যেও অবধান করিলেন না; এবং প্রধানরাজমন্ত্রী মহানিয়োগাখ্য ব্যবস্থাপনিকটে আহূত হইয়া পদচ্যুত হইলেন. ঐ মত নিষ্ঠুরকার্য্যকর্ম্মকৃত হইলেও, তথাপি ঐ পাঠশালাস্থেরা সম্মত হইল না, তাহাতে ঐ ফ্রাঁসিস্ নামক ব্যক্তি অপ্রাপ্য হইলেন.

অপর মাগ্‌দলেন্‌নামক পাঠশালা, যাহা ইংগ্লণ্ড রাজ্যে সকল পাঠশালাহইতে ধনবত্তী ছিল, তাহা প্রধান অধ্যক্ষরহিত হওয়াতে, ফার্মরনামক এক ব্যক্তি যিনি তৎপূর্ব্বদিবস পাপামতাবলম্বী হইয়াছিলেন এবং অন্যং বিষয়ে কুব্যবহারক ছিলেন তাঁহার পক্ষ হইয়া, রাজা, ঐ কার্য্য ঐ ব্যক্তিকে দেওনার্থে আজ্ঞা দিলেন. তাহাতে ঐ পাঠশালার সমস্তাত্রেরা, ঐ আজ্ঞা অন্যথাকরণার্থে রাজার নিকটে অত্যন্তবিনয়পূর্ব্বক পত্র লিখিল, যে আমরা ঐ ব্যক্তিকে আত্মমধ্যে গ্রহণ করিতে চাহি না. তাহাতে জেম্স্‌রাজা, ঐ পাঠশালাস্থেরদিগকে, আত্মমত এবং আত্মব্যবহার্য্যবিষয় রক্ষাকরণে অতিদৃঢ়চিত্ত দেখিয়া, দুই প্রার্থনাব্যতিরিক্ত সকলই রুদ্ধ করিলেন.

অপর, প্রজারা যে স্বমতে স্বেচ্ছাপূর্ব্বক চলিতে পারে, এইরূপ পূর্ব্ববৎ অন্যএক

রাজাজ্ঞা প্রকাশিতা হইল, কিন্তু পূর্ব্বাজ্ঞাপেক্ষা ঐ আজ্ঞার মধ্যে এই বিশেষ ছিল, যে সকল ধর্ম্মপক্ষপাতীরা, স্বধর্ম্মশালায় ঈশ্বরবাক্য প্রচার করণান্তর, ঐ আজ্ঞা পাঠ করিবে. ঐ বিষয়ে তাবদ্ধর্ম্মপক্ষপাতীরা অসম্মতপ্রযুক্ত, ঐ প্রকার অমতব্যগ্রব্যক্তির আজ্ঞালঙ্ঘনে সকলে পণ করিয়া, ধর্ম্মপক্ষপাতিরদের উপর যে রাজপরাক্রম বর্দ্ধিত হইতেছিল তাহাতে, এবং তদ্বিষয়ে প্রজারদের যে অশ্রদ্ধা তাহাতে, নির্ভর করিয়া আত্মমতের মঙ্গলামঙ্গলবিষয় প্রজারদের হস্তে অর্পণকরণে নিশ্চয় করিল. পরে ঐ আপৎসূচকবিষয়ে যেং লোক প্রথমতঃ প্রবৃত্ত হইয়া ছিল, তাহারা লয়এদ্নামক আসাফের ধর্ম্মাধ্যক্ষ, এবং কেন্নামক বাৎ এবং বেল্স্ নগরের ধর্ম্মাধ্যক্ষ, এবং তর্নের্নামক ইলি ধর্ম্মাধ্যক্ষ, এবং লেক্নামক চিচেস্তরের ধর্ম্মাধ্যক্ষ, এবং হ্বাইৎনামক পিতরবর্গের ধর্ম্মাধ্যক্ষ এবং ত্রিলাওনি নামক বৃস্তলের ধর্ম্মাধ্যক্ষ, ইহারা সকলে সান্ক্রুস্নামক প্রধানধর্ম্মাধ্যক্ষের সহিত পরামর্শ করিয়া, রাজার নিকটে প্রার্থনাপত্র লিখিলেন. ঐ পত্রের অভি প্রায় এই, যে সর্ব্ববিষয়ে তাঁহারা রাজার অত্যন্তানুগত, কিন্তু ধর্ম্মবিষয়ে আত্মান্তঃকরণ পরিষ্কাররূপে রক্ষাকরণাবশ্যকপ্রযুক্ত, এবং প্রাতিজ্ঞমতেতে অতি শ্রদ্ধা করণাবশ্যকপ্রযুক্ত, রাজাজ্ঞা পাঠশালায় আজ্ঞানুসারে পাঠ করিতে পারিবেক না.

পরে ঐ রাজাজ্ঞা অবহেলাকরণেতে, জেম্স্‌রাজা, অত্যন্তক্রোধান্বিত হইয়া, সভার নিকটে ঐ ধর্ম্মাধ্যক্ষেরদিগকে আনয়নে আজ্ঞা দিলেন; পরে ঐ নিবেদন পত্র তোমারদের কিনা ইহাতে স্বীকৃত হইবা কি না, ইহা সেই স্থানে জিজ্ঞাসা করিলেন. ঐ বিষয়ে উত্তরদেওনে তাঁহারা প্রথমত অস্বীকৃত হইলেন, কিন্তু শেষে প্রধানমন্ত্রিকর্ত্তৃক মুগ্ধ হওয়াতে স্বীকৃত হইলেন. পরে ঐ ধর্ম্মাধ্যক্ষেরা প্রতিভূদেওনবিষয়ে সম্মত না হওয়াতে, তৎক্ষণাৎ তাহারদিগকে গড়ে অর্পণ করণার্থে আজ্ঞা দেওয়া গেল. এবং কলহজনক অপমানপত্র রচনাদোষের নিমিত্তে, ঐ ধর্ম্মাধ্যক্ষের অপবাদপত্র প্রস্তুতকরণার্থে রাজস্মার্ত্তেরদের প্রতি আজ্ঞা দেওয়া গেল.

অনন্তর জুন্ মাসের ২৯ ঊনত্রিংশদ্দিবস, তাঁহারদের বিচারার্থে নিরূপিত হইল, এবং তাঁহারদের কারাস্থহওনার্থে গমনাপেক্ষা, তাঁহারদের প্রত্যাগমন অত্যন্ত জন তাকীর্ণ হইল. ঐ বিচারনিষ্পত্তিবিষয়, রাজ্যের মঙ্গল কিম্বা অমঙ্গলস্থাপক হইবে, এবং রাজ্যের ভাবিনী মুক্তি কিম্বা ভাবিদাসত্বস্থাপক হইবে, এতদন্যতর নিশ্চয় করিয়া, তাবদ্রাজ্যস্থেরা নিরীক্ষণ করিয়া রহিয়াছিল. ঐ বিষয় উভয় পক্ষীয় স্মার্ত্তেরা, অতিসুজ্ঞান এবং সদ্বিবেচনাপূর্ব্বক বাদানুবাদ করিতে লাগিল. পরে হল্লোবে এবং পাওবেল্নামক দুই বিচারকর্ত্তা, ঐ ধর্ম্মাধ্যক্ষেরদের পক্ষ, আ,

দারদিগকে জানাইল; এবং সভ্যেরা এক কুঠরীতে নিভৃতে যাইয়া সেই স্থানে সমস্ত রাত্রি বিবেচনা করিয়া, প্রভাতে সভায় প্রত্যাগমন করিয়া কহিলেন, যে ঐ বিস্পেরা নির্দোষী. তাহাতে তৎক্ষণাৎ বেস্তমিনষ্টরহালনামিকা সভা সর্ব্ব জনধ্বনিতে পরিপূর্ণা হইয়া, তৎসম্বাদ তাবৎশহরে ব্যাপিল, এবং হাওন্স্লি নামক সৈন্যের ছাওনীস্থানে, যে স্থানে প্রভু দেবর্সামের দুয়োতে, রাজা ঐ সময় ভোজনে বসিয়াছিলেন, সেই স্থানপর্য্যন্ত ঐ ধ্বনি গেল. তাহাতে রাজা ঐ আহ্লাদধ্বনির কারণ জিজ্ঞাসা করাতে, এবং তাহা কিছু নয়, কেবল বিস্প্‌দেরদের মুক্তিবিষয়ে যে সৈন্যেরদের ধ্বনি: এরূপ উত্তর পাওয়াতে, তিনি কহিলেন, যে তাহা কি কিছু নয় তোমরা কহিতেছ, বরং তাহাতে তাহারদের অধিক মন্দ.

অপর রাজ্যের মধ্যে ঐ সকল প্রকরণ হইতেছিল, ইতিমধ্যে রাজ্যস্থ তাবৎ প্রজারা, উত্তরাধিকারিত্ববিষয়ে ওলায়ননামক অরেঞ্জের যুবরাজের প্রতি দৃষ্টি করিতে লাগিল. ঐ যুবরাজ মেরীনাম্নী জেম্‌স্‌ রাজার জ্যেষ্ঠা কন্যাকে বিবাহ করিয়া ছিলেন.

ওলায়ননামক ঐ যুবরাজ কার্য্যকর্ম্মেতে প্রবৃত্তহওনাবধি আপদগ্রস্ত এবং দুর্দ্দশান্বিত এবং রাজবিষয়েতে নিমগ্ন ছিলেন; এবং ফ্রান্সিস্ রাজসভ্যেরদের আত্মাভিলাষবর্দ্ধনচেষ্টা, এবং হলণ্ড রাজসভ্যেরদের সন্দেহবর্দ্ধনবিষয়, তাঁহার বুদ্ধিকে অতিতীক্ষ্ণকরণপূর্ব্বক, কেবল তাঁহার কপট স্বভাব বর্দ্ধক হইল,

পরে রাজনীতিবিষয়ে পটু যে ঐ যুবরাজ, তিনি তৎকালে স্পষ্টরূপে জ্ঞাত ছিলেন, যে ঐ জেম্‌স্‌ রাজা আপনার স্বেচ্ছাচরণদ্বারা স্বপ্রজারদের দ্বেষ্য হইয়াছিলেন, এবং ঐ প্রজারদের তাবদসন্তোষবিষয়ও তিনি জ্ঞাত ছিলেন; এবং শেষে আমি রাজ্যপ্রাপ্ত হইব, এই আশায় তাহারদিগের অসন্তোষস্বভাববর্দ্ধন নিবারণচ্ছলপূর্ব্বক, গুপ্তভাবে তাহারদের কলহস্বভাববর্দ্ধক হইলেন.

অপর যে সময়ে পূর্ব্বকথিত বিস্পেরদের অপমানবিষয়নিমিত্তে সর্ব্ব প্রজারদের অন্তঃকরণ ক্রোধেতে পরিপূর্ণ ছিল, সে সময়ে ঐ যুবরাজ স্বাভিলাষবর্দ্ধনবিষয়ে প্রথমত প্রবৃত্ত হইয়াছিলেন. ঐ সময়ের পূর্ব্বে, ঐ যুবরাজ হলণ্ডীয় জাহাজের সংখ্যা অনেক বাড়াইয়াছিলেন; এবং ঐ সমস্ত জাহাজ ঐ সময়ে সমুদ্রযাত্রাতে প্রস্তুত হইয়া রহিয়াছিল. পরেতে অন্য২ কতকগুলিন সৈন্যসমারোহ করিলেন, এবং অন্য২ কার্য্যের নিমিত্তে যে সকল অর্থ সংগ্রহ হইয়াছিল তাহাও ঐ যুদ্ধযাত্রায় ব্যয় হইল.

ঐ যুবরাজের তাবৎকার্য্যকর্ম্ম, এমন স্বচ্ছন্দপূর্ব্বক কৃত হইয়াছিল, যে তিন দিবসের মধ্যে, তাঁহার নিমিত্তে ৪০০ চারিশত ভাড়াটী জাহাজ প্রস্তুত করা

গেল, এবং নিমেগুএন্ নগরহইতে নদীপথে এবং খালপথে তাবৎসৈন্যেরা খাদ্য সামগ্রীসহিত আসিয়া, জাহাজসমভিব্যাহারে জুটিল. তাহাতে ঐ যুবরাজ হেল্বেৎস্ ৫০০ পাঁচ শত জাহাজ এবং চতুর্দ্দশ সহস্রাধিক সৈন্যসমভিব্যাহারে হেল্বোৎশ্লিস্নামক নগরহইতে পালি তুলিয়া যাত্রা করিলেন.

পরে, ঐ যুদ্ধজাহাজসমূহস্থলোক, যে ক্রান্সিসের তটে উত্তীর্ণ হইবে, এ সংবাদ সর্ব্বত্র ব্যাপ্তহইয়াছিল, তাহাতে যখন ইংগ্লণ্ডীয়েরা, দেখিল যে ঐ জাহাজসমূহ ইংগ্লণ্ডীয় তটসমীপ হইয়া পালি ওড়াইয়া যাইতেছে, তখন তাহারা, তন্মুহূর্ত্তই ভাবিল, যে ঐ জাহাজসমূহস্থেরা আমারদের তটে উত্তীর্ণ হইবে. এতদ্রূপে দুই দিবসপর্য্যন্ত জলযাত্রা করিলে পর, ঐ যুবরাজ, নবেম্বর মাসের ৫ পঞ্চম তারিখ, যাহা পূর্ব্বকথিত বারুদসংযোগছলজ্ঞাপক দিবস, সেই দিবসে, তর্বেনামক সমুদ্রের খোল বক্সহৌলম্নামক নগরে সকল সৈন্যেরদিগকে নামাইলেন.

পরে ঐ যুবরাজের আগমনবিষয় ইংগ্লণ্ড রাজ্যে অতিপ্রসিদ্ধ হইলেও, এবং অনেকের সম্মতিপূর্ব্বক আহূত হইলেও, অনেককালের পরে অত্যল্পলোক তাঁহার সহিত আসিয়া মিলিল, তাহাতে তাঁহার মনঃপীড়া বৃদ্ধি পাইতে লাগিল. পরে ঐ যুবরাজ প্রথমত এক্সেতর নগরে গমন করিলেন, সেই স্থানে মন্মৌতের কলহজন্য যেং বধ দণ্ডাদি হইয়াছিল, তাহাতে জনপদীয়লোক এমত ভীত হইয়াছিল, যে তাহারা কি শত্রু কি মিত্র, কাহারো অনুরোধ করিল না. পরে সেই স্থানে দশ দিনপর্য্যন্ত এই অপেক্ষা করিয়া রহিলেন, যে বিরোধীরা আসিয়া মিলিবে, কিন্তু তাহাতে নৈরাশ হইয়া, যখন জাহাজের উপর সৈন্যেরদিগকে পুনরারোহণ করাইতে বিবেচনা করিতে ছিলেন, সেই সময়ে কতকগুলিন মহল্লোক আসিয়া তাঁহার সহিত মিলিলেন, এবং কিছু কাল পরে তাবদ্দেশস্থেরা আসিয়া তাঁহার পতাকাশ্রয় লইল. পরে ইংগ্লণ্ডীয় মহাকুলোৎপন্নেরা, এবং ধর্ম্মপক্ষপাতীরা, এবং প্রবীণং লোকেরা, এবং রাজার নিজভৃত্য এবং তদনুগতলোকেরা, পরস্পর সম্মতি পূর্ব্বক ক্রমে রাজাকে পরিত্যাগকরণে মনস্থ করিল. ঐ সময়ে শ্রীযুত চর্চহিল্ নামক এক ব্যক্তি, যিনি পেজ্নামক পদবীহইতে, সৈন্যমধ্যে বড় এক সেনাপতি পদে নিযুক্তহইয়া, তদনন্তর কুলীনসভাপদে নিযুক্ত ছিলেন, এবং তাঁহার যাবদৈশ্বর্য্য তাহা রাজার অনুগ্রহেতে প্রাপ্ত হইয়াছিলেন, তিনিও অন্যেরদের সহিত রাজাকে পরিত্যাগ করিলেন, এবং গ্রাফ্‌তন্নামক অগ্রণী, যিনি গতরাজার উপপত্নী সন্তান ছিলেন, তাঁহাকে এবং কর্ণেল্বার্ক্লপ্রভৃতিরদিগকেও সঙ্গে করিয়া লইয়াগেলেন.

পরে দেন্মার্ক দেশের যুবরাজ, এবং আন্নাম্নী ঐ জেম্স রাজার প্রিয়তমা কন্যা, জেম্স রাজার দুর্দশা দেখিয়া, তাঁহাকে ত্যাগ করিয়া, প্রতিপক্ষ হওনে মনস্থ করিলেন. পরে যখন ঐ জেম্স রাজাকে কহা গেল, যে যুবরাজ এবং রাজকন্যা, তোমার পক্ষানুগতলোকেরদের অনুগামী হইয়াছেন, তখন তিনি অতিশয়, মনঃপীড়ায় পতিত হইয়া, আত্মযাতনা বাহুল্যের মধ্যে কহিতে লাগিলেন, যে ঈশ্বর আমার উপকার করুন, আমার সন্তানেরাও আমাকে পরিত্যাগ করিয়াছে.

পরে রাজা স্বরাজ্যে বিরোধজনক সভার উপস্থিত হওনের উপক্রম দেখিয়া, উত্তরোত্তর ভয়েতে আকর্ষিত হইয়া, যাহারা তাঁহাকে রাজ্যত্যাগ করিতে পরামর্শ দিল, কেবল তাহারদের পরামর্শে অধীন করিলেন. পরে রাজ্যপরিত্যাগার্থে আয়োজনকরণজন্যে ফ্রান্সিসের রাজার কোস্তলাজন্নামক এক অতিপ্রিয় পাত্রের হস্তে অর্পিত করত, রাণীকে প্রথমত প্রেরণ করিলেন ; ঐ রাণী, স্বচ্ছন্দ পূর্ব্বক কালাইস্ নগরে উত্তীর্ণ হইলেন. কিছুকাল পরে রাজা স্বয়ংই, সর্এদ্বার্ড হেল্সনামক ব্যক্তি যিনি অল্পদিবস তন্মতাবলম্বী হইয়াছিলেন, তাঁহাকে সঙ্গে করিয়া রাত্র্যবসানে অগোচর হইলেন, কিন্তু বিরোধকারিকর্ত্তৃক ধৃত হইয়া পুনরানীত হইলেন.

সে যাহা হউক, কিছুকাল পরে, ঐ জেম্স রাজা, রচেষ্টর নামে নগরে বন্দী হইয়া, এবং স্বপ্রজাকর্ত্তৃক ত্যক্ত আপনাকে জানিয়া, ফ্রান্সিসের রাজা যদ্ভিন্ন তাঁহার অন্য কোনো বন্ধু ছিল না, তন্নিকটে আশ্রয় লইতে মনস্থ করিলেন. অতএব বেবিকের অগ্রণী যে তাঁহার পুত্র, তাঁহাকে সঙ্গে লইয়া, গুপ্তভাবে সমুদ্র সমীপে পলায়ন করিলেন ; সেই স্থানহইতে মহাদ্বীপ গমনার্থে জাহাজারোহণ করিয়া, পিকার্দির অন্তঃপাতী অম্‌ব্লেতেউস্নামে স্থানে নিরুদ্বেগে উত্তীর্ণ হইলেন ; সে স্থান হইতে অতিবেগে ফ্রান্সিস্ রাজসভায় গেলেন. সেইখানে রাজনামমাত্রোপভোগী হইয়া রহিলেন, এবং পুণ্যবান্ ব্যক্তির ন্যায় খ্যাত হওয়াতে, আত্মসন্তোষজনক হইয়া রহিলেন.

অপর ঐ জেম্স রাজার, ঐরূপে আত্মসিংহাসন ত্যাগকরণ, এবং পরে তত্ত্বাধিকারী কাহাকে নিযুক্ত করিবে, এই বিষয় সকলে চিন্তা করিতে লাগিল. পরে রাজপ্রতিনিধি এক ব্যক্তিকে নিযুক্ত কর, কেহ এই কথা কহিতে লাগিল ; এবং কেহ২ কহিল যে অরেঞ্জের রাজকন্যাতে রাজভারার্পণ কর, এবং যুবরাজকে সন্দেহের পাত্রস্বরূপ মানন ভাল. অপর উভয়পার্লিমেন্তগৃহের মধ্যে অনেক বাদানুবাদ করিলে পর, রাজপ্রতিনিধি নিযুক্ত না করিয়া, বরং নূতনরাজা নিরূপিত করা ভাল, ঐ বিষয় এক পক্ষাপেক্ষা অন্যপক্ষে দুয়ের সম্মতিচিহ্নাধিক্যপ্রযুক্ত

স্থিরীকৃত হইল. এবং ইহাও সর্ব্ববাদিসম্মতিপূর্ব্বক স্থিরীকৃত হইল, যে অরেঞ্জের যুবরাজ এবং রাজকন্যা, এই উভয় ইংগ্লণ্ডীয় রাজা এবং রাণী স্বরূপ রাজ্যভোগ করিবেন, কিন্তু রাজ্যের যে কর্ত্তৃত্বভার, তাহা কেবল যুবরাজের হস্তে অর্পিত হইবে,

## ৩২ দ্বাত্রিংশাধ্যায়.

### তৃতীয় উল্যমের বিবরণ.

উল্যম্ রাজা, সিংহাসনস্থ হওনার্থে মনোনীত হইবামাত্রে, যাহারদিগের আত্মাধ্যক্ষেরদের আজ্ঞাবহ হওনাপেক্ষা, বরঞ্চ তাঁহারদের আজ্ঞা বিচারকরণে সত্বর মতি, এমত প্রজারদেরশাসনকরণ কেমন কঠিন, তাহা কার্য্যদ্বারা জ্ঞাত হইতে লাগিলেন.

পূর্ব্বরাজত্বে যেং কুপরামর্শ উপস্থিত হইয়া, পরেতে রাজ্যের মধ্যে যেং কলহ উপস্থিত হইলে অবশেষে রাজাকে রাজসিংহাসনচ্যুত করিয়াছিল, তাদৃক কুপরামর্শোপস্থিতোপক্রমপূর্ব্বক, ঐ উল্যম্ রাজার রাজত্বের আরম্ভ হইয়াছিল. ঐ উল্যম্ রাজা কাল্বিন্ মতাবলম্বী হওনপ্রযুক্ত, ধর্ম্মবিষয়ে তাড়নাকরণ অসম্মতান্তঃকরণ ছিলেন; অতএব সকলেই, যে এককপে ঈশ্বরারাধনা করিবে, ঐ পূর্ব্বীয় আজ্ঞা সকল, নষ্টকরণদ্বারা রাজত্বকরণোপক্রম করিলেন. এবং যদ্যপিও ঐ কার্য্য আত্মাভিলাষানুসারে সম্পূর্ণকরণে অপারক হইলেও, রাজব্যবস্থিত মতাবলম্বিরদের মধ্যে যাহারাং রাজাজ্ঞাবহ হওনে শপথ করিয়াছিল, এবং ধর্ম্ম বিষয়ে ভজনার্থে সমাগম না করে, এমত লোকেরদিগের প্রতি আপনং মতানুসারে আচার করণানুমতি দিলেন.

ঐ সকল হইতেছিল ইতোমধ্যে, জেম্স্‌রাজা, যিনি তৎকালে আইর্লণ্ড রাজ্যে রাজসম্মান্য ছিলেন, তিনি ঐ রাজ্যে গমনার্থে, ব্রেস্ত নামক নগরহইতে জাহাজে আরোহণ করিয়া, মে মাসের ২২ বাইশ তারিখে, কিন্‌শেলনামক স্থানে উপ

স্থিত হইলেন. পরে অল্পদিবসের মধ্যে, সেই স্থানহইতে তাবৎনগরনিবাসিরদের আহ্লাদধ্বনি এবং অতিসমারোহপূর্ব্বক, দব্লিন্ শহরে প্রবিষ্ট হইলেন, এবং সে স্থানে পহুঁছিয়া যেমত আশা করিয়া রহিয়াছিলেন, তদ্রূপ ঐ দেশের তাবৎ লোকেরদিগকে পাইলেন ; যেহেতুক তির্কনেল্নামক ঐ দেশের অধ্যক্ষ, তাঁহারি হিতকারী ছিলেন, এবং তাঁহার পুরাতনসৈন্য সকল অটল ছিল, এবং প্রায়ঃ চল্লিশ হাজার সংখ্যক অন্যসৈন্যসমূহ প্রস্তুত ছিল.

পরে সুগ্রীষ্মঋতু উপস্থিত হইলে, ঐ জেম্স রাজা, লণ্ডন্দেরি নামক এক ক্ষুদ্র এবং অল্প বিষয়ক গ্রাম, কিন্তু যাহা তৎকালীনশত্রুপ্রবেশনিবারণের পক্ষে অত্যন্তখ্যাত্যা পন্ন হইয়াছিল, তাহা বেষ্টনকরণার্থে গমন করিলেন.

অনন্তর ঐ বেষ্টিতনগরস্থেরা শ্রম এবং দুর্ভিক্ষপ্রযুক্ত অত্যন্তদুঃখগ্রস্ত হইয়াছিল, কিন্তু শেষে খাদ্যসামগ্রীতে পরিপূর্ণ এক জাহাজ বন্ধন ভাঙ্গিয়া প্রবিষ্ট হওয়াতে, তাহারদের যথেষ্ট উপকার দেখিল. ঐ অকস্মাদুপস্থিতোপকারেতে ঐ নগরনিবাসিরদের যেমত আহ্লাদ উপস্থিত হইয়াছিল, তত্তুল্য কেবল ঐ বেষ্টনকারিরদের রাগ এবং নৈরাশ ছিল; যেহেতুক নগরস্থেরদের উপস্থিতোপকারেতে জেম্সরাজার সৈন্য সকল, এমত নৈরাশ হইল, যে তাহারা রাত্রিতে বেষ্টনকরণত্যাগ করিল, এবং রাজা ঐ নগরের সম্মুখে নয় হাজার সৈন্যাধিক হারিত হইয়া, দ্রুততর পলায়ন করিলেন.

অপর পরস্পর বহুধর্ম্মাবলম্বনে উপস্থিত হইয়াছিল, যেং বিরোধ এবং যেং ঘৃণা এবং যেং দ্বেষ, তাহাতে পরিপূর্ণ হইয়া উভয়পক্ষীয়দলের বএন্ নদীর উভয়পার্শ্বে সাক্ষাৎকার হইল. ঐ বএন্ নদীর ঐ স্থানে সাঁতার জল ছিল না, কিন্তু তাহার তীর পুরাতনগৃহ এবং পরিখাপ্রভৃতিতে পরিপূর্ণযুক্ত, শত্রুরদের গোপনস্থান হইল. পরে ঐ উলয়ম্ রাজা, যিনি প্রাতিস্তন্তমতাবলম্বিসৈন্যেরদের প্রধান ছিলেন, তিনি পঁহছিবামাত্রেতে, কিরূপে যুদ্ধারম্ভ করিবেন তন্নিরূপণকরণার্থে, উভয়পক্ষীয় দলেরদের মধ্যে নদীর তীরদিয়া অশ্বারোহণ করিয়া গতায়াত করিতে ছিলেন, ইতিমধ্যে শত্রুরা তাঁহাকে দেখিয়া, গুপ্তরূপে এক তোপ বাহির করিয়া আনিয়া, উনি যে স্থানে বসিয়াছিলেন, তৎসম্মুখে রাখিয়া এক গুলি মারিল ; তাহাতে রাজা স্কন্ধেতে বিদীর্ণ হইলেন, এবং তাঁহার কতকগুলিন অনুগতলোকও মারা পড়িল.

পরে পরদিনপ্রভাতে ছয়ঘড়ীর সময়ে, রাজা উলায়্ সৈন্যেরদিগকে বলাক্রমণ করিয়া নদীপার হইয়া যাইবার আজ্ঞা দিলেন, তাহাতে তাবৎসৈন্যেরা তিন স্থানে পার হইয়া, অতিঘোরতর তোপযুদ্ধানন্তর, উভয়সৈন্য একত্র হইয়া ঘোরতর সংগ্রাম করিতে লাগিল. ইহা কথিত আছে যে আইর্লণ্ডীয় সৈন্য, পর

দেশে যুদ্ধকরণবিষয়ে ইওরোপদেশস্থ সৈন্যের মধ্যে সর্ব্বাপেক্ষা উত্তম, কিন্তু স্বদেশে যুদ্ধ করণাসমর্থ. পরে অনেক কালাবধি ঘোরতরসংগ্রাম করিলে পর, জেম্স রাজার সৈন্যেরা, ফ্রাঁসিসের এবং স্বিস্ জাতিরদের সৈন্য, যাহারা তাহারদিগের পরাজয়গ্রহণকালে তাহারদের সাহায্যার্থে আসিতেছিল, তাহারদিগকে রণস্থলে ত্যাগ করিয়া দ্রুততর পলায়ন করিতে লাগিল. অপর ঐ উলায়ম্ রাজা স্বয়ংই আত্মাশ্রাকচ্ছসৈন্যের অগ্রগামী হইয়া, বিচক্ষণতাপূর্ব্বক আত্মজয়বিষয়ে যথেষ্ট অনুসন্ধান করিলেন, কিন্তু জেম্স রাজা সংগ্রামমধ্যে প্রবিষ্ট না হইয়া, কতক গুলিন আত্মাশ্রাকচ্ছসৈন্যদ্বারা বেষ্টিত হইয়া, ঐ যুদ্ধের তাবৎসময়ে দন্‌মোর্‌নামক টিকরের উপর দাঁড়াইয়া দূরে থাকিয়া তদ্দর্শী হইয়া রহিলেন; এবং যখন তাঁহার সৈন্যেরা শত্রুরদিগকে হটাইতে লাগিল, তখন তাঁহাকে এই কথা কহিতে শুনা গেল, যে আমার ইংগ্লণ্ডীয় প্রজারদের উপর দয়া কর.

ঐ সংগ্রামমধ্যে আইর্লণ্ডজাতিরদের ১৫০০ পোনেরো শত লোক মারা গেল, এবং প্রাটিস্তন্তমতাবলম্বীরা কমবেশ তৎসংখ্যার তিনঅংশের একাংশ প্রাণ হারা হইল. ঐ জয় অত্যন্ত প্রসিদ্ধ এবং নিশ্চিত ছিল, কিন্তু স্বোম্‌বর্গের অগ্রণীর মৃত্যু হওয়াতে শত্রুরা যেং হানিপ্রাপ্ত হইয়াছিল, তজ্জন্য দুঃখাপেক্ষা, তৎসেনাপতির মৃত্যুজন্যদুঃখ অধিক হইল. ঐ সেনাপতি নদী পার হইয়া যাওনকালে, গুলিদ্বারা মারা পড়িলেন.

পরে জেম্স রাজার অনুকূল যে শেষসংগ্রাম তাহা অহ্রিম্‌নামক স্থানেতে হইয়াছিল, ঐ যুদ্ধেতে শত্রুরা অতিদুর্জ্জয়রূপে রণ করিল, এবং অশ্বাকচ্ছসৈন্যেরদিগকে একবার হটাইয়াছিল; কিন্তু ইংগ্লণ্ডীয় সৈন্যেরা, মধ্যপর্য্যন্ত নিমগ্ন হয়, এমত এক পাঙ্কের মধ্যদিয়া বহুকষ্টে পারে শুষ্কভূমিতে পঁহুছিয়া, পুনর্ব্বার ঘোরতর সংগ্রাম করিতে লাগিল. পরে রুৎনামক আইর্লণ্ডীয় সেনাপতি, কামান্‌গোলাদ্বারা মারা পড়াতে, তাঁহার তাবৎসৈন্য চতুর্দিগহইতে পলায়ন করিয়া, লিমৃক্ নামক স্থানপর্য্যন্ত হটিয়া গেল, এবং তাহারদের প্রধানং সৈন্যেরদের মধ্যে পঞ্চহাজার সৈন্য নাশপ্রাপ্তহওয়াতে, অবশিষ্টেরা সেই স্থানে দাঁড়াইয়া জয় পরাজয়পনক যুদ্ধকরণে নিশ্চয় করিল. পরে ঐ লিমৃক্‌নামক স্থানে, যে স্থানে আইলণ্ডীয়েরা শেষযুদ্ধ করিয়াছিল, সেই স্থানে থাকিয়া আইর্লণ্ড জাতিরা অতি সাহসপূর্ব্বক শত্রুরদের নিবারণ করিতে লাগিল; কিন্তু কিঞ্চিৎপরে যখন দেখিল, যে শত্রুরা সম্মুখাদূরে পঞ্চাশহস্তপর্য্যন্ত উপস্থিত হইয়াছিল, এবং আপনারদিগকে চতুষ্পার্শ্বে বেষ্টিত দেখিয়া, আপনারদিগকে শত্রুহস্তে অর্পণকরণে মনস্থ করিল; তখন তৎক্ষণাৎ উভয়পক্ষের সন্ধিকরণোপক্রম হওয়াতে, সংগ্রাম নিবৃত্ত হইল.

ঐ সন্ধিতে রুমীয় মতাবলম্বীরা দ্বিতীয় চার্লসের রাজত্বে ধর্ম্মবিষয়ে যেং স্বেচ্ছাচারপ্রাপ্ত হইয়াছিল, তাহাতে পুনরাক্রান্ত হইল; এবং যেং লোক আত্মপরিবারাদি সম্পত্তিসহিত অন্যদেশগমনাকাঙ্ক্ষী ছিল, তাহারা ইংগ্লণ্ড এবং স্কংলণ্ডদেশব্যতিরিক্ত অন্য কোনো দেশে অবাধিতরূপে গমনে আজ্ঞাপ্ত হইল. তাহাতে যাহারা জেম্সরাজার পক্ষ হইয়া যুদ্ধ করিয়াছিল, তাহারদের চতুর্দ্দশ সহস্রাধিক ফ্রাঁসিস্ দেশে পার হইয়া গেল, এবং ঐ ব্যক্তিরদিগকে ফ্রাঁসিস্ দেশে গমনার্থে, রাজা নিকট হইতে জাহাজ দেওয়াগেল.

ঐ সময়ে জেম্সরাজা নিরাশশেষাবস্থাপ্রাপ্ত হইলেন; এবং তাঁহার যে ইংগ্লণ্ড রাজ্যাতিক্রমাভিলাষ তাহা ভগ্ন হইল; এবং তদ্বন্ধুবান্ধবেরদের কেবল এই আশা অবশিষ্ট রহিল, যে তাহারা ঐ সম্রাটকে তদাত্মসিংহাসনোপরি হনন করেন. এইং সকল কুচেষ্টাবিষয় অতিনির্দয় এবং নিরর্থক হইলেও, তাহা জেম্সরাজার বড় একটা অনিচ্ছার্হ ছিল না. যেহেতুক কথিত আছে, যে তিনি ঐ সকল চেষ্টা পাওনে তাহারদিগকে সাহায্য করিলেন, এবং করিতেও অনুমতি দিলেন; কিন্তু সেই সকল যাহা হউক. ঐ চেষ্টা জেম্সরাজার অভিলাষসম্পাদিকা না হইয়া, কেবল তদুৎপাদকের সর্ব্বনাশক হইল. ঐ সময়াবধি জেম্সরাজার মৃত্যু, যাহা সপ্তবৎসরান্তে হইল, তৎপর্য্যন্ত তিনি লুইসের অনুগ্রহাধীন হইয়া, এবং কখনোং আত্মকন্যার এবং ইংগ্লণ্ডদেশস্থ আত্মবন্ধুবান্ধবেরদিগের দয়াধীন হইয়া, জের্মেন্ নামক স্থানে বাস করিয়াছিলেন. ঐ জেম্সরাজা ১৭০০ শালে সেপ্টেম্বর মাসের ১৬ ষোলই তারিখে. বহুকালপীড়িতহওনানন্তর মরিলেন. এবং সাধারণলোকের কথানুসারে তাঁহার কবরের স্থানে, অনেক অদ্ভুতকার্য্য কৃত হইল. কিন্তু ঐ ইতর লোকেরদের কথা যাহা হউক, ইহা সত্য যে তাঁহার আয়ুর শেষাবস্থায় বহুধর্ম্মাচরণপ্রযুক্ত, ঐ জেম্সরাজা. ধর্ম্মব্যগ্রলোকেরদের মনোমধ্যে প্রত্যয়জননোপযুক্ত লোক ছিলেন; যেহেতুক ধর্ম্মবিষয়ে তিনি বহুকষ্ট এবং দুঃখ সহিষ্ণুতা করিয়াছিলেন. এবং লা ত্রাপ্পেনামক স্থানের সন্ন্যাসিরদের নিকটে বরম্বার গমন করিতেন. তাহাতে তাহারা তাঁহার নম্রান্তঃকরণেতে এবং সুশীলতাতে এবং ধর্ম্মাচরণেতে মঙ্গলাভপ্রাপ্ত হইল. বুঝা যায়, যে ঐ জেম্সের সম্পদাবসানের সহিত, তাঁহার অহঙ্কার এবং স্বেচ্ছাচারস্বভাব অবসন্ন হইল. যেহেতুক তিনি আত্মানুগতলোকেরদের প্রতি ততোধিক সাদর এবং দয়াশীল হইলেন; এবং তাঁহার শেষপীড়াসময়ে তাঁহার পুত্রকে এই পরামর্শ দিলেন, যে সর্ব্বঐহিকলাভাপেক্ষা ধর্ম্মবিষয়ে মনোযোগ করিবা, তাহাতে তৎপরপাতে ঐ যুবরাজ তদ্বিষয়ে দৃঢ়াজ্ঞাবহ হইলেন. মরণসময়ে ঐ জেম্সরাজা ঈশ্বরারাধনাতে বহুনিষ্ঠা দর্শাইলেন. এবং সংরের

পরে পারিশ নামক নগরে বিনিদিক্টিন্ সন্তানেরদের ইংগ্লণ্ডীয়ধর্ম্মশালায় আজ্ঞানুযায়ি মৃতকার্য্যরহিত হইয়া কবরপ্রাপ্ত হইলেন.

পরে ঐ ওলায় রাজা সিংহাসনপ্রাপ্ত হইলে পর, যেই পরাক্রমবিষয় আশিষ্ঠ ছিল, তাহা যাবৎসাধ্য রক্ষাকরণে প্রণ করিলেন.

কিন্তু অবশেষে পার্লিমেন্তেরা, ওলায় রাজার কর্ত্তৃত্ববিষয়ে বাধা জন্মাওনার্থে নিত্য যেই চেষ্টা করিত, তাহা নিবারণকরণে অশক্ত হইয়া ক্ষমা দিলেন. পরে ফ্রান্সিসেরদিগকে দমনকরণবিষয়ে রাজার যাহাই আবশ্যক ছিল, তাহাতে যদি পার্লিমেন্তেরা সম্মত হইত, তবে ঐ পার্লিমেন্তেরা ইংগ্লণ্ডীয়রাজশাসনবিষয়ে যেই বাধা জন্মাইত, তাহাতেও রাজা সম্মত হইতেন. যেহেতুক যুদ্ধবিষয় এবং ইওরোপের মধ্যে রাজবর্গেরদের যেরূপ শাসনক্ষমতা তদ্ব্যতিরিক্ত, ওলায় রাজা অন্য কিছু জ্ঞাত ছিলেন না, এবং তদ্ভিন্ন অন্য কিছু জ্ঞাত হইতেও চাহিতেন না. ঐ সকল কার্য্যসিদ্ধ্যর্থে, পার্লিমেন্তেরা যদি ঐ ওলায় রাজার আবশ্যকবিষয়ে সাহায্য করিত, তবে তিনি ঐ পার্লিমেন্তের যেমন ইচ্ছা, তেমন রাজ্যের অন্তর্গতবিষয়ে শাসন করিতে দিতেন. ঐ ফ্রান্সিসেরদের সহিত যুদ্ধকরণে যেই অর্থ ঐ ওলায় রাজাকে দেওয়া গেল, তাহা প্রত্যয়করণাসম্ভব; যেহেতুক রাজ্যস্থ লোকেরা, রাজ্যহইতে যেই বার্ষিক কর উৎপন্ন হইত, তাহা কেবল নয়, ভাবীকরও বন্ধক রাখিয়া অর্থ যোগানদ্বারা, যে ঋণহইতে পরে আপনারদিগকে মুক্তকরণে অপারক হইল, এরূপ ঋণগ্রস্ত আপনারদিগকে করিল. তাহাতে ইওরোপ রাজ্যে ছায়ারূপ যে ঐ পরস্পর তুল্যপরাক্রম, তাহা রক্ষাকরণে যেই বহুর্থ দত্ত হইয়াছিল, তৎপরীবর্ত্তনে, ফ্লাণ্ডর্স দেশেতে যুদ্ধবিষয়ে মিথ্যাযশ ব্যতিরিক্ত, এবং অন্যান্যস্থানে আক্রমণক্ষায় অন্যজাতীয়েরদিগকে, বিশেষত হলণ্ড জাতীয়েরদিগকে শত্রুতাকরণে বহুবকাশদেওনব্যতিরিক্ত, ইংগ্লণ্ড রাজ্য অন্যকিছু প্রাপ্ত হইল না.

অপর ফ্রান্সিসেরদের সহিত ইংগ্লণ্ডীয়েরদের যে ঐ যুদ্ধ, তাহা প্রায়ঃ ঐ ওলায় রাজার তাবদ্রাজত্বব্যাপ্ত ছিল, কিন্তু পরেতে রিস্‌বিকের সন্ধিতে ঐ সকল বিবাদ সমাপ্ত হইল. ইংগ্লণ্ডরাজ্য, নীতিপূর্ব্বক ঐ যুদ্ধে প্রবৃত্ত হয় নাই, এবং সন্ধিসময়েও লাভরহিত ছিল ঐ সন্ধিকরণসময়ে, বুঝা যায়, যে ঐ ইংগ্লণ্ডরাজ্যের হিতচেষ্টাকারী কেহ ছিল না, যেহেতুক ঐ ইংগ্লণ্ডরাজ্যের মহাদ্বীপে যেই ধন প্রেরিত হইয়াছিল, এবং যেই রক্তব্যয় হইয়াছিল তৎপরীবর্ত্তনে, ওলায় রাজা, যে যথার্থরূপে ইংগ্লণ্ডদেশাধিপতি তদ্বিষয়স্থাপনব্যতিরেকে অন্য কিছু পাইলেন না.

ঐ ওলায় রাজা স্বাভাবিক ক্ষীণশরীর ছিলেন, এবং বহুকালাবধি বহুকষ্ট এবং বহুক্লেশপ্রযুক্ত ঐ সময়ে অত্যন্তজীর্ণ হইয়া, অশ্বারোহণ এবং অন্যান্য ক্রীড়াদিদ্বারা অরোগীহওন কিম্বা রোগাল্পকরণ চেষ্টা পাইয়াছিলেন. কিন্তু ফেব্রুয়ারি

মাসের ২১ একইশ তারিখে, যে সময়ে ঐ উল্যাম্ রাজা কেন্সিংতন্ নগর হইতে হাম্পতন্নামক সভায় যাইতেছিলেন, সেই সময়ে তাঁহার অশ্ব পতিত হওয়াতে, তিনি এমত বেগেপতিত হইলেন, যে তাঁহার কণ্ঠাস্থি ভগ্ন হইল. তাহাতে তাঁহার সমভিব্যাহারীরা তাঁহাকে হাম্পতন্ কোর্তের অট্টালিকায় লইয়াগেল, সেই স্থানে ঐ অস্থি স্বস্থানে যোগকরণের পর, সন্ধ্যাসময়ে গাড়ী চড়িয়া কেন্সিংতন্ নগরে পুনর্গমন করিলেন. যাওনসময় গাড়ির অস্থিরগতিপ্রযুক্ত তাঁহার অস্থি পুনর্ভিন্ন হইল, এবং স্বস্থানে পঁহুছিলে পর বিদ্লুনামক তাঁহার বৈদ্যকর্তৃক পুনর্লগ্নীকৃত হইল. ঐ মত অস্থিভঙ্গপীড়া বলবান ব্যক্তির হইলে তাহার অল্প বোধ হইত, কিন্তু তাহা রাজার প্রতি মৃত্যুদায়িকা হইল. কতক দিবসপর্য্যন্ত ঐ পীড়াহইতে বিলক্ষণরূপে রাজা সুস্থ হইতেছিলেন, কিন্তু এক দিবস শয্যোপরি নিদ্রাযাওনকালে কম্পজ্বরেতে আভিভূত হইয়া, উদরভঙ্গরোগোৎপন্ন হওয়াতে, রক্ষা পাওনের কোনো চিহ্ন ছিল না পরে ঐ উল্যাম্ রাজা, আত্মমরণ আসন্ন দেখিয়া, তথাপি পূর্ব্ববাঞ্ছিতবিষয়ে মনোভিনিবেশ ত্যাগ করিতে পারিলেন না; এবং ইউরোপ্ দেশীয় ভাবিরাজকীয়বিষয়ক আশাতে নিমগ্নপ্রযুক্ত শারীরিক বিষয়ে অমনোযোগী হইলেন. পরে আল্বেমার্লের প্রদেশাধিকারী হলণ্ড দেশ হইতে তন্নিকটে উপস্থিত হওয়াতে, ঐ উল্যাম্ রাজা, গুপ্তে তাঁহার সহিত অন্য দেশীয় রাজকর্ম্মের বিষয়ে অনেক পরামর্শ করিয়া ছিলেন. দুই দিবস পরে ঐ উল্যাম্ রাজা তেনিসননামক মহাধর্ম্মাধ্যক্ষের হস্তহইতে ঈশ্বরভোজনগ্রহণ করিয়া, বাযান্ন বৎসর বয়স্কে, তাহার মধ্যে ১৩ তেরো বৎসর রাজ্যভোগ করিয়া পরলোক পাইলেন.

## ৩৩ ত্রয়স্ত্রিংশাধ্যায়.

### আন্ নাম্নী রানীর বিবরণ.

আন্ নাম্নী রাণী, যিনি জর্জনামক দেন্দেশীয় যুবরাজের সহিত বিবাহিতা হইয়াছিলেন, তিনি সকলের আহ্লাদ এবং সম্মতিপূর্ব্বক অষ্টত্রিংশতি বৎসর বয়স্কে

রাজসিংহাসনে উপবিষ্টা হইলেন. ঐ রাণী, হাইদ্‌নায়ক প্রধান মন্ত্রী, যিনি পরে ক্লারিণ্ডনের প্রদেশাধিকারিত্বে খ্যাত ছিলেন, তাঁহার কন্যা জেম্‌স্‌রাজার প্রথমা স্ত্রী, তাঁহাতে জাতা ঐ জেম্‌স্ রাজার দ্বিতীয়া কন্যা, ছিলেন. ঐ অ্যান্ নাম্নী রাণী রাজসিংহাসনোপবিষ্টা হইবামাত্রেতে ফ্রাঁসিসের সহিত যুদ্ধপ্রকাশকরণে মনস্থ করিয়া, আত্মাকাঙ্খা প্রজাপ্রতিনিধিসভ্যেরদের নিকটে জ্ঞাত করাইবাতে, তাহারা সম্মত হওয়াতে, তৎক্ষণাৎ যুদ্ধ করণাজ্ঞা প্রকাশ হইল.

পরে ফ্রাঁসিসের বিরুদ্ধে ইংগ্লণ্ডীয়েরদের ঐ প্রকার যুদ্ধকরণাজ্ঞা প্রকাশকরণেতে, হলণ্ডীয়েরা এবং জার্ম্মণীয়েরাও সেই দিবসে সেই প্রকার আজ্ঞা প্রকাশ করিল. ঐ যুদ্ধবিষয়ে ঐ প্রকার একদোদ্যোগ সম্বাদ পাইয়া, ফ্রাঁসিসেরদের সম্রাট অতিশয় ক্রোধান্বিত হইলেন; কিন্তু সর্ব্বাপেক্ষা হলণ্ড জাতীয়েরদের উপর ক্রোধান্বিত হইয়া, অত্যভিমানপূর্ব্বক কহিলেন, যে ঐ ক্ষুদ্রব্যবসায়ী হলণ্ডজাতীয়েরা, যাহারা পূর্ব্বে আমার পরাক্রমেতে দমা এবং ভীত ছিল, তৎপরাক্রমবিরুদ্ধে যুদ্ধপ্রকাশ করণেতে যেৎ অহঙ্কার এবং মাৎসর্য্য প্রকাশ করিয়াছে, তজ্জন্যে অবশ্য কোন এক দিবস খেদ করিবে; কিন্তু ঐ সকল আরম্ভটী দেখাওনেতে, ঐ সংমিলিত রাজগণেরদের কার্য্য যৎকিঞ্চিৎও বাধিত হইল না. পরে মার্লবর্ণের অধ্যক্ষী, তাবদিংগ্লণ্ডীয়সৈন্যেরদের জেনেরাল্‌পদেনিযুক্ত হওয়াতে, তাঁহার আকাঙ্খা সম্পূর্ণা হইল, এবং হলণ্ড জাতীয়কর্ত্তৃক তাবৎসংমিলিতদেশস্থসৈন্যেরদের প্রধান জেনেরাল্‌পদে নিযুক্ত হওয়াতে, অধিক স্তুত্যাধার হইলেন; যেহেতুক ঐ সৈন্যকর্ত্তৃত্বভারেতে আধ্লোনের প্রদেশাধিকারির ভাগীহওন অধিকার ছিল. এবং সকলে ইহাতে এক বাক্য, যে রাজসভায় বাদানুবাদ করণেতে, এবং রণস্থলে যুদ্ধোদ্যোগ করণেতে, অত্যল্প লোক ঐ মার্লবর্ণাপেক্ষা অধিক দীপ্তিমান ছিল; যেহেতুক ঐ ব্যক্তি, আপৎকালে নির্ভয়, এবং রাজমন্ত্রণায় গুণে অদ্বিতীয়. তাহাতে ক্রেসি এবং আগিন্কোর্তেরদের জয়যুক্তসময়াবধি, ইংগ্লণ্ডরাজ্য যেৎ সেনাপতি উৎপন্ন করিয়াছিল, তাহারদের মধ্যে সর্ব্বাপেক্ষা ফ্রাঁসিসেরদের প্রতি অতিভয়ানকশত্রু ঐ মার্লবরণ্ ছিলেন.

এই রাজত্বের বিবরণ. মহাদ্বীপে কৃতযুদ্ধেতে ব্যাপ্ত; সেই যুদ্ধ সকল, রাজ্যের অত্যল্পহিতোৎপাদক হইলেও, তাহার অনেক মর্য্যাদোৎপাদক ছিল. এবং ইহাও সত্য, যে ঐ সকল জয়বিষয় লুপ্ত হইয়াছে, এবং এইক্ষণে যে স্থানে ঐ সংমিলিতসৈন্যেরা, অপ্রতিহ বহুলাভজনক অর্থাৎ ইংগ্লণ্ডীয়েরদের প্রতি বার্থজয়ক যুদ্ধ করিয়াছিল, সেই স্থানে কেবল ব্লেন্‌হেম্ এবং রামেলিস্ এবং ওদিনার্দ এবং মাল্‌প্লাকেৎ সেনাপতিরদের নামমাত্র বর্ত্তমান আছে.

ঐ সংমিলিতদেশস্থসৈন্যেরদের প্রাপ্তজয়াপেক্ষা, ইংগ্লণ্ডরাজ্যের প্রতি অধিক

কর্ম্মসম্পাদক অথচ অল্প অর্থ এবং রক্তব্যয়পূর্ব্বক অন্য এক জয় স্পেন্ দেশেতে প্রাপ্ত হইয়াছিল. তাহার বিশেষ এই, ফ্রাঁন্সিসেরা, ব্রেস্তনামক নগরসমীপে অনেক যুদ্ধজাহাজ সসজ্জ করিতেছিল, এই সংবাদ পাইয়া ইংগ্লণ্ডীয় রাজমন্ত্রিবর্গেরা, ঐ ফ্রাঁন্সিসেরদের অনুসন্ধান লওনার্থে, সর ক্লোওদেশ্লি সবেল্ এবং সর জার্জ রুক্ নামক সেনাপতিরদিগকে প্রেরণ করিলেন. ঐ অনুসন্ধান লওনাজ্ঞার অন্য, সর জার্জকে বার্সেলোনানামক স্থান, যে স্থানে হেসিনামক যুবরাজ, নিরর্থক চড়াও করিয়াছিলেন, সেই স্থানে কতকগুলিনসৈন্য, জাহাজদ্বারা পহুঁছিয়া দেওনে আজ্ঞা দিলেন. পরে ঐ যুদ্ধযাত্রাতে কার্য্যসিদ্ধির কোনো ভরসা না দেখিয়া, সৈন্য সকলকে জাহাজারোহনকরাওনের দুই দিবস পরে, ঐ সর জার্জ রুক্ এবং সরক্লোওদেশ্লি, যে সময়ে আফ্রিকাদেশের তটসমীপে লগর করিয়া রহিয়াছিলেন, সেই সময়ে ঐ জাহাজসমূহের উপর যুদ্ধবিষয়ে মন্ত্রণা করিলেন ঐ মন্ত্রণায় জিব্রাল্টর্নামক শহরোপরি চড়াওকরণে পণ করিলেন ; ঐ শহর ঐ সময়ে স্পেন্ অস্ত্রীয়েরদের হস্তগত ছিল, এবং শত্রু যে তাহারদের উপর চড়াও করিবে, তাহার কোনো সম্ভাবনা না থাকাপ্রযুক্ত, এবং তদ্বিষয়ে নির্ভয়প্রযুক্ত অল্পসৈন্য দ্বারা রক্ষিত ছিল.

ঐ জিব্রাল্টর্নামক শহর একপার্শ্বব্যতিরিক্ত ত্রিপার্শ্বে বৃহৎ শৈলেতে সুরক্ষিত হইয়া, নাবিকভাষায় কথিত সমুদ্রান্তরনির্গত ভূমির এক স্থল তদুপরি নির্ম্মিত ছিল. পরে হেসিনামক যুবরাজ ঐ শহরনিকটে অষ্টাদশ শত সৈন্য জাহাজহইতে অবরোহণ করাইয়া, ঐ শহরস্থেরদিগকে অধীনতা স্বীকার করাওনের আজ্ঞা দিলেন, কিন্তু তাহা ব্যর্থহওয়াতে, পরদিবসে ঐ আদমরাল্ ঐ শহরে তোপচালাওনের আজ্ঞা করিলেন. পরে ঐ স্থলের দক্ষিণাংশে স্থিত মোল্হেদ্ নামক স্থানের দুর্গহইতে শত্রুরদিগকে পলায়ন করিতে দেখিয়া, ক্ষুদ্রনৌকা সকল সসজ্জ করিয়া, ঐ অংশে চড়াওকরণের নিমিত্তে কাপ্তান্ হ্বাইতেকরকে আজ্ঞা করিলেন. তাহাতে ঐ মোল্নামক স্থানের নিকটে যেং সেনাপতিরা ছিল, তাহারা তৎক্ষণে আজ্ঞাপ্রাপ্তিপূর্ব্বে, ক্ষুদ্রনৌকাসকল, অস্ত্রদ্বারা সসজ্জ করিয়া তলোয়ার হস্ত করিয়া দুর্গমধ্যে প্রবিষ্ট হইল. কিন্তু তাহারদের উদ্যোগ কিঞ্চিৎ পূর্ব্বহওনপ্রযুক্ত, কর্ম্মসম্পাদক হইল না; যেহেতুক স্পেন্জাতীয়েরা ভূম্যন্তর স্থাপিত বারুদদ্বারা, দুই প্রথমযোদ্ধপদস্থ ব্যক্তি এবং ন্যূনাধিক একশত সৈন্য মারা গেল কিম্বা ক্ষত করিল. সে যাহা হউক, হিক্স এবং জর্দন্নামক দুই কাপ্তান্ এক নিরন্তে সমভূমি হস্তগত করিয়া, যাবৎ কাপ্তান্ হ্বাইতেকর এবং অন্য নাবিকেরা না পহুঁছিল, তাবৎ ঐ স্থান রক্ষা করিল. ঐ কাপ্তান হ্বাইতেকর, ঐ মোল্নামক স্থান এবং শহরমধ্যস্থিত এক দুর্গ কিঞ্চিৎপূর্ব্বে বলদ্বারা হস্তগত করিয়া

ছিল. তাহাতে ঐ স্থানের অধ্যক্ষ অধীনতা স্বীকার করিল, এবং হেসিস্দার্ম্ষ্ট যুবরাজ আত্মসাফল্যপুযুক্ত অত্যন্তচমৎকারপূর্ব্বক ঐ স্থানে পুবিষ্ট হইলেন যেহেতুক ঐ দুর্গ সকল, অতিকঠিন ছিল. পরে যখন ঐ পরাজয়ের সংবাদ ইংগ্লণ্ড দেশে পঁহুছিল, তখন ঐ শহর হস্তগতকরণজন্যে ঐ আদ্মিরালের পুশংসাকরণ উপযুক্ত কি না, তাহা সভ্যেরদের মধ্যে অনেককালপর্য্যন্ত বাদানুবাদের বিষয় হইল, এবং অবশেষে ঐ বিষয় যে অপ্রশংসনীয় এমত বিবেচনা করিল. অতএব যে সময়ে মার্লবরোর অগ্রণী, নিষ্ফলকার্য্যের নিমিত্তে পুশংসিত হইয়াছিলেন, সেই সময়ে সর জর্জ রুকনামক সেনাপতির প্রতি ঐ সভ্যেরা দৃষ্টিপাতও করিল না; এবং কিছু কালপরে স্বরাজ্যহিতকরণজন্যে ঐ ব্যক্তিকে সেনাপতিপদচ্যুত করিলেন; তাহাতে আমরা দেখিতেছি, যে বিদ্যাবাহুল্যসত্ত্বেও পুশংসনীয় ব্যক্তি অপ্রশংসনীয় হন. ঐ জেব্রাল্টর নাম শহর ইংগ্লণ্ডীয়েরদের হস্তগতহওনের পর, একবারো হাতছাড়া হয় নাহি; এবং ভূমধ্যস্থসমুদ্রের মধ্যে যেই ইংগ্লণ্ডীয় ব্যবসায় তদ্দুক্কার্য্যে, এবং শত্রুনাশার্থে যেই জাহাজ প্রেরিত হয়, সে সকল জাহাজ সেস্থানে যাতায়াত হওয়াতে, ঐ হস্তগতহওনসময়াবধি ইংগ্লণ্ডীয়েরদের প্রতি বহূপকারক স্থানস্বরূপ প্রসিদ্ধ আছে. ঐ স্থানে জাহাজসমূহ সারাওনে, কিম্বা সৈন্যসমূহ সসজ্জকরণে, যাহাং আবশ্যক, তদুপযুক্ত সেই স্থানে ইংগ্লণ্ডীয়েরদের সর্ব্বস্বস্তুতে পরিপূর্ণ এক ভাণ্ডার আছে.

পরে যে সময়ে ইংগ্লণ্ডীয়েরা জলে এবং স্থলে জয়ী হইতেছিল, সেই সময়ে স্পেন্ দেশহইতে অন্যএক নূতন বিরোধ উৎপন্ন হইল, তাহাতে মহাদ্বীপে যেমত ইউরোপীয় রাজগণেরদের আত্মাভিসন্ধিতবর্দ্ধনেচ্ছা হইয়াছিল, সেই মত সেই স্পেন্দেশেতেও বর্দ্ধিত হইল; যেহেতুক চতুর্থ ফিলিপ্ যিনি চতুর্দ্দশ লুইসের পৌত্র ছিলেন, তিনি ঐ স্পেন্দেশে রাজসিংহাসনোপবিষ্ট হইয়াছিলেন, এবং বহ্বাহ্লাদপূর্ব্বক প্রজারদের গৃহীত হইলেন. ঐ ফিলিপ্ যুবরাজ, স্পেনদেশীয় গতরাজার দানপত্রেও উত্তরাধিকারীরূপ লিখিত ছিলেন; কিন্তু ইউরোপীয় রাজগণের পূর্ব্বীয়সন্ধিপত্রের মধ্যে, চার্ল্স নামে জার্মনি দেশের সম্রাটের পুত্র, ঐ রাজ্যের উত্তরাধিকারিত্বে নিরূপিত হইয়া ছিলেন, এবং ঐ সন্ধিপত্রানুযায়ি যে ঐ কার্য্য সম্পন্ন হয়, তাহার ভার ফ্রাঁন্সিস্ রাজসভ্যেরা গ্রহণ করিলেন; কিন্তু পরে, ঐ রাজসভ্যেরা, ঐ সন্ধিপত্র অন্যথা করণদ্বারা, বোর্বংবংশজাত এক ব্যক্তিকে রাজ্য দিতে পণ করিলেন. পরে কাতালোনী জাতীয়, যাহারা তৎপক্ষ হইয়াছিল, তাহারদের কাকুতিদ্বারা, এবং ইংগ্লণ্ডীয় এবং পোর্তুগীস্ যাহারা ঐ চার্ল্সের কার্য্যে অস্ত্রগ্রহণকরণে স্বীকৃত হইয়াছিল, তাহারদের সাহায্যদ্বারা, ঐ চার্ল্স যুবরাজ স্পেন্দেশীয় রাজসিংহাসনগ্রহণাকাঙ্ক্ষী হইয়া, পূর্ব্বাপেক্ষা অত্যধিক চেষ্টা পাইতে লাগিলেন. পরে

ঐ বৃহৎরাজ্যগ্রহণার্থে, ঐ সসৈন্যযুবরাজের খাদ্যসামগ্রীপূরণার্থে দুই শত জাহাজ প্রস্তুত হইল, এবং ৩০ ত্রিংশৎ যুদ্ধজাহাজ, এবং ৯০০০ নয় হাজার যোদ্ধা সংগৃহীত হইয়াছিল; এবং পিতরবরোঘের প্রদেশাধিকারী যিনি অতিশয় সাহসিক ছিলেন, তিনি ঐ সকল সৈন্যের উপরে কর্তৃত্বভার লইতে স্বীকৃত হইলেন. তৎকালে ঐ সেনাপতির সাহায্য, বহুসৈন্যের সাহায্যতুল্য মান্য ছিল.

ঐ কালীন ভাবলোকেরদের মধ্যে, ঐ পিতরবরোঘের প্রাদেশাধিকারী, অসম্ভব চমৎকৃত ব্যক্তিস্বরূপ গণ্য ছিলেন. যখন ঐ ব্যক্তি কেবল ১৫ পনরো বৎসর বয়স্ক তখন আফ্রিকা দেশে মসলমানেরদের সহিত অনেক যুদ্ধ করিয়াছিলেন, এবং বিংশতি বৎসরবয়স্কে রাজপ্রভুত্বপরিবর্তনবিষয়ে সাহায্য করিয়াছিলেন, এবং এখন প্রায় আপনার নিজ খরচপত্রদ্বারা স্পেন দেশে যে যুদ্ধ হইতেছিল, তাহাও চালাইলেন; যেহেতুক তিনি চার্লস নামে অস্ট্রীয় প্রতি স্নেহপ্রযুক্ত ঐ বৃহদ্ভার গ্রহণ করিলেন. ঐ প্রাদেশাধিকারী বিকটাকৃত কিন্তু নির্মলান্তঃকরণ এবং দাতা ও সত্যব্রত ও কর্মদক্ষ ছিলেন. ঐ ব্যক্তি স্পেনদেশে উপস্থিত হইবামাত্রে বার্সিলোনা নামে শহর হস্তগতকরণে মনস্থ করিলেন. ঐ শহর ও দুর্গেতে শত্রুরদের ৫০০০ পঞ্চসহস্র সৈন্য ছিল, কিন্তু ঐ প্রদেশাধিকারির তাবৎসৈন্য, কেবল ৯০০০ নয় সহস্রের কিছু অধিক ছিল.

কিন্তু সে যাহা হউক, ঐ সমস্ত জয়বিষয়ে সফলহওন, অত্যল্পকালমাত্র স্থায়ী ছিল; যে হেতুক ঐ পিতরবরোঘ সৈন্যাধিপত্যপদহইতে পুনরাহূত হইলেন, তাহাতে চার্লসের অধীন যে সৈন্য ছিল, তাহারদের কর্তৃত্বভার শ্রীযুত গালবেকে দেওয়া গেল. অপর বেরিকের অস্ট্রীয় কর্তৃত্বাধীন হইয়া, শত্রু সকল আলমাঞ্জানামক নগরের নিকটে ছাওনী করিয়া রহিয়াছে, এই সম্বাদ পাইয়া ঐ মহাকুশলাত্মক গালবে শত্রুসহিত যুদ্ধদেওনার্থে অগ্রসর হইলেন. ঐ সংগ্রাম ঐ দিবসের দুই প্রহরে আরম্ভ হইল, এবং উভয়দলের সম্মুখস্থসৈন্যেরা অতি ঘোরতর সংগ্রাম করিতে লাগিল. পরে পণ্ডিতমধ্যবর্তিস্থিত সৈন্যেরা, ব্রিটিন্ এবং হলণ্ডজাতীয়প্রযুক্ত প্রথমত জয়ী হইবার চিহ্ন দর্শাইয়াছিল কিন্তু তৎপশ্চাৎ সাহায্যকারী পোর্তুগীস্ জাতীয় অশ্বারোহের ঐ সংগ্রামের প্রথমে পলায়নেতে পলায়নপ্রযুক্ত, ইংগ্লণ্ডীয় সৈন্যেরা চতুষ্পার্শ্বে বেষ্টিত হইল. ঐ আপৎযুক্তকালে ইংগ্লণ্ডীয় সৈন্যেরা, আপনারদিগকে চতুষ্কোণব্যূহ করিয়া, সংগ্রামহইতে নির্গত হইয়া, এক নিকটস্থ উচ্চস্থানে গেল; পরে সে দেশবিষয়াজ্ঞাতপ্রযুক্ত এবং খাদ্যসামগ্রীরহিতপ্রযুক্ত, তাহারদের ১০০০০ দশ সহস্র লোক, যুদ্ধে পরাভূত ব্যক্তিস্বরূপ আপনারদিগকে শত্রুহস্তে অর্পণ করিল. ঐ জয় সর্বতোভাবে সম্পূর্ণ

জয়স্বরূপ ছিল, এবং কাতালোনীয় পরগনান্তঃপাতিব্যতিরিক্ত তাবৎ স্পেন্ দেশ স্থেরা আত্মবাধ্যে ফিলিপের নিকটে প্রত্যাগমন করিল.

ঐ কালপর্য্যন্ত রাণীর তাবৎমন্ত্রণা স্বাতন্ত্র্যপক্ষপাতিলোকদ্বারা অনুষ্ঠিতা হইয়াছিল; এবং ঐ মার্লবরাহের অগ্রণী প্রথমত রাজাপ্রভুত্বপক্ষপাতী লোক হইলেও, অবশেষে স্বাতন্ত্র্যপক্ষপাতী হইলেন; যেহেতুক তিনি দেখিলেন, যে ফ্রান্সিসদের অহঙ্কারদমনকরণে তাহারা অভিলাষি ছিল. অতএব ঐ স্বাতন্ত্র্যপক্ষপাতীরা, গতরাজার যেই অভিলাষ তদ্বর্জনে, এবং সাংপ্রদাপ্রভুত্ব যে উভয় এইক্য রাজনীতিস্বভাবেতে লিপ্ত হইয়া, তাবৎ ইয়রোপের মধ্যে একাধিপত্য চুর্ণকরণে চেষ্টা পাইতে লাগিল যে আধিপত্যের মধ্যে দুষ্টপরাক্রম ব্যক্তিরদের বিবেচনানুসারে কর্তৃত্বকারীরা কার্য্যানুষ্ঠান করেন, সেই আধিপত্যে প্রজারা যেমন বিসদৃশ হয় তদ্রূপে তৎসভ্যেরাও বিসদৃশ হয়. কিন্তু সে যাহা হউক, ঐ সময়ে প্রজারদের বিসদৃশ হইবার উপক্রম হইয়াছিল; ফলত ঐ আসন্ন পাশস্বাতন্ত্র্যপক্ষপাতিসভ্যেরদের অপমানোপস্থিতের পূর্ব্বে, পার্লিমেণ্টের মধ্যে বৃহত্তরবিষয়ক এক কার্য্য উপস্থিত হইয়াছিল. ঐ কার্য্যের নিষ্পত্তি অনেকে বাঞ্ছা করিয়াছিল কিন্তু তাহার সম্পন্নতা সকলে অতিদুর্লভ জ্ঞান করিল আমি কহিতেছি যে ঐ কার্য্য, তাহা ইংগ্লণ্ডীয় এবং স্কটলণ্ডীয় রাজ্যদ্বয়ের সংমিলন. ঐ উভয়রাজ্য, প্রথমজেম্সের সিংহাসনগ্রহণকালাবধি একাধিপতিক হইয়াছিল, কিন্তু পৃথক্ পার্লিমেণ্টপ্রযুক্ত প্রজারদের পৃথক্পৃথক্ ব্যবহার এবং চেষ্টা হইয়াছিল.

ঐ রাজত্বের আরম্ভেতে, ঐ উভয় রাজ্যের সংযোগের চেষ্টা, পাওয়া গিয়াছিল; কিন্তু পূর্ব্বদেশীয় বাণিজ্যব্যবসায়বিষয়ে কতকগুলিন বিবাদ উপস্থিত হওয়াতে, ঐ মন্ত্রনা ভঙ্গ হইয়াছিল, তাহাতে সকলে ভাবিল যে ঐ সংযোগ হওন অসাধ্য. পরে ঐ সংযোগবিষয়ক সন্ধি, যাহা পরেতে উভয়পক্ষীয়রাজ্যস্থসভা কর্তৃক দৃঢ়তরূপে বিচারিত হইবে, তদ্বিষয়ে উভয়রাজ্যের আমীনকার্য্যে নিযোজিত ব্যক্তিরদেরপ্রতি উভয়পার্লিমেণ্টসভ্যেরদিগকে পরাক্রমদেওনদ্বারা, তাহা পুনরুত্থাপিত হইয়াছিল. ঐ আমীনেরদের যে নিযোজনবিষয়, তাহাতে রাণীর অধিকার ছিল, কিন্তু তিনি অতিশয় সাবধানা ছিলেন, যে আত্মবিষয় সিদ্ধকরণেচ্ছুকব্যতিরিক্ত, অন্যকাহাকেও তদত্যাভিলষিতবিষয়ে নিযুক্ত না করেন.

পরে ঐ কার্য্যসিদ্ধ্যর্থে রাণী উভয়পক্ষে আমীন নিযুক্ত করিলেন, তাহাতে তাহারা, পরামর্শার্থে নিরূপিত হ্বাইৎহালনামকস্থানে নিকটস্থিত কাক্পিৎনামক সভাস্থানের এক কুঠরীতে একত্র হইল. পরে রাণীর, ঐ আমীনেরদিগকে ত্বরায় কার্য্যসম্পাদনকরণাজ্ঞাদেওনপ্রযুক্ত, ঐ মহাখ্যাত্যাপন্ন সন্ধিপত্রের পৃথক্ বিষয়ে

ঐ আমীনকার্য্যে নিযোজিতব্যক্তিরা, অতিশীঘ্র সম্মত হইয়া, স্বাক্ষর করিলেন, এবং কেবল ইহা অবশিষ্ট রহিল, যে তাঁহারা ঐ সন্ধিপত্র উভয়রাজ্যের পার্লিমেন্তসভ্যেরদের নিকটে আনান.

ঐ মহাখ্যাত্যাপন্ন সন্ধির মধ্যে, এই২ বিষয় স্থির হইয়া ছিল, যে সংমিলিত উভয়রাজ্যাধিকারিতা, হানোবরনামক বংশেতে স্থাপিত হইবে; এবং ঐ সংমিলিতরাজ্যের প্রতিনিধি কেবল এক পার্লিমেন্ত হইবে; এবং ঐ মহাব্রিটিনের তাবৎপ্রজা, আপনার যে২ ব্যবহার্য্য এবং যে২ হিত, তাহা পরস্পর একই রূপে ভোগ করিবে, এবং বাণিজ্যব্যবসায়ে এবং ব্যবহারে আপনার যে২ ব্যবহার্য্য এবং যাথার্থ্য তাহা তুল্যভাবে সহভোগ করিবে; এবং যাহার২ যাহা যথার্থ তদ্বিষয়ে, এবং রাজশাসনবিষয়ে, এবং রাজনীতি বিষয়ে যে২ ব্যবস্থা, তাহা উভয়রাজ্যেতে একই প্রকার হইবে: কিন্তু কোনো২ পৃথক্‌ব্যক্তির যে ব্যবহার্য্য, তদ্বিষয়ে যে২ ব্যবস্থা হইয়াছে, স্কটলণ্ডীয় প্রজারদের হিতকার্য্যব্যতিরিক্ত, তাহা অন্যথা হইবেক না; এবং ঐ রাজ্যের সংমিলনের পূর্ব্বে স্কটলণ্ড রাজ্য চল্লিশদিনপর্য্যন্তাধিষ্ঠিতপ্রাড্বিবাকব্যবস্থান, এবং অন্য২ যে২ আদালৎ, সে সকলের, যেমত পরাক্রম এবং যেমত ব্যবহার ছিল, তাহা ঐ রাজ্যের পূর্ব্ব নিরূপিতব্যবস্থানুসারে থাকিবে; এবং মহাব্রিটিনের পার্লিমেন্তের মধ্যে, ঐ স্কটলণ্ড রাজ্যপ্রতিনিধি ষোলো জন কুলীনসভ্য এবং পঁয়তাল্লিশ সাধারণসভ্য, তৎকালীন স্কটলণ্ডীয় পার্লিমেন্ত নিয়োজ্যানুসারে নিযুক্ত হইবে; এবং স্কটলণ্ডীয় কুলীনসভ্যেরা, মহাব্রিটিনের কুলীনসভ্যস্বরূপ মান্য হইবে, এবং তৎকালীন সংমিলনের সময়ে স্কটলণ্ডীয় যে২ কুলীনসভ্যেরা যে২ পদবীতে খ্যাত ছিল তাহারা সেই২ পদবীতুল্য তৎকালীন ইংগ্লণ্ডীয় কুলীনসভ্যেরদের যে২ পদবী তত্তৎপদপ্রাপ্ত হইবে, এবং পরেতে যে২ ইংগ্লণ্ডীয়কুলীনসভ্য অবস্থিত হইবে তাহারদের প্রথম পদ খ্যাত থাকিবে; এবং ঐ স্কটলণ্ডীয়সভ্যেরা পার্লিমেন্তেতে আত্মসম্মতিচিহ্নদেওনব্যতিরেকে, এবং কুলীনসভ্যেরদিগের বিচারবিষয়ে বিচার করণব্যতিরেকে, ইংগ্লণ্ডীয় কুলীনসভ্যেরদের যে২ ব্যবহার্য্য তাহা ভোগ করিবে; এবং স্কটলণ্ডীয় রাজশাসন এবং রাজকীয় তাবৎ চিহ্ন পূর্ব্বমতই থাকিবে; এবং ঐ সন্ধিপত্রের বিপরীত উভয়রাজ্যের মধ্যে যে২ আজ্ঞা, এবং যে২ ব্যবস্থা, তাহার শেষ হইয়া উভয়রাজ্যের পার্লিমেন্তকর্তৃক লুপ্ত হইবে. ঐ সংমিলনে এই২ পৃথক২ বিষয় নিরূপিত হইয়াছিল, এবং তাহা ব্যবস্থারূপে সংস্থাপনার্থে কেবল উভয়রাজ্যের সভ্যেরদের সম্মতির অপেক্ষা ছিল.

পরে ঐ সমস্ত সভার মধ্যে যে২ বাদানুবাদ হইতেছিল, সেই সমস্ত বাদানুবাদ প্রস্তাবানুরূপ সাড়ম্বর ছিল. পরে স্কটজাতীয় পার্লিমেন্তীয় সভ্যের দিগকে, ঐ সংমি

করণবিষয়ে সম্মত করাওনার্থে, মহাসভ্যপ্রভৃতিরা, ইহা কহিল, যে উভয়রাজ্যের দৃঢ়তর সংমিলন হইলে, তাহা ভাবিস্থায়ি ঐক্যের নিদান হইবে; এবং তদ্দ্বারা প্রজারদের ধর্ম্ম এবং আচার. এবং সম্পত্তিপ্রভৃতি স্ববশীভূত হইবে; এবং উভয় রাজ্যের মধ্যে যেই দ্বেষ এবং যেই পরস্পরবিরোধ বর্দ্ধিত হইয়াছিল, তাহা তদ্দ্বারা শেষ পাইবে; এবং তদ্দ্বারা উভয়ের বল এবং ধন এবং ব্যবসায় বর্দ্ধিত হইবে. এবং তদ্দ্বারা প্রজারা ভিন্ন২ অবস্থিত চঞ্চাকরণস্বভাবহইতে মুক্ত হইয়া, তাবৎ দ্বীপ পরস্পর প্রীতিতে পরিপূর্ণ হইবে; এবং তদ্দ্বারা তাহারা. তাহারদের তাবৎ শত্রুরদের নিবারক হইতে পারিবে. এবং প্রতিস্তন্ত মতাবলম্বিরদের হিত, এবং তাবৎ ইউরোপের অপরিবর্তনীয়াবস্থা স্থাপন করিতে পারিবে. সে সকল এবং একদ্রব ইহাও কহাগিয়াছিল. যে রাজ্যের শাসনকর্ত্তা যে চক্র তাহা কাষ্ঠতুলাদিরূপ যে বহুযন্ত্রা. তৎকর্ত্তৃক যত উত্তমোত্তম অনুবাধিত হয়, তাহারদের তদ্রূপ চেষ্টা এবং উদ্যোগ উত্তরোত্তর বর্দ্ধিত হইবে. এবং তাহারদিগকে ইহাও দেখান গেল যে ঐ সংমিলনেতে তাহারদের যেই ভারীকর দিতে হইবে, তাহা পূর্ব্বীয় রাজ্যব্যবস্থানুযায়ী অংশের তুল্য হইবে না; এবং তাহারদিগের যেই দেয় কর, তাহা ইংগ্লণ্ডীয়েরদের দত্ত করের সপ্ততি অংশের একাংশতুল্য ছিল না, তথাপিও রাজ্যব্যবস্থানুযায়ী তাহারদের ঐ অংশ, ইংগ্লণ্ডীয়েরদের অংশের দশাংশের একাংশ মাত্র ছিল না. ঐ সংমিলনানুকূল যে এই২ বাদ নুবাদ, তাহা স্কৎ সভ্যেরদের নিকটে প্রস্তাবিত হইয়া ছিল; তাহাতে ইংগ্লণ্ডীয় পার্লিমেণ্টসভাসকলের মধ্যে ইহাও কথিত ছিল, যে ঐ সংমিলনপ্রযুক্ত পরে যদি কোনো মহৎ এবং অতিভয়ানক ব্যাপার শত্রু হয়, তবে সেও তাহারদিগের ক্লেশজনক হইতে পারিবেক না; এবং পরেতে যদি উভয়রাজ্যের বিচ্ছেদ হয়, তবে ইংগ্লণ্ডরাজ্য সর্ব্বস্ব হারিতহইতে পারে, কিন্তু অর্থরহিত এবং সাহসিক যে ঐ স্কৎরাজ্য, তাহাহইতে ইংগ্লণ্ডীয় রাজ্যের কিঞ্চিল্লাভেরও সম্ভাবনা নাই.

অন্য পক্ষে স্কৎজাতীয়েরা, ইহা মনে করিয়া অতিশয় রাগে পরিপূর্ণ হইল, যে আমরা আপনারদের প্রাচীন অনাশ্রিতরূপ প্রভুত্ব হারিত হইব; এবং কুলীনসভ্যেরা, পার্লিমেণ্টের মধ্যে স্বস্বপদহইতে চ্যুত হইবে. ঐ রূপ আপনারদিগকে দেখিয়া, দেখিতে পাইল, যে তাহারা আত্মপ্রাধান্য এবং মর্য্যাদারহিত হইয়া অপমানিত হইবে; এবং রাজ্যের মধ্যে ব্যবসায়ী যেই লোক তাহারা দেখিতে পাইল, যে তাহারদের বাণিজ্যব্যবসায় অতিশয়শুল্ক গ্রহণেতে অত্যসহ্য হইবে; এবং বেস্তইণ্ডীস্ অর্থাৎ ইংগ্লণ্ডীয়াধীনান্যদেশেতে, তাহারা ব্যবসায়করণে যেই নূতন ব্যবস্থাপ্রাপ্ত হইয়াছিল, তাহার পরে সে ব্যবসায় লাভজনক হইবে কি না, ইহার কোনো নিশ্চয় ছিল না; এবং ইংগ্লণ্ডীয় পার্লিমেণ্টগৃহেতে ইহাও কথিত

ছিল. যে দরিদ্র রাজ্যের সহিত যে ধনাঢ্যরাজ্যের সংমিলন, সে সর্ব্বদা নির্ধন রাজ্যের হিতকারী হয়; এবং ধনাঢ্য যে রাজ্য, সে কেবল দরিদ্রুরাজ্যহইতে প্রাণধারণোপযোগিদ্রব্যের ভোগকরণব্যতিরেকে অন্যকিছু প্রাপ্ত হইতে পারিবে না. ঐ সন্ধিবিষয়ে ইহাও কথিত আছে, যে স্কৎজাতীয়েরা অত্যনিচ্ছাপূর্ব্বক ঐ সংমিলনেতে সম্মত হইয়াছিল যেমন অত্যনিচ্ছাপূর্ব্বক কোনো স্ত্রীর বিবাহ; এবং সকলেই ইহা ভাবিল, যে ঐ সংমিলন, এমত অসংলগ্ন এবং অসম্বদ্ধ বিষয়েতে সংযুক্ত ছিল, যে তাহা কখনো সম্পন্ন হইতে পারিবে না. এবং কেহ২ কহিল, যে স্কৎজাতীয়েরা যেং ভূমিকর দিয়াছিল, তাহা ইংগ্লণ্ডীয়াংশাপেক্ষা অত্যল্প এবং রাজব্যবস্থানুযায়ী তাহারদের যে অংশ, তাহা তদপেক্ষা ন্যূন ছিল.

পরে রাজাপ্রভুকপক্ষপাতিরা যেং বাধা জন্মাইয়াছিল, সেই সকলের বিরুদ্ধে, উভয় পার্লিমেণ্টগৃহের সভ্যেরদের অধিকাংশ লোক, ঐ সংমিলনের প্রত্যেক বিষয়ে সম্মত হইল.

এতদ্রূপসংমিলনে যেং হিত এবং যেং লাভ, তদ্বিষয় জানিতে প্রথমত কোনো কাহারো জ্ঞান এবং বুদ্ধি ছিল না, তথাপি পরেতে ঐ সংমিলনেতে সকলের সম্মতহইতে হইল.

ঐ সকল হইতেছিল সে কালেতে, স্বাতন্ত্র্যপক্ষপাতীয় সভ্যেরা প্রতিদিন কম হইতে লাগিল. পরে যাহারদিগকে মালবরাঘর অগ্রনার স্ত্রী রাণীর সেবার্থে তাঁহার নিকটে আনিয়াছিলেন, তাহারদের মধ্যে মাসহামনামক ঐ অগ্রনীর জ্ঞাতির এক জন কুটুম্বিনী, যাহাকে ঐ স্ত্রী দরিদ্রাবস্থাহইতে মুক্ত করিয়া প্রাতিপালন করিয়াছিলেন, তাহাকে রাণীর নিকটে দিলেন. পরে ঐ অগ্রনীর স্ত্রী উত্তরোত্তর মূর্খাকরণপূর্ব্বক অত্যুগ্রা এবং অহঙ্কারী হইয়া, যেং কর্ম্মের দ্বারা বর্দ্ধিতা হইয়াছিলেন, উত্তরোত্তর তাহাতে হীন হইতে লাগিলেন. অন্যপক্ষে মাসহাম নাম্নী ঐ স্ত্রী, যাহার আশ্রয়াংশাবলম্বনাবশ্যক ছিল, সে ঐ অগ্রনীর স্ত্রীর অপেক্ষা অত্যনম্রা এবং উদ্যোগিনী ছিল. সে স্ত্রী, সর্ব্ববিষয়ে রাণীর উপাসনা করিত, এবং তাঁহার সর্ব্ববাক্যে উত্তরদায়িকা হইত. পরে রাণীর অন্তঃকরণ যে রাজপ্রভুকপক্ষপাতিরদের প্রতি ছিল, এবং ঐ ধর্ম্ম যে ঈশ্বরনিরূপিত, এবং তাহাতে সর্ব্ববিষয়ে সম্মতহওয়া কর্তব্য, ইহাতে রাণীর যে প্রত্যয়, তাহা ঐ স্ত্রী অতিশীঘ্র অবগতা হইয়া, ঐ অগ্রনীর স্ত্রীর ন্যায় ধর্ম্মবিষয়ে রাণীর বাধাজনিকা না হইয়া, বরঞ্চ ঐ রাণীর প্রিয়তমমতে অনুকূলা হইয়া, তদপেক্ষা তন্মতে নিমগ্না হইতে লাগিল.

সে যেরূপ হউক, ইহা সত্য, যে ঐ স্ত্রী হার্লেনামক প্রধানরাজলেখকের কার্য্যসম্পাদনদ্বার ছিল. ঐ হার্লে পূর্ব্বাবধি রাণীর অনুগ্রহাধীন হইয়া স্বাতন্ত্র্য

পক্ষপাতিসভ্যেরদের মর্য্যাদাস্থাপকহওনে নিশ্চয় করিল তাহাতে রাজপ্রভুত্ব পক্ষপাতিরদিগকে আত্মাশ্রিতকরণ এবং স্বাতন্ত্র্যপক্ষপাতী, যাহারা বহুকালাবধি রাজ্যহইতে অনেক হিতোপভোগ করিয়াছিল, তদ্ভোগহইতে তাহারদিগকে বহিষ্করণে আশা করিয়াছিল.

ঐ হার্লে আত্মাভিলাষ সিদ্ধকরণবিষয়ে সাহায্যকরণার্থে, পরেতে শ্রীযুক্ত বলিংব্রোক্ নামেতে খ্যাত হেনরি জান্ নামক ব্যক্তিকে মনোনীত করিল. ঐ বলিংব্রোক অতিবাক্পটু এবং অত্যভিলাষশালী এবং আত্মযশোবর্দ্ধনে চুক, কিন্তু অস্থিরান্তঃকরণ এবং অতিকর্ম্মদক্ষ এবং অহঙ্কারী এবং যৎকিঞ্চিৎ ধূর্ত্ত এবং কার্য্যাকার্য্যবিবেচনা রহিত ছিলেন.

ঐ পরামর্শি ব্যক্তিরদের সহিত অতিকর্ম্মদক্ষ শ্রীযুক্ত সীমন্ হারকোর্ত নামক অন্যএক ব্যক্তি মিলিত হইল.

ঐ কালে বোধ হইয়াছিল যে প্রজারা, যাহারা পূর্ব্বে স্বাতন্ত্র্যপক্ষপাতিসভ্যেরদের অত্যনুনয় করিত, তাহারাও উত্তরোত্তর ঐ সভ্যেরদের প্রতি অত্যশ্রদ্ধান্বিত হইয়া, যেই অসহনীয় ভারের নীচে তাহারা কোঁকাইতে লাগিল, তাহার দোষ ঐ সভ্যেরদিগকে দিতে আরম্ভ করিল. ঐ কালপর্য্যন্ত প্রজারা যে ঐ সকল ভার সহ্য করিয়াছিল, তাহাতে কেবল জয়ৈশ্বর্য্যাশায় চালিত হইয়া ধৈর্য্য করিয়াছিল, কিন্তু পরে তদ্বিষয়ে অনুশোচন করিতে লাগিল.

ঐ হার্লে যিনি পরেতে শ্রীযুক্ত অক্সফর্দ নামে খ্যাত ছিলেন, তিনি ঐ ভিন্ন ভিন্ন পক্ষপাতিরদের সকল লালিষের মূল ছিলেন. ঐ সকল লালিষহইতে কোন কিছু ত্বরায় নিষ্পন্ন হইল না, কিন্তু উত্তরোত্তর বর্দ্ধিত হইয়া ক্রমেতে কার্য্যসাধক হইল.

অবশেষে স্বাতন্ত্র্যপক্ষপাতীসভ্যেরা পুনশ্চস্ফূর্ত্তিপ্রাপ্ত হইয়া, রাজপ্রভুত্বপক্ষপাতিরদের তাবৎ ছল জ্ঞাত হইতে লাগিল, কিন্তু অকালে স্ফূর্ত্তিপ্রাপ্ত সকলি ব্যর্থ হইল, কেননা তাহারদিগের প্রতি রাণীর যে শ্রদ্ধা, তদ্রাহিত্য হইয়াছিল,

কিছু কাল পরে ঐ হার্লে জন্মমৈত্রতাত্যাগ করিয়া, স্বাভিলষিতবিষয় সিদ্ধার্থে অতিক্রুততর স্বকার্য্যসিদ্ধি করিতে লাগিল. ঐ সময়ে রাণী ঐ ব্যক্তিতে দৃঢ়তর প্রত্যয় করিয়াছিলেন, কিন্তু সে সময়ে তিনি প্রকাশরূপে রাজকার্য্যে প্রবৃত্ত হন নাহি. পরে রাজপ্রভুত্বপক্ষপাতীরা যে জয়ী তদ্বিষয়, এবং তাবৎপ্রজারদিগের মন যে প্রকাশরূপে তাহারদেরি প্রতি ছিল, তাহা আপনাতে অল্পবিষয়ক কিন্তু ফলেতে বহুবিষয়ক এক কার্য্যোপলব্ধিদ্বারা, রাণী প্রথমত জ্ঞাতা হইলেন. ঐ সময়ে রাজ্যমধ্যে উভয়পক্ষপাতীরা, বিরোধে প্রবৃত্তহওনার্থে

উদ্যত ছিল, এবং কেবল যুদ্ধারম্ভকরণের সঙ্কেতাপেক্ষী হইয়া রহিয়াছিল. পরে, অর্থজ্ঞানবলরহিত দৈবাদুপস্থিত এক ব্যক্তিদ্বারা, ঐ সঙ্কেত দেওয়া গেল.

অপর হেনরি শাচেবেরেল্ নামে এক জন ধর্ম্মাধ্যক্ষ, যিনি অক্সফর্দনগরে বর্দ্ধিত হইয়াছিলেন, তিনি নির্বুদ্ধি এবং ব্যগ্রস্বভাব ছিলেন. ঐ ব্যক্তি, যাহারা অতিদৃঢ়তর রাজস্থাপিতমতপক্ষপাতী, তাহারদের মধ্যে মান্য ছিলেন, এবং রাজস্থাপিতমতান্তরাবলম্বিরদের বিরুদ্ধে অপ্রকৃতরূপে দ্বেষ প্রকাশ করিয়াছিলেন. ঐ ব্যক্তি দর্বী নগরে গ্রীষ্মকালে সভ্যেরদের একত্রগণনসময়ে, ঐ মতান্তরাবলম্বিরদের বিরুদ্ধে অনেক প্রস্তাব করিয়াছিলেন. এবং নবেম্বর মাসের ৫ পাঁচই তারিখে পাওল্নামক ধর্ম্মশালার মধ্যে, ঐ ব্যক্তি ভবিষ্যত্তাপসূচক এক রচিত প্রস্তাবের মধ্যে রাজনিবারণমতপক্ষে অনেক বাক্য কহিলেন, এবং স্থাপিত মতান্তরাবলম্বিরদের ক্ষমাকরণবিষয়ের প্রতিও অনেক অসঙ্গতবাক্য কহিলেন; এবং কহিলেন যে স্থাপিতধর্ম্মপক্ষপাতীরা শত্রুদ্বারা বহুক্লেশ পাইয়াছিল, কিন্তু মৌখিকবন্ধুবান্ধবকর্ত্তৃক অত্যল্প সাহায্যপ্রাপ্ত হইয়াছিল; এবং যে২ ব্যক্তিরা অন্যতোদ্যোগকরণাকাঙ্ক্ষী ছিল, তাহারদের নিমিত্তে তুরী বাজাইয়া, প্রজারদের প্রতি এই যুক্তি দিল, যে তোমরা ঈশ্বরের সাক্ষাতে সতর্ক হইবা. পরে সর্ জার্এল্ গিরাদ নামে প্রধানদণ্ডনায়ক ঐ প্রস্তাববিষয়ে ঐ ব্যক্তির সাহায্য করিলেন. ঐ প্রস্তাব অতিমূর্খকৃত এবং সহসা অবোধগম্য হইলেও, ঐ দণ্ডনায়ক ঐ ধর্ম্মাধ্যক্ষের সাহায্যকরণদ্বারা ছাপা করাইয়া প্রকাশ করিলেন. তাহাতে ঐ রচনা রাজপ্রভুকপক্ষপাতিকর্ত্তৃক অতিপ্রশংসিত হইল, এবং তাৎকালিক রীত্যনুক্রমে ঐ ধর্ম্মোপদেশ সকল, অতিখ্যাত্যাপন্ন ছিল, কিন্তু ইদানী যথার্থরূপে সকলেরি পরিহাসাস্পদ হইয়াছে.

অপর দোল্বেন্ নামে য়র্কের মহাধর্ম্মাধ্যক্ষের পুত্র ঐ সকল অনন্বিত প্রলাপের বিষয় প্রজাপ্রতিনিধিসভ্যেরদের নিকটে দর্খাস্ত করিয়াছিলেন. তাহাতে ঐ রচিতের মধ্যে যে২ স্থানে অসঙ্গত ছিল তাহা ঐ সভ্যেরদের নিকটে পাঠ করাতে, ঐ সভ্যেরা কহিল, যে ঐ সকল ধর্ম্মোপদেশকপত্র কেবল পাপময় এবং পরবিরোধিসূচক; তাহাতে ঐ সাচেবেরেল্ সভ্যেরদের নিকটে বিচারার্থে আনীত হইলেন. সেখানে উপস্থিত হইয়া, তিনি যে ঐ সমস্ত ধর্ম্মোপদেশ রচিয়াছিলেন, তাহা অবজ্ঞা না করিয়া, স্বকৃতবিষয়ে অহঙ্কার করিলেন; এবং শহরের প্রধানদণ্ডনায়ক, যিনি ঐ সময়ে বর্ত্তমান ছিলেন, তৎকর্ত্তৃক ঐ ধর্ম্মোপদেশ ছাপা করাইয়া প্রকাশকরণে যে সাহায্যপ্রাপ্ত হইয়াছিলেন, তাহাও বলিয়া দিলেন. পরে সভ্যেরদের নিকটহইতে অন্তর যাইতে, ঐ ব্যক্তিকে আজ্ঞা দেওয়ানন্তর, ঐ সভ্যেরা পণ করিলেন, যে কুলীনসভ্যেরদের নিকটে মহাদোষ এবং

অনুপযুক্তব্যবহারজন্যে, ঐ ব্যক্তির অপবাদ করিবে. পরে ঐকার্য্যসম্পাদনার্থে, ঐ প্রজাপ্রতিনিধিসভ্যেরা, ইংগ্লণ্ডীয়প্রতিনিধিসভ্যেরদের প্রতিনিধিরূপে দোল্বেন্ নামে এক ব্যক্তিকে নিযুক্ত করিল. পরে ঐ সাচেবেরেলের তাবৎ অপবাদ বিষয়ের পত্ররচনার্থে এক সম্প্রদায় নিযুক্ত করণানন্তর, তাঁহাকে বন্দী করিল; এবং বেষ্টমিনষ্টরহালনামক স্থানে কুলীনসভ্যেরদের নিকটে তাঁহার বিচারার্থে এক দিবস নির্ণয় করাগেল.

পরে ঐ চমৎকৃত বিচার বিষয়, যাহা ১৫ পনরো দিনপর্য্যন্ত হইয়াছিল, এবং ঐ সমস্তসময়ে অন্য সকল রাজকর্ম্মনিবারক হইয়াছিল, তাহার প্রতি তাবদ্রাজ্য [illegible] প্রতীক্ষা করিয়া রহিয়াছিল. এবং রাণী স্বয়ংই প্রতিদিন অন্যং দর্শকের মত দেখিতে যাইতেন, এবং প্রতিদিন যে সময় ঐ বন্দী বিচারস্থানে যাইতেন, সেই সময় বহুজনতা, ঐ বন্দী যে বিজয়ী হন, এই নিমিত্ত উচ্চৈঃস্বরে শব্দ করত [illegible] মনোমধ্যে প্রার্থনা করত, তাঁহার সঙ্গে যাইত. পরে সর জোসেফ্ জেকেল্, এবং এরনামক প্রবীণ সভাসৎ, এবং সর পিতর কিং নামক মুহুরির, এবং জেনেরাল স্তানহোপ্ এবং সর তামস পাকের এবং রাবর্ট বালপোল প্রভৃতিরা, ঐ প্রজাপ্রতিনিধিসভ্যেরদের প্রতিনিধিকার্য্যসম্পাদক ছিল. অপর ঐ প্রতিবাদী অধ্যাপকের প্রতিনিধি, সর সিমন্ হার্কোর্ত এবং ফিপ্স নামে দুই ব্যক্তি ছিল; ঐ দুই ব্যক্তি আটেরবরি এবং স্মালরিজ এবং ফ্রেণ্ড নামে অধ্যাপকদ্বারা সাহায্য প্রাপ্ত হইয়াছিলেন. পরে যে সমস্ত সময়ে ঐ বিচার হইতেছিল, সেই সমস্ত সময়ে, ঐ সকল নগরনিবাসিরদের কোলাহলতুল্য কোনো কোলাহল ছিল না, কেননা তাহারা রাণীর [illegible] করিয়া, উচ্চৈঃস্বরে এই কথা কহিল, যে মহারাণীর প্রতি এবং ধর্ম্মসম্পর্কীয়রদের প্রতি ঈশ্বর আশীর্ব্বাদ করুন, এবং এই ভরসা রাখি, যে মহারাণী আপনি ঐ সাচেবেরেল নামে অধ্যাপকের পক্ষ আছেন. ঐ নগরনিবাসীরা, ঐ সময়ে অনেক ধর্ম্মশালা ভগ্ন করিল, এবং অনেক ভদ্রং রাজস্থাপিতমতান্তরাবলম্বিরদের গৃহ লুট করিল, এবং ব্যাঙ্ক অর্থাৎ কুঠী লুটকরণবিষয়ে পরস্পর পরামর্শ করিল. পরে প্রজাপ্রতিনিধিসভ্যেরদিগের নিবেদনপত্র দেওনজন্যে, রাণী ঐ কলহ নিবৃত্তিকরণের আজ্ঞা প্রচার করিলেন, তাহাতে অনেক ব্যক্তি ধৃত হইয়া বন্দী হইল; এবং রাজদ্রোহদোষজন্যে বিচারিত হইল, তাহারদের মধ্যে দুই ব্যক্তি দোষী হইয়া বধাজ্ঞা প্রাপ্ত হইল, কিন্তু শেষে কাহারো বধ হইল না.

পরে যখন প্রজাপ্রতিনিধিসভ্যেরা, ঐ সাচেবেরেলের অপবাদপত্র পাঠ সমাপ্ত করিয়াছিল, তখন ঐ সাচেবেরেলের প্রতিনিধিরা, অনেক বাক্পটুতা এবং মনোযোগপূর্ব্বক উৎপক্ষ হইয়া বাদানুবাদ করিতে লাগিল. এবং ঐ সাচেবে

রেল্ কিছুকাল পরে, স্বয়ংই এক প্রস্তাব করিল, ঐ প্রস্তাব তাঁহার ধর্ম্মোপদেশাপেক্ষা অতিবৈলক্ষণ্যপ্রযুক্ত, বুঝা যায় যে তাহা অন্য কোনো ব্যক্তির রচিত. ঐ প্রস্তাবমধ্যে রাণীর প্রতি এবং তাঁহার শাসনের প্রতি যে ঐ সাচেবেরেলের কোন হিংসা চেষ্টা নাই, ইহা তিনি জানাইয়া আত্মনির্দোষতা প্রকাশ করিলেন; এবং রাজ্যে প্রভুত্বপরিবর্তনবিষয়ে এবং প্রাতিস্তন্তমতাবলম্ব্যুত্তরাধিকারি হওয়ার বিষয়ে অতিসমাদরপূর্ব্বক ব্যাখ্যা করিলেন; এবং ধর্ম্মপক্ষপাতীরদের যে রাজনিবারণ মতে, অর্থাৎ যে মতেতে ওনি প্রতিপালিত হইয়াছিলেন, তাহাতে স্বাকৃত হওয়া কর্ত্তব্য, ইহা প্রচার করিলেন; এবং ঐ দয়াজনক প্রস্তাবের শেষাংশে অতি বাক্পটুতাপূর্ব্বক শ্রবণকারিরদের দয়াজন্মানে চেষ্টা করিলেন.

অবশেষে অনেক কঠোর বাদানুবাদের পর এবং অনেক কটূক্তির পর, এক শত হইতে অন্যূন সপ্তদশাধিকলোকেরদের সম্মতিতে, ঐ সাচেবেরেলের দোষ প্রমাণ হইল; কিন্তু প্রাচীনজাদের চৌত্রিশ জনের ন্যূন নহে, ঐ স্থিরীকৃত প্রমাণবিষয়ে আপনারদের অসম্মতি জানাইল. পরে ঐ শাচেবেরেল্ তিন বৎসরপর্য্যন্ত ধর্ম্মোপদেশদেওনহইতে নিবারিত হইলেন; এবং ঐ দুই ধর্ম্মোপদেশগ্রন্থ, যাহা তিনি ছাপা করাইয়াছিলেন, তাহা নগরের প্রধানদণ্ডনায়কের এবং তদধীন অন্য দুই দণ্ডনায়কের সাক্ষাৎকারে, জল্লাদের হস্তদ্বারা অগ্নিতে জ্বালাওন গেল. ঐ ব্যক্তির অল্পদণ্ড, যাহা তাৎকালিক লৌকিক ভয়প্রযুক্ত অল্প হইয়াছিল, তাহা রাজপ্রভুকপক্ষপাতিরদের প্রতি জয়স্বরূপ বোধ হইল.

অপর তৎকালীন রীতি ঐ প্রকার ছিল, তন্মধ্যে রাণী অন্যএক নূতন পার্লিমেন্ত আহ্বানকরণে চেষ্টা পাইতে লাগিলেন; এবং রাণী স্বয়ংই রাজপ্রভুকপক্ষপাতিরদের স্নেহকারিণী হওনপ্রযুক্ত, এবং প্রজারদের অভিলাষানুসারে প্রতিনিধিব্যক্তি নিযুক্তকরণদ্বারা, তাহারদিগের সন্তোষ জন্মাইলেন; এবং যাহারা২ সভায় প্রেরিত হইয়াছিল, তাহারদের মধ্যে যাহারা স্বাতন্ত্র্যপক্ষপাতিবিরুদ্ধাচরণে আপনারদিগকে খ্যাতাপন্ন করিয়াছিল, তদ্ব্যতিরিক্ত অন্যকেহ খণ্ডিত হইল না.

ঐ সময়ে ঐ সকল হইতেছিল তাহার মধ্যে ফ্লাণ্ডর্স দেশে যে বার্ষিকযুদ্ধ হইতেছিল, তাহা অতিসাহসিকতাপূর্ব্বক সিদ্ধ হইতে লাগিল; যেহেতুক মালবরোর আর্ল্ যে ঐ যুদ্ধ বহুকালপর্য্যন্ত চালান, তাহাতে তাঁহার অনেক লাভ ছিল, কেননা ঐ যুদ্ধ, কেবল তাঁহার অভিলাষবর্দ্ধক হইল না, কিন্তু সর্ব্বগুণাহ্লাদক যে তাঁহার লোভ তৎসম্পাদক হইল.

অপর ঐ সময়ে প্রুসিয়েরদের রাজা, অত্যন্তকৌতুক হইয়া, তদ্বিষয়ে পরামর্শ করণার্থে চেষ্টা পাইতে লাগিলেন. ঐ পরামর্শ সিদ্ধার্থে ঐ রাজা, হেগ্ নামক স্থানের

হলস্টিনের অগ্রণীর পর্কস্নামক এক জন প্রধানলোককে, ঐ বিষয়ে বাদানুবাদ করণার্থে নিযুক্ত করিলেন, এবং স্বয়ংই ঐ বিষয়ে গুপ্তেতে ঐ অগ্রণীর নিকটে চেষ্টা পাইতে লাগিলেন. অবশেষে গের্ত্রিদেনবর্গ নামক স্থানে ঐ মার্লবরয়্ এবং ইউজেন্ এবং হনজেন্দয়, যাহারা কোনো স্বকারণজন্যে ঐ ঐক্যসম্বন্ধ হওনের বিরুদ্ধপক্ষ ছিল, তাহারদের অনুমতিক্রমে এক পরামর্শ উপস্থিত হইয়াছিল. তাহাতে ঐ সময়ে ফ্রান্সিসেরদের প্রতিনিধিউকীলেরা, অনেক অমর্য্যাদা প্রাপ্ত হইয়াছিল; বিশেষত তাহারদের আচরণ দেখনের নিমিত্তে চতুর্দ্দিগে অনুসন্ধানী নিযুক্ত হইয়াছিল. এবং তাহারদের স্বামির বিষয়ে অনেক অমর্য্যাদাবাক্য কথিত হইয়াছিল, এবং তাহারদের চিঠীপত্র সকল খুলিয়া পঠিত হইয়ছিল; অতএব অবশেষে লুইস্ রাজা, অন্য এক বার্ষিকযুদ্ধ আরম্ভকরণে নিশ্চয় করিলেন.

অপর ঐ আন্ নাম্নী রাণী স্বাভিলাষানুসারে চলিয়া, যে রাজসভ্যেরা অনেক কালাবধি তাঁহার তুষ্টাস্পদ হইয়াছিল, তাহারদিগকে কার্য্যচ্যুতকরণে অতি শনৈঃ২ সাহস কুলাইতে লাগিলেন. কিন্তু সে যাহা হউক, হার্লেনামক মন্ত্রী যিনি ঐ কালপর্য্যন্ত রাণীর অতিবিশ্বস্তপাত্র হইয়া রহিয়াছিলেন, তিনি ঐ প্রকার কার্য্যক্ষমকরণের যথার্থত দ্বারা, এবং তাহাতে যে সকলের সম্মতি. এবং রাজ্যের মঙ্গলাদি ইত্যাদিদ্বারা, রাণীর প্রবোধ জন্মাইতে কিছু ত্রুটি করিলেন না. পরে ঐ ব্যক্তির পরামর্শহেতুক, রাণী ঐ সকলরাজসভাপরীবর্ত্তনকার্য্যে প্রবৃত্তা হইয়া, কেণ্টের অধ্যক্ষকে রাজগৃহরক্ষকপদচ্যুত করিয়া, যিনি অল্পপূর্ব্বে রাজসভায় রাজপুত্রকপক্ষপাতীয়দের পক্ষ হইয়াছিলেন, এবং পত্রযাতায়াতদ্বারা হার্লের সহিত যাঁহার পরিচয় ছিল, এমত যে শ্রূসবেরির অধ্যক্ষ, তাঁহাকে ঐ পদ দিলেন; কিঞ্চিৎকালপরে সণ্ডেলাণ্ডের প্রদেশাধিকারী, যিনি প্রধানরাজ্যলেখক এবং মার্লবরোর অগ্রণীর জামাতা ছিলেন, তিনি পদচ্যুত হইলেন, তাহাতে দার্ত্মথের প্রদেশাধিকারিকে তাঁহার পদ দত্ত হইল. পরে রাণী ঐ প্রকার দৃঢ়াচরণের জন্যে আপনাকে দোষাশ্রিতা না দেখিয়া, বরঞ্চ মর্য্যাদিতা দেখিয়া, আপনাকে অধীনতাহইতে মুক্তকরণে মনস্থ করিলেন.

অল্প দিবসের পরে, গদল্ফিনের প্রদেশাধিকারী আত্মকার্য্যচ্যুত হইলেন, এবং ঐ হার্লে, যিনি ঐ সময়ে এক্শ্চেকরনামক ভাণ্ডারের প্রধানমন্ত্রী এবং প্রধানখাজাঞ্চীপদে নিযুক্ত ছিলেন, তাঁহার কর্তৃত্বাধীন কতকগুলিন নিযোজিতলোকেরদের হস্তে রাজভাণ্ডার অর্পিত হইল. পরে শ্রীযুক্ত সমর্সের স্থানে, সভ্যেরদের প্রধানপদে রচেষ্টরের প্রদেশাধিকারি নিযুক্ত হইলেন; এবং রাজ প্রধানকর্ম্মসচিবের হাণ্ড্ অর্থাৎ সেনাধ্যক্ষেরদের সমভিব্যবহারীলোক, দেবন্

শিরের অগ্রণীহইতে তাহা নীত হইয়া, বকিংহামের অগ্রণীকে দত্ত হইল; এবং হেনরি জানকে স্থানদেওনার্থে, বয়লিনামক ব্যক্তি প্রধানলেখকপদচ্যুত হইলেন. পর প্রধানমন্ত্রী, রাজমোহর উপেক্ষা করনেতে, ঐ পদ প্রথমত কতকগুলিন নিযোজিতলোকেরদের হস্তে অর্পিত হইল, কিন্তু পশ্চাৎ সর শীমন্ হার্কোর্তকে দেওয়া গেল. পরে হার্তনের প্রদেশাধিকারী, আইর্লণ্ড দেশের রাজপ্রতিনিধি পদসমর্পণ করিলে, ঐ কার্য্য অরমন্দের অগ্রণীকে দত্ত হইল. এবং রাবর্ত বাল্পোলের স্থানে, জার্জ গ্রানবেল্, যুদ্ধের প্রধানলেখকপদে নিযুক্ত হইলেন; এবং অস্ত্রের মধ্যে যদি সকল ধরি, তবে স্বাতন্ত্র্যপক্ষপাতিরদের মধ্যে মার্লবরঘের অগ্রণীব্যতিরিক্ত, এক জনও কোনো রাজপদে নিযুক্ত রহিল না. ঐ মার্লবরঘের অগ্রণী অনিচ্ছাপূর্ব্বক ঐকালপর্য্যন্ত সৈন্যেরদের প্রধানসেনাপতিপদে নিযুক্ত রহিলেন, কিন্তু আপনাকে ছিন্নমূলবৃক্ষ যাহার নিকটবর্ত্তী পতন, তাহাকে সর্ব্বনাশ নিকটবর্ত্তি জ্ঞান করিয়া রহিলেন.

কিন্তু তৎকালে, যে সময়পর্য্যন্ত পার্লিয়েমেন্টসভারা রাণীর সর্ব্বাক্যে সম্মত না হইয়া, রাণীর অভিমত সংস্থাপন করিয়াছিল না, সে সময়পর্য্যন্ত রাণীর সম্পূর্ণ ভাবে অসন্তুষ্ট হয় নাই. পরে রাণী, সভ্যেরদের নিকট চর্চ্চিলকে আমন্ত্রিত জ্ঞাত করাইলেন, যে অত্যাদ্যোগাদ্যক দুষ্ট নিবারণ করা অনুচিত. তাহাতে ঐ বিষয়ে পার্লিয়েমেন্টসভারা যে সম্মত, এবং অত্যুদ্যোগাদিপক্ষ নাশ করিতে তাহারা রাণীকে জানাইল; এবং যে দুষ্ট বিষয়, ঐ বিষয়ে রাণীর রাজ্যের এবং মর্য্যাদার সর্ব্বনাশ প্রায় উপস্থিত করিয়াছিল, তাহার নিবারণ যেন করেন, ইহাও রাণীর নিকটে প্রার্থনা করিল. ঐ ঐ সকল উদ্যোগ, পরেতে যাহা উপস্থিত হইয়াছিল, তাহার আরম্ভক মাত্র ছিল. ইহাতে মার্লবরঘের অগ্রণী, যিনি কেবল দুই তিন মাস পূর্ব্বে, প্রজাপ্রতিনিধিরদেরকর্ত্তৃক অতিশয় প্রশংসিত হইয়া অত্যন্ত স্নেহপাত্র হইয়াছিলেন, তিনি এখন তাহারদের নিন্দনীয় এবং তুচ্ছাস্পদ হইলেন. ঐ অগ্রণী অত্যন্তলোভাকৃষ্টের বিষয়ে প্রকৃতরূপে নিন্দিত হইয়াছিলেন; এবং সকলে কহিতে লাগিল, যে ঐ ব্যক্তি লোভাকৃষ্টপ্রযুক্ত যুদ্ধসমাপ্তিকরণে অনিচ্ছুক ছিলেন; এবং তিনি যে প্রবঞ্চনা করিতেন, এবং অনেক অন্যায়কার্য্য করিয়াছিলেন, এই সকলেরও অনেক প্রমাণ হইল. ঐ সকল বিষয় সত্য হইতে পারে, কিন্তু ঐ অগ্রণীর বিরুদ্ধপক্ষপাতিরদেরও অনেক অসঙ্গতকার্য্য ছিল, বিশেষত তাঁহার সাহসবিষয়ে এবং কর্ম্মকার্য্যবিষয়েও অনেক নিন্দা করিতে লাগিল. পরে, পূর্ব্বাপেক্ষা ঐ অগ্রণীর অহঙ্কার অধিক চূর্ণকরণার্থে, প্রজাপ্রতিনিধিসভারা, ঐ অগ্রণী ফ্লাণ্ডর্সদেশেতে যেং যুদ্ধ করিয়াছিলেন, তজ্জন্যে তাঁহার প্রশংসা না করিয়া, স্পেনদেশেতে পিতরবর্গের প্রদেশাধিকারী যেং যুদ্ধ করিয়াছিলেন, তজ্জন্যে

তাঁহাকে প্রশংসা করিলেন; এবং যখন প্রধানমন্ত্রী, ঐ সভ্যেরদের প্রশংসা পিতৃব্যের নিকটে জানাইলেন, তখন তাঁহার বৈরি ঐ অগ্রণীর লোভিষ্ঠভাবের বিষয়েও কোনো এক কথা কহিয়াছিলেন.

সেই সকল যাহা হউক, তৎকালে স্বাতন্ত্র্যপক্ষপাতিমত, যাহাতে ঐ রাজত্ব আরম্ভ হইয়াছিল, তাহার মধ্যে ঐ যুদ্ধবিষয়ব্যতিরিক্ত আর কিছুই অবশিষ্ট ছিল না. ঐ যুদ্ধ বর্দ্ধিত হইয়া প্রত্যেক বৎসরে উত্তরোত্তর অধিক ধনব্যয় হইতে লাগিল. অতএব ঐ যুদ্ধ, যাহা রাজ্যকে সর্ব্বস্বপর্য্যন্তাশোধিতঋণগ্রস্ত করিয়াছিল তৎপ্রযুক্ত, এবং শত্রুর অহঙ্কার চূর্ণক না হইয়া, কেবল রাজ্যস্থেরদের যুদ্ধস্বভাববর্দ্ধক হইবার সম্ভাবনাপ্রযুক্ত, ঐ কালীন রাজসভ্যেরা তাহা সাঙ্গ করণে নিশ্চয় করিলেন.

অপর রাণীর অভিলাষসিদ্ধার্থে কেবল এই এক কার্য্য বাকী রহিল, যে ঐ মার্লবরদের অগ্রণীকে পদচ্যুতকরণ; যেহেতুক ঐ সভ্যেরা জানিল যে ঐ অগ্রণী যদি পদস্থ থাকেন, তবে তাহারদিগের সমস্ত ভাবী সন্ধিবিষয়ে প্রবিঘ্ন হইবেন. কিন্তু ঐ বিষয়ে এক বাধা উপস্থিত হইল; তাহা এই, যে তাঁহাকে পদচ্যুতকরণে হলণ্ডজাতি, যাহারা ঐ অগ্রণীতে অতিশয় বিশ্বাস রাখিয়াছিল, তাহারদের ইংগ্লণ্ডীয়দের প্রতি অত্যন্তাশঙ্কা জন্মিবে; অতএব সভ্যেরদের কোনো এক উপযুক্ত অবকাশ উপস্থিতির অপেক্ষা করিতে হইল. পরে ঐ অগ্রণী বাহিরযুদ্ধহইতে প্রত্যাগমন করিলে, যে ব্যক্তি সৈন্যেরদের খরচপত্র যোগাওনের জন্যে বন্দোবস্ত করিয়াছিল, এমত এক যিহুদীর নিকটহইতে ৪৮০০০ আটচল্লিশ হাজার টাকা ঘুষলওনদোষজন্য অপবাদিতহওনপ্রযুক্ত, রাণী তাঁহাকে সর্ব্বকার্য্যচ্যুত করিলেন. ঐ ঘুষ উপলক্ষমাত্র, যেহেতুক সভ্যেরা ঐ ব্যক্তির পতন পূর্ব্বাবধি নিরীক্ষণ করিয়া রহিয়াছিলেন. ঐ ঘুষগ্রহণ, ঐ অগ্রণীর পদচ্যুতহওনের নিদান ছিল না, কিন্তু সকলকে স্বীকৃত হইতে হইবে, যে উহা তাঁহার পদচ্যুত হওনোপযুক্ত নিদান বটে.

ঐ সকল হইতেছিল ইতিমধ্যে, রাজকীয়বিষয়ে খ্যাত্যাপন্নহওনাপেক্ষা, কবিত্বেতে অধিকখ্যাত্যাপন্ন প্রিয়রনামক এক ব্যক্তি, ঐক্যোদ্যমসম্বাদ লইয়া ফ্রান্সিস্ দেশেতে প্রেরিত হইলেন, তাহাতে ক্ষুদ্রপদস্থ মেনাগেরনামক এক ব্যক্তি, ঐ ঐক্যবিষয় সিদ্ধ্যর্থে উপযুক্তপরাক্রমপ্রাপ্ত হইয়া ঐ প্রিয়রের সহিত লণ্ডন্ নগরে আগমন করিলেন.

অপর, রাজসভ্যেরা এপর্য্যন্ত কার্য্যকর্ম্ম সিদ্ধ করিলেন, কিন্তু ঐ সন্ধিপত্রকরণে যেই নিয়ম, তাহাতে উভয়পক্ষীয় সংমিলিতমন্ত্রিবর্গেরদিগের সম্মতিকরণরূপ দুষ্করাংশ অবশিষ্ট রহিল. তাহাতে স্বামর্দের প্রদেশাধিকারী, যিনি কিঞ্চিৎপূর্ব্বে ঐ

কিল্যকার্য্যে হেগ্‌নামক স্থানে প্রেরিত হইয়াছিলেন, তিনি পুনরাহূত হইয়া, হেনি সিয়শ্ নামক বৃত্তিভোগীব্যক্তির নিকটে ভাবিসন্ধির পুর্ব্বাৎ বিষয় জ্ঞাপনার্থে, এবং তদ্বিষয়ে রাণীর সম্মতি জানাওনার্থে, এবং পূর্ব্বপরাক্রমশালীউকীলেরা কোন স্থানে একত্র হইবে, তাহা জিজ্ঞাসার্থে, পুনর্ব্বার হলণ্ডরাজ্যে প্রেরিত হইলেন. ঐ সন্ধিপত্রের পুর্ব্বাৎ বিষয় জ্ঞাত হইয়া, ঐ সন্ধিবিষয়ক বাদানুবাদ আরম্ভকরণে হলণ্ডজাতীয়েরা অত্যসম্মত ছিল, এবং তদ্বিষয়ে রাণী যাহাং পন করিয়াছিলেন, তাহাইতে রাণীর মন ফিরাওনের আশায় এক উকীলকে প্রেরণ করিলেন. কিন্তু ঐ বিষয়ে তাহাদের তাবদুদ্যোগ ব্যর্থ দেখিয়া, ঐ হলণ্ডীয়েরা সর্ব্ববিষয়ে বাদানুবাদকরণজন্যে অত্রেখ্ট নামক স্থান স্থির করিয়া, সেই স্থানে ফ্রান্সিস্ মন্ত্রিরদিগের আগমনার্থে পাশ্ অর্থাৎ মুক্তিপত্র করিয়া দিলেন.

পরে ঐ বাদানুবাদ অত্রেখ্ট নামক স্থানে আরম্ভ হইল; তাহাতে রবিন্সন্‌নামক ব্রিস্তল্ নগরের বিশ্বাধ্যক্ষ, এবং রাজার নিজমুদ্রাধারী. এবং স্থাফোর্দের প্রদেশ বিকারী, ইঁহারা ইংগ্লণ্ডীয় পক্ষ ছিল; এবং বইস্ এবং বান্দর্দুস্সেন, ইঁহারা হলণ্ডীয়েরদের পক্ষ ছিল; এবং মার্সাল দি আক্সেলেস্ এবং পলিগ্নাক্ নামক পাপার সহায়, এবং এম্ মেনাগের. ইঁহারা ফ্রান্সিসেরদের পক্ষ ছিল; এবং সাবয়ের এবং জার্মনির সম্রাটের মন্ত্রীরা, ঐ সন্ধিপত্রকরাওনে সাহায্য করিল; এবং অন্যং সংমিলিতরাজ্যগনেরা, পূর্ব্বপরাক্রমধারীউকীলেরদিগকে প্রেরণ করিলেন. কিন্তু অত্যসম্মতিপূর্ব্বক. ঐ সকল রাজ্যস্থেরদের মধ্যে, কেবল ইংগ্লণ্ডীয়েরা এবং ফ্রান্সিসেরা ঐক্যকরণাকাঙ্ক্ষী হওয়াতে, আমরা অতিসহজরূপে বুঝিতে পারি, যে অন্যং সমস্ত উকীলেরা, ঐ ঐক্যের নির্ব্বাহক না হইয়া, কেবল বাধাজনক হইয়াছিল; যেহেতুক তাহারা নূতনং বাধা জন্মাইয়া ইওরোপের বিরোধনাশক না হইয়া, কেবল তাহার বিচ্ছেদছিদ্রবর্দ্ধনকারী হইলেন.

অপর ঐ সংমিলিতরাজগনেরদের মন্ত্রণায়, ইংগ্লণ্ডীয় মন্ত্রীরা, বহুবাধাপ্রাপন প্রযুক্ত, ফ্রান্সিস্ দেশস্থের সহিত গুপ্তভাবে ঐক্যকরণের সন্ধান করিতে লাগিলেন, এবং পরস্পর ঐক্যপত্রে মহাব্রিটনের প্রজারদের নিমিত্তে কতকগুলিন হিতবর্দ্ধনবিষয় নিরূপন করিলেন, এবং উভয়রাজ্যের ঐক্যবিষয়ে ইংগ্লণ্ডীয়েরা, ফ্রান্সিসেরদের সহিত এই পন করিল, যে ঐ ঐক্য যাহাতে ভঙ্গন হয়, এমত কোনো অবিশ্বস্তকার্য্য করা যাইবেক না.

পরে ১৭১২ শালে আগষ্টমাসের আরম্ভে, জান্‌নামক রাজলেখক, যিনি পূর্ব্বে বলিংব্রোক্‌নামক দেশোপভোগি পদস্থ হইয়াছিলেন, তিনি ঐ পূর্ব্বীয়সন্ধিকরণে যেং বাধা হইয়াছিল, তন্নাশকরণার্থে, বর্সালিস্‌নামক রাজসভায় প্রেরিত হইলেন. এবং তাঁহার সহিত প্রিয়র এবং আর্থর ময়েলুতেরনামক অন্য দুই ব্যক্তি

গেলেন. সেই স্থানে পঁহুছিয়া তাঁহারা অতিসমাদরপূর্ব্বক গৃহীত হইলেন, এবং ঐ জান্ নামক ব্যক্তি ফ্রাঁন্সিসের রাজাকর্ত্তৃক, এবং তর্সিএর উপাগ্নী, যাঁহার সহিত ঐ জান্ সাবয়ের অগ্নীর ভাবি্বিষয় এবং বাবারীয়ার মনোনীতকর্ত্তার ভাব বিষয় সিদ্ধ করিয়াছিলেন, তৎকর্ত্তৃক অত্যনুনয় এবং সমাদরপূর্ব্বক গৃহীত হইলেন.

অবশেষে ইংগ্লণ্ডীয়েরদের এবং ফ্রাঁন্সিসেরদের ঐক্যপত্র, এবং ব্যবসায় বাণিজ্যনিয়ম, উভয়পক্ষীয়পূর্ণপরাক্রমশালীউকীলদ্বারা স্থিরীকৃত হইলে, এবং রাণী তাহা দৃঢ়রূপে সংস্থাপন করিলে, তিনি যাহা২ করিয়াছিলেন সে সকল আম্মমহামন্ত্রেদের নিকটে প্রকাশ করিলেন.

রাজকীয় বিবরণের মধ্যে যে২ সন্ধির বিষয় আমরা পাঠ করিয়াছি, সেই সকল সন্ধির মধ্যে, ঐ অতিখ্যাত্য পক্সসন্ধিবিষয়ে যে২ বাদানুবাদ হইয়াছিল, তদপেক্ষা অধিক দীর্ঘকালব্যাপক এবং মাৎসর্য্যযুক্ত বাদানুবাদ কখনো শুনি নাই; যেহেতুক ঐ সন্ধিবিষয়ে ভিন্নভিন্নাভিলাষপ্রযুক্ত, এবং পরস্পর দ্বেষ প্রযুক্ত সকলকে সম্মত করা অসাধ্য হইল এবং ঐ ঐক্যসিদ্ধকরণে যে উপায় স্থির করাগিয়াছিল, অর্থাৎ ঐ বিরোধে লিপ্ত প্রধান দুই অধিপতির মধ্যে সন্ধি নির্ব্বন্ধ করিয়া, তদবশিষ্ট ভাবিসময়ে নিয়ম্যার্থে স্থাপনব্যতিরেকে, অন্য উপায়েতে নিষ্কণ্টকের কোন সম্ভাবনা ছিল না.

ঐ সন্ধিপত্রের নিয়ম এই২ যে ফিলিপ্ যিনি সর্ব্বকর্ত্তৃক মান্য স্পেন দেশের রাজা ছিলেন, তিনি ফ্রাঁন্সিস্ দেশের উত্তরাধিকারিতা ত্যাগ করিবেন; কারণ এই, যে ঐ প্রকার পরাক্রমশালী দুই আধিপত্যের সংমিলনেতে তাবৎ ইউরোপের স্বেচ্ছাচারিত্ব নাশ হইতে পারে. এবং এই বিষয়ে সকলে সম্মত হইল, যে বেরির অগ্রণী, যিনি ঐ ফিলিপের ভ্রাতা এবং তাঁহার উত্তরাধিকারী, তিনি ফ্রাঁন্সিসের রাজা হইলে, স্পেনদেশেতে যে তাঁহার উত্তরাধিকারিতা, তাহা ত্যাগ করিবেন. এবং এই নিয়ম করাগেল, যে সাবয়ের অগ্রণী, রাজপদে নিযুক্ত হইয়া সিসিলিনামক উপদ্বীপ এবং মহাদ্বীপে ফেনেস্ট্রেল্লিস্ এবং অন্য২ স্থান অধিকার করিবেন; ঐ অধিকার সকল ফ্রাঁন্সিসের একাধিপত্য লুটহইতে তাহাকে দত্ত হইয়াছিল. এবং ঐ সন্ধিতে হলণ্ডীয়েরা বহুকালাবধি যে২ সীমা প্রাপণের চেষ্টায় ছিল, তাহা তাহারদিগকে দত্ত হইল; তাহাতে সাবয়ের অগ্রণীর রাজ্যবর্দ্ধনার্থে যদি ফ্রাঁন্সিসের রাজ্যের অধিকার অপহৃত হইল, তবে অন্য পক্ষে হলণ্ডজাতীয়েরদের অভিলাষসম্পূর্ণকরণজন্যে অষ্ট্রিয়ের রাজকুলহইতেও কতকগুলিন অধিকার নীত হইল. ঐ হলণ্ডজাতীয়েরা ফ্লাণ্ডর্সরাজ্যে সর্ব্বাপেক্ষা কঠোর২ গড় অধিকার পাইয়াছিল. পরে ঐ সন্ধিতে ইংগ্লণ্ডের প্রতি এই২

অনুগ্রহ হইল, যে তাহাতে তাহার ঐশ্বর্য্য এবং হিত স্থিরীকৃত হইল. এবং দনকর্ক নামক স্থান যে খানে জাহাজ নঙ্গর করিত, এবং ভয়ের সময়ে সে ইংগ্লণ্ডীয় বাণিজ্যের নাশক হইতে পারিত, সেই স্থানের দুর্গসকল নাশকরণাজ্ঞা দিয়া, সেই নঙ্গরবাড়ী নষ্ট করিল. এবং জিব্রাল্টর নামে স্থান, এবং মিনর্কানামক উপদ্বীপ, যাহাতে স্পেন দেশের অধিকার, তাহা স্পেনস্থেরা ত্যাগ করিল. এবং ফ্রান্সিসেরদের হদ্‌সন্‌নামক সমুদ্রের খোল, এবং নোবাস্কোটিয়া, এবং নিউ ফৌণ্ডলাণ্ডনামক যেং অধিকার, তাহা তাহারা ত্যাগ করিল, কিন্তু কেপ্‌বৃতন্‌ নামে সমুদ্রের টেঁক, এবং তটের উপর মৎস্য শুকাইবার স্থান, এই তাহারদের অধিকার রহিল. পরে ইংগ্লণ্ডীয়েরদের প্রতি ঐ মর্য্যাদাজনক সন্ধিনিয়মের মধ্যে, এই এক বিষয় তত্ত্ব প্রতিষ্ঠিত ছিল না, অর্থাৎ ঐ ক্যাতিলন্সাদেশ প্রাতিস্বাতন্ত্র্যাবলম্বী, যাহারা স্বস্বার্থাবলম্বনার্থে কারাগারে এবং বন্দীকারায় বদ্ধ হইয়াছিল, তাহারদিগের মুক্তি. অপর জার্মনির সম্রাটের প্রতি এই নিয়ম হইল, যে তিনি নাপ্লস্‌ নামক রাজ্যে, এবং মিলান্‌ নামক অগ্রাধিকারে, এবং নিডর্লাণ্ডে অধিকার করিবেন. পরে প্রুসীয়া দেশের রাজাকে স্পন্নর গেল্দেরনামক রাজ্য দত্ত হইল, এবং ঐ সম্রাট যে ঐ সকল সন্ধিনিয়মেতে সম্মত হন, তজ্জন্যে কতক দিবস নিরূপণ করা গেল; যেহেতুক ঐ সম্রাট ঐ সন্ধি নিষ্পত্তিবিষয়ে সাহায্যকরণে অনেককালাবধি অবজ্ঞা করিয়াছিলেন. এতদ্রূপে ইউরোপীয় তাবন্মহারাজ্যসকল এক মহাপ্রজাপ্রভুকত্ববিশিষ্ট হইল; যাহাতে প্রত্যেক অংশ ভিন্নং অধিপতির অধীন হইল, এবং তাহারদের মধ্যে কোনো এক অধি পতির দোষ হইলে, তিনি সকল অধিপতির বিচারেতে দণ্ডাধীন হইবেন.

কিন্তু যে সময়ে স্বাতন্ত্র্যপক্ষপাতী মন্ত্রীরা, প্রকাশরূপে রাজপ্রভুত্বপক্ষপাতির দের সহিত বিবাদ করিতেছিল, সেই সময়ে ঐ রাজপ্রভুত্বপক্ষপাতীরা, আত্ম মধ্যে বর্দ্ধিতবিরোধিপ্রযুক্ত ততোধিক বহ্বাপদগ্রস্ত হইতে লাগিল. তাহাতে শ্রীযুত আক্স্‌ফর্দ এবং শ্রীযুত বোলিংব্রোক্‌ এক মতাবলম্বী এবং একাভিলাষাকাঙ্ক্ষী হইয়া, প্রথমত রাজকর্ম্মে প্রবিষ্ট হইলেন, কিন্তু পরেতে আত্মশত্রুরদিগকে জয় করিয়া, এখন তাহারদের যেং সামর্থ্য অবশিষ্ট রহিয়াছিল, তাহা এক অন্যের উপর ব্যয় করিতে লাগিলেন, এবং উভয়ে পৃথক্‌পৃথগাকাঙ্ক্ষাবর্দ্ধক, এবং পৃথক্‌ং মতাবলম্বী হইতে লাগিলেন. ঐ আক্স্‌ফর্দ নামক ব্যক্তি, যে উপায় করিয়া ছিলেন, তাহা কিছু সঙ্গত, কিন্তু ঐ বোলিংব্রোকের যে উপায় তাহা অধিক বলবত, এবং নির্বিঘ্ন ছিল. বুঝা যায় যে ঐ আক্স্‌ফর্দনামক ব্যক্তি, হানোবরীয় কুলজকে উত্তরাধিকারী করণের চেষ্টায় ছিলেন, কিন্তু ঐ বোলিংব্রোক্‌ রাজ মানিকে উত্তরাধিকারি করাওনের আশায় ছিলেন. ঐ দুই ব্যক্তি, এক আর একেকে অত্যন্তদ্বেষ করিলেও, তাহারদের বন্ধুবান্ধব এবং অনুগতলোকেরদের

উদ্যোগদ্বারা, তাহারা কতককাল সাযন্তস্যভাবে রক্ষিত হইয়াছিল, কিন্তু অল্পদিনের মধ্যে তাঁহারদের বন্ধুবান্ধবেরা, অতিমনোদুঃখপূর্ব্বক দেখিতে পাইল, যে তাহারদের প্রত্যাশার প্রধানগড়, যে সময়ে বাহ্যে প্রকাশরূপে বেষ্টিত হইয়াছিল, সেই সময়েও তাহা গুপ্তরূপে অন্তরে বুনিয়াদশূন্য হইতেলাগিল.

ঐ সকল বিষয় রাজপ্রভুকপক্ষপাতির প্রতি অতিদুঃখজনক ছিল, কিন্তু রাণীর প্রতি তদধিক অসন্তোষজনক ছিল; যেহেতুক তিনি দেখিতে পাইলেন, যে তাহার প্রিয়তম রাজমন্ত্রিরদের পরাক্রম প্রতিদিন উত্তরোত্তর হ্রাস হইতে লাগিল; এবং উভয় পক্ষপাতিরদের বিরোধ যেমত বর্দ্ধিত হইতেছিল, তেমন তাঁহার শরীরও হ্রাস পাইতে লাগিল. ঐ সময়ে রাণীর শরীর অতিজীর্ণ হইয়াছিল, এবং এক পীড়ার পর অন্যান্য পীড়োপস্থিতি হইতে লাগিল, কিন্তু তাঁহার যে মনঃপীড়া, তাহাই তাঁহার শরীরবিনাশিকা হইল. ঐ সময়ে যেং বিরোধবিসম্বাদ হইতেছিল, তাহাতে ঐ রাণীর মনঃপীড়া এমত বর্দ্ধিতা হইল, যে তিনি এক দিবস কহিলেন, যে আমি আর বাঁচিব না, কহিয়া তৎক্ষণাৎ মূর্চ্ছাগত হইয়া রহিলেন. বৈদ্যেরা যেং ঔষধ দিয়াছিল, তাহাতে রোগ প্রতিকার না হইয়া, বরঞ্চ সেই পীড়া এমত বৃদ্ধি পাইতে লাগিল, যে পরদিবসে রাণী যে বাঁচিবেন এমত সম্ভাবনাও ছিল না, অতএব রাজনিজসভ্যেরা তৎক্ষণে আহূত হইল.

পরে কোনো ভেদ না করিয়া রাজ্যের তাবৎস্থানহইতে মহাসভ্যেরদিগকে একত্র করিয়া, রাজ্যের রক্ষার এবং তস্থিতের নিমিত্তে চেষ্টা পাইতে লাগিল. ঐ সভ্যেরা একত্র হইয়া, হানোবর রাজ্যের মনোনীতকর্ত্তার নিকটে পত্র প্রেরণ দ্বারা, মরণাপন্নরাণীর সংবাদ জ্ঞাত করাইয়া, হলণ্ডরাজ্যে তাঁহাকে আগমন করিতে প্রার্থনা করিলেন. এবং কহিয়া পাঠাইলেন, যে সেই স্থানে পঁহুছিলে, আপনাকে ইংগ্লণ্ডরাজ্যে আনিবার নিমিত্তে, ইংগ্লণ্ডীয় যুদ্ধজাহাজসমূহ প্রস্তুত থাকিবে. এবং ঐ সময়ে ঐ সভ্যেরা, হেগ্‌নামক স্থানস্থ ষ্ট্যান্‌হোপ প্রদেশাধিকারির নিকটে এই সংবাদপত্র পাঠাইলেন, যে তিনি হলণ্ডীয় রাজসভ্যেরদিগকে কহিবেন, যে তাঁহারা প্রতিজ্ঞতমতাবলম্বী উত্তরাধিকারির জামিন হইতে প্রস্তুত থাকেন. এবং ঐ সময়ে ঐ সভ্যেরা, ইংগ্লণ্ডরাজ্যের তাবৎসমুদ্রসমীপস্থ নগর সাবধানপূর্ব্বক রক্ষা করিবার আজ্ঞা দিলেন. এবং জাহাজসমূহের কর্তৃত্ব ভার, বর্ক্লির প্রদেশাধিকারী, যিনি স্বাতন্ত্র্যপক্ষপাতী ছিলেন, তাঁহাকে দেওয়া গেল. ঐ সকল উপায়, যাহা ঐ সময়ে স্বাতন্ত্র্যপক্ষপাতিরদের বাক্যানুসারে কৃত হইয়াছিল, তাহা এই দুই কার্য্যসম্পাদক ছিল; বিশেষত তাহারা যে আপনারদের নূতন স্বামির কার্য্যে রত তজ্জ্ঞাপক, এবং অন্যপক্ষপাতিরদের অসন্তোষভাবেতে রাজ্যে অমঙ্গল হইবে, তজ্জ্ঞাপক ছিল.

পরে ১৭১৪ শালে জুলাই মাসের ত্রিংশদ্দিবসে, বোধ হইয়াছিল, যে রাণী ঔষধদ্বারা কিঞ্চিৎ প্রতীকার পাইয়াছিলেন, যেহেতুক অর্দ্ধদণ্ডের সময়ে তিনি শয্যাহইতে উঠিয়া কতক্ষন বেড়াইলেন. পরে কতক্ষনবাদে রাণী, কুঠরীতে স্থিত এক ঘড়ীর প্রতি দৃষ্টি করিয়া কতক্ষন একদৃষ্টে চাহিয়া রহিলেন, তাহাতে তাঁহার যে পরিচারিকারা ছিল, তাহারদের মধ্যে এক জন তাঁহাকে তদ্রূপ দেখিয়া, অন্য সময়াপেক্ষা এখন কি নূতন দেখিতেছেন, এই কথা জিজ্ঞাসা করাতে, ঐ রাণী ঐ পরিচারিকার প্রতি মৃতব্যক্তির ন্যায় নির্নিমেষদৃষ্টি করিয়া রহিলেন. কিছু কাল পরে সাংঘাতিক রোগগ্রস্তা হইলেন, তাহাতে সমস্ত রাত্রি অজ্ঞানা হইয়া, পর দিবস প্রভাতে, ঊনপঞ্চাশৎ বৎসরবয়স্কে প্রাণত্যাগ করিলেন. ঐ কালে যেং লোক সর্ব্বাপেক্ষা সর্ব্ববিষয়ে পারদর্শী ছিল, এবং আত্মজ্ঞানদ্বারা, বীরবুদ্ধি হইতে যেং হিত উৎপন্ন হয় তাহা, এবং আত্মসাহসদ্বারা, জয়হইতে যে নিরুদ্বেগ তাহা, প্রাপ্ত হইয়াছিল, এমত লোকেরদের উপর ঐ রাণী দ্বাদশবৎসরাধিক রাজত্ব করিয়াছিলেন.

## ৩৪ চতুস্ত্রিংশাধ্যায়.

### প্রথম জর্জের বিবরণ.

অপর উত্তরাধিকারিত্বব্যবস্থানুসারে প্রথম জর্জ যিনি এর্নেষ্ট আগষ্টসনামক ব্রুন্সবিকেরক প্রথমমনোনীতকর্ত্তার পুত্র ছিলেন, এবং সোফায়ানাম্নী প্রথম জেম্স রাজার পৌত্রী রাজকন্যা, ইঁহারা স্ত্রীপুরুষে ব্রিটিন্দেশীয় রাজসিংহাসনোপবিষ্ট হইলেন. ঐ জর্জ রাজা বয়োধিক, কেননা ঐ সময়ে তিনি চতুঃপঞ্চাশদ্বর্ষবয়স্ক ছিলেন, এবং তাঁহার চতুরতা, এবং কর্ম্মপটুতা, এবং বহুরাজগণের সহিত সংমিলন, এবং তাবৎ ইওরোপের নিরুদ্বেগপ্রভৃতি, ইহারা সকলেই তাঁহার অভিলাষ পূরণে এবং স্বচ্ছন্দপূর্ব্বকরাজত্বকরণে পরস্পর উপকারী হইল. ঐ জর্জরাজার গুণ বড়একটা জাজ্বল্যমান ছিল না, কিন্তু যাহা ছিল তাহা বড় সারযুক্ত ছিল; এবং স্টিওর্দ বংশজ যাহারদের পরে উনি উত্তরাধিকারী হইলেন, তাহারদের অপেক্ষা ঐ জর্জের স্বভাব অনেক ভিন্ন ছিল, বিশেষ স্টিওর্দবংশজ যাহারা, তাহা

রা অসময়ে আত্মানুগত লোকেরদিগকে পরিত্যাগ করণেতে অতিপ্রসিদ্ধ ছিল, কিন্তু জর্জ রাজা যখন ইংগ্লণ্ড রাজ্যে পঁহুছিলেন, তাহার কিছু পরে তাঁহারে এই কথা কহিতে শুনা গিয়াছিল, যে এই আমার নিয়ম যে আমার অনুগত লোকেরদিগকে আমি কখনো ত্যাগ করিব না; এবং সর্ব্বজগতের ন্যায্যবিচার করিব, এবং কোনো লোকের মুখাপেক্ষা করিব না, ঐ রূপ পণ মনে রাখিয়া রাজ কর্ম্মে অত্যন্তোদ্যোগী হইলেন. কিন্তু সে সকল যাহা হউক, ইংগ্লণ্ডের বিষয়ে তাঁহার একটি দোষ ছিল, তাহা এই, তিনি যাহারদের কর্তৃত্ব করিতে আসিয়াছিলেন, তাহারদের হিতাপেক্ষা, যে প্রজারদিগকে ছাড়িয়া আসিয়াছিলেন, তাহারদের হিতবিষয়ে অধিক অনুসন্ধানী ছিলেন.

অপর রাজমহিষী প্রাণত্যাগ করিবামাত্রেতে, সেইক্ষণে রাজনিজসভ্যেরা একত্র হইয়া, তিন ব্যক্তিকে নিযুক্ত করিলেন, তাহারদের দ্বারা মনোনীতকর্ত্তা আত্মীয় কতকগুলিন অনুগতলোকেরদিগকে, রাজ্যের সাতজন প্রধানপদস্থেরদের সহিত বিচারকর্ত্তৃপদে নিযুক্ত করিলেন. এবং তৎক্ষণাৎ জর্জ নামে রাজপুত্রকে ইংগ্লণ্ডীয় এবং স্কট্লণ্ডীয় এবং আইর্লণ্ডীয়দেশের রাজা বলিয়া প্রচারকরণার্থে আজ্ঞা দিলেন. ঐ রাজপ্রতিনিধি অর্থাৎ যুবরাজ, স্বনিকটে আপনার রাজসিংহাসনের উত্তরাধিকারী হওনের সংবাদ দেওনার্থে, এবং যখন ইংগ্লণ্ডরাজ্যে যাইবেন তখন সহিত গমনার্থে, দর্শেতের প্রদেশাধিকারিকে নিযুক্ত করিলেন. অপর ঐ সভ্যেরা, যাহারদের মধ্যে বিশ্বাস করিতে পারেন, এইমত প্রধান২ সেনা পতিরদিগকে স্বস্বপদে প্রেরণ করিলেন; এবং পোর্টস্মতের গড়েতে সৈন্য নিযুক্ত করাইলেন, এবং আদ্দিসন্ নামে অতিখ্যাত্যাপন্ন এক ব্যক্তিকে প্রধান রাজলেখকপদে নিযুক্ত করিলেন; এবং পূর্ব্বীয় রাজসভ্যের অহঙ্কার অধিকরূপে দমনার্থে, যে স্থানে তাহাকে তিরস্কার এবং অপমান করণের জন্যে লোক নিযুক্ত করিয়া রাখিয়াছিল, সেই স্থানে পথমধ্যে সামান্যভৃত্যেরদের মধ্যে কাগজ পত্রের থলী সঙ্গে করিয়া, প্রত্যহপ্রভাতে দাঁড়াইয়া থাকনার্থে, শ্রীযুত বোলিংব্রোক্‌কে আজ্ঞা দিলেন. ঐ নূতন রাজা, সিংহাসনোপবিষ্ট হওনকালে, কোনো কলহ কিম্বা উৎপাত উৎপন্ন না হওয়াতে, আমরা দৃঢ়প্রমাণ পাই যে কেহ তাঁহার বন্ধনবিষয়ে নিবারক ছিল না.

যখন ঐ জর্জ যুবরাজ গ্রিন্‌বিচ্ নগরে জাহাজহইতে অবরোহণ করিলেন, তখন রাজরক্ষার্থনিযুক্ত সৈন্যেরদের কাপ্তান্ যে নর্তম্বর্লাণ্ডের অগ্রণী তৎকর্ত্তৃক, এবং রাজপ্রতিনিধি ঐ যুবরাজের প্রধানমন্ত্রিকর্ত্তৃক গৃহীত হইলেন. পরে যখন ঐ যুবরাজে শয়নাগারে নিভৃতে গেলেন, তখন মহাকুলোৎপন্নেরদের মধ্যে যাহারা তাঁহার উত্তরাধিকারিহওনবিষয়ে মনোযোগকরণপূর্ব্বক আপনারদিগকে

খ্যাতাপন্ন করাইয়াছিল, তাহারদিগকে ডাকাইলেন ; কিন্তু অর্মণ্ডের অগ্রণী এবং প্রধানমন্ত্রী এবং প্রধানখাজাঞ্চী, দেখিল যে তাহারা বহিষ্কৃত হইয়াছে.

অপর একপক্ষপাতী কলহকারিরদের রাজা যিনি, তিনি আত্মপুজারদের কেবল আর্দ্ধেকের প্রভু হন, কিন্তু ইহার সত্যতার বিষয় ঐ নূতন মনোনীত সম্রাট্ অজ্ঞাত ছিলেন, এমত বোধ হয়. ঐ সম্রাটের এবং রাজ্যেরও, এই অভাগ্য ছিল, যে যাহারা সর্ব্বদা আত্মাভিলষিতবর্দ্ধনচেষ্টাদ্বারা এবং অন্যং আত্মাভিলাষদ্বারা তাঁহাকে ত্যক্ত করিত, এমত লোককর্ত্তৃক নিত্য বেষ্টিত ছিলেন. ঐ সময়ে যাহারা কোনো পক্ষপাতিরদের প্রধান ছিল, তাহারাই কেবল কর্ম্মে নিযুক্ত হইত. তৎকালে স্বাতন্ত্র্যপক্ষপাতীরা, যখন কহিত, যে আমরা আত্মস্বামির উত্তরাধিকারিতাসংস্থাপনের চেষ্টায় আছি, তখন নানা উপায়দ্বারা কেবল স্বাভিলাষপূরণে, এবং স্বপরিচয়রক্ষনে, এবং স্বপ্রভুর নিমিত্তে ব্যবস্থাকরনের চেষ্টা পাইতেছিল. ঐ সময়াবধি বিশ্বস্ত এবং সম্ভ্রান্ত এবং হিতজনক যেং পদ, সে সকলতে নূতনং লোক নিযুক্ত হইল. ঐ সময়ে স্বাতন্ত্র্যপক্ষপাতীরা, মহাসভায় এবং রাজমন্ত্রিরদের উপর কর্ত্তৃত্ব করিতে লাগিলেন, তাহাতে যাহারদের প্রতি তাঁহারদের ক্রোধ উদ্ভব হইত, তাহারদের প্রতি অনিষ্টাচরণ করিতেন ; এবং অতিকঠোরকঠোরব্যবস্থাদ্বারা সামান্যলোকের দিগকে বদ্ধ করিয়া রাখিতেন, এবং আত্যংশে অপকৃষ্টরূপে ভিন্ন করিয়া প্রজার দিগকে অতিদূরে রাখিয়া, ঐ প্রকার নিষ্ঠুরাচরণ যে অবাধ্যাচার, তাহা প্রজার দিগকে কহিতে উপদেশ করিতেন.

অপর ঐ সকল ভিন্নপক্ষপাতিত্ব অতিশীঘ্র প্রজারদের মধ্যে বিরোধবর্দ্ধনের কারণ হইল, এবং রাজার এক পক্ষের প্রতি অধিক স্নেহপ্রযুক্ত, রাজ্যের মধ্যে যেং বিরোধ উপস্থিত হইয়াছিল, তাহা আরও বর্দ্ধিতে লাগিল. কিছু পরে ধর্ম্মপক্ষপাতীরা যে আপদ্গ্রস্ত হইয়াছিল, সেই ধ্বনি পুনরুপস্থিত হওয়াতে, বুঝাযায় যে সে সময়ে প্রজারদের মধ্যে যদি কোনো এক জন প্রধান হইয়া উঠিত, তবে মহাবিরোধ হইত, যেহেতুক নর্ম্মিংহাম্ এবং ব্রিস্তল, এবং রিদিং প্রভৃতি নগরস্থেরা, পূর্ব্বেতে সাচেবেরেলের বিষয়েতে যে রীতি দর্শাইয়াছিল, তাহা স্মরণ করিয়া, এখন সর্ব্বত্র এই জনরব হইল, যে স্বাতন্ত্র্যপক্ষপাতিরদিগকে এবং সাচেবেরেল্কে এতদবধি অনন্তকালপর্য্যন্ত অধঃক্ষিপ্ত কর.

অপর যে সময়ে নূতনপার্লিমেন্তীয়সভ্যেরা একত্র হইল, এবং যে সময়ে রাজা ঐ স্বাতন্ত্র্যপক্ষপাতিরদের প্রধান ছিলেন, সেই সময়ে পূর্ব্বীয়সভ্যেরদের প্রতি যে অতিনিষ্ঠুর এবং নির্দয়াচার হইবে, ইহা সকলে অবধারণ করিয়া রহিয়াছিল, এবং ঐ বিষয়ে মনুষ্য ভ্রান্ত ছিল না.

অপর মহাদ্বীপে আবিকারবিষয়ে রাজা, যে অমর্য্যাদাপ্রাপ্ত হইয়াছিলেন, তদ্বিষয়ে যে তিনি পুনর্মর্য্যাদা প্রাপ্ত হন, এই বিষয়ে কুলীনসভ্যেরা আকাঙ্ক্ষা জন্মাইতে লাগিলেন; কেননা রাজ্যের মর্য্যাদার যে হানি হইয়াছিল, তদ্বিষয়ে যে তাহারা অতিদুঃখিত, ইহা জানাইতে অনেক চেষ্টা পাইয়াছিলেন. পরে প্রজাপ্রতিনিধিসভ্যেরা, ঐ বিষয়ে কুলীনসভ্যাপেক্ষা অধিক চেষ্টা পাইতে লাগিল; তাহাতে প্রজাপ্রতিনিধিসভ্যেরা কহিল, যে রাজ্য কি নিমিত্তে ঐ প্রকার দুর্দশাগ্রস্ত হইয়াছে, তাহার কারণ আমরা অবশ্য জানিব, এবং ঐ রাজমানী যেং অনুধর্ম্মিরদের উপর নির্ভর করিয়াছিলেন, তাহারদিগকে অন্বেষণ করিয়া তেদ্দোষানুসারে দণ্ডদেওনে পণ করিলেন.

অপর যাহারাং রাজশাসনে অসন্তোষ দর্শাইয়া ছিল, এমত যে পাপা এবং জেম্মবাজমতাবলম্বিরা, তাহারদিগের অপমান এবং হিংসাকরণে, ঐ কালীন তাবদ্রাজস্বে এবং পূর্ব্বের তাবদ্রাজস্বে সকলের চেষ্টা ছিল. এবং তৎকালীন রাজ্যশাসকেরদের, যেং ব্যবহার তদ্বিরুদ্ধাচারিরদের বিষয়ে এই কথা বলিয়া নিন্দা করিতে লাগিল, যে ঐ ব্যক্তিরা রাজমানির পক্ষ হইয়াছে. তাহাতে প্রায় সমস্ত লোকেরা, ঐ প্রকার আচরণে কচকচিকরণে ভীত হইল, কেননা ঐ কালে অসন্তোষস্বভাব, রাজদ্রোহদোষতুল্য ছিল; অতএব তাবদ্রাজ্যস্থ প্রজারা, অতিশয়ভয়পূর্ব্বক এবং অন্তরে অসন্তোষ হওত, কিন্তু ঐ অসন্তোষ স্বভাব প্রকাশকরণে ভীত হওত, ঐ সমস্ত ব্যবহারের অন্যায্যতা দৃষ্টি করিতে লাগিলেন.

অপর ঐ গতসন্ধিবিষয়ক তাবৎকাগজপত্রের ভদ্রাভদ্রতা বিচারার্থে, এবং ঐ কাগজের মধ্যহইতে যাহাং গতরাজসভ্যেরদের অপবাদের কারণ হইতে পারে, এমত সকল কাগজপত্র বিশেষিয়া লওনার্থে, বিংশতিজনসংখ্যক এক সমুদায় নিযুক্ত হইল. পরে বাদানুবাদে কিয়ৎকাল ক্ষেপণানন্তর, বাল্‌পোল্ নামক ঐ সমুদায়ের প্রতি অন্য সকলকে জানাইল, যে বিবরণপত্রলেখা প্রস্তুত হইয়াছে; অনন্তর মাতিও প্রিয়র এবং তমস্ হার্লে, যাহারা ঐ সময়ে ঐ গৃহের মধ্যে ছিল, তাহারদিগকে আক্রমণ করণার্থে আজ্ঞা দেওয়াতে, তাহারা তৎক্ষণাৎ ধৃত হইলেন. পরে ঐ বাল্‌পোল্ রাজদ্রোহদোষজন্যে শ্রীযুত বোলিংব্রোকের অপবাদ করিলেন, তাহাতে ঐ সমুদায়ের কেহং অতিশয় চমৎকৃত হইল; কিন্তু যখন শ্রীযুত কনিংসবি উঠিয়া কহিলেন, যে এই সমুদায়ের প্রতি, হস্তের প্রতি অপবাদ দিয়াছেন, কিন্তু আমি মস্তকের প্রতি অপবাদ দিতেছি; উনি শিষ্যের প্রতি অপবাদ দিয়াছেন, কিন্তু আমি গুরুর প্রতি অপবাদ দিতেছি, ফলত আমি রাজদ্রোহদোষে এবং অন্যাং দোষে এবং অপকর্ম্ম

অন্যে, রাবর্ত্তনামক আক্রমর্দের প্রদেশাধিকারির প্রতি এবং মর্ত্তিমরের প্রদেশাধিকারির প্রতি অপবাদ দিতেছি, তখন তাহারা অধিক চমৎকৃত হইল.

পরদিবসে যখন শ্রীযুত আক্রমর্দ কুলীনসভ্যেদের মধ্যে আনীত হইলেন, তখন ঐ কুলীনসভ্যেরা, তাঁহাকে সর্ব্বাধিকারিবিষয়িকপাপকর্ম্মগুপ্তস্বরূপ জ্ঞান করিল, তাহাতে ঐ শ্রীযুত আক্রমর্দ, মনুষ্য কিপর্য্যন্ত নীচব্যবহারী হইতে পারে, তাহা দেখিতে পাইলেন. পরে ঐ ব্যক্তির অপবাদপত্র যখন প্রজাপ্রতিনিধি সভ্যেরদের মধ্যে পাঠ করা গেল, তখন যে বিষয়ে তিনি অপবাদিত হইয়াছিলেন, তদ্বিষয়ে অতিশয়বিবাদ হইতে লাগিল. এবং সভ্যেরা কহিল যে ফ্রান্সিসের রাজা হলণ্ডজাতিহইতে ডর্নেনামক শহর কি প্রকার হস্তগত করিতে পারেন, তদ্বিষয়ে ঐ আক্রমর্দ পরামর্শ দিয়াছিলেন; তাহাতে বালপোল্‌নামক ঐ সম্প্রদায়ের পতি, কহিলেন যে সে রাজদ্রোহদোষ. পরে এক অতিখ্যাত্যাপন্ন স্বাতন্ত্র্যমতাবলম্বী যুলায়্ জেকেল্ নামে ব্যক্তি কহিলেন, যে তাঁহার দোষ যে রাজদ্রোহদোষ, ইহা আমি কোনো প্রকারে কহিতে পারি না; এবং কহিলেন যে আমার এই নিয়ম. যে কি বড় কিছোট সকলের প্রতি আমি যথার্থ বিচার করিব. পরে তিনি কহিলেন যে আমি বুঝি আমি ব্যবস্থা জ্ঞাত আছি, এবং বন্দির বিষয় যাহা কহিয়াছি, তাহা যে সত্য, ইহাতেও আমার কোনো সন্দেহ নাই. ঐ কথা শুনিয়া বালপোল্ অতিগুপ্তচিত্তপূর্ব্বক উত্তর দিলেন, যে এই সম্প্রদায়ের মধ্যে এবং বাহিরে অনেক লোক আছেন, যাঁহারা মিথ্যাকহনবিষয়ে, ঐ সভ্যের পক্ষ কোনো প্রকারে হইবেন না, তাঁহারা ব্যবস্থাজ্ঞানে ঐ সভ্যহইতে অধিক জ্ঞান যান্ বটে, কিন্তু ঐ বন্দী যে দোষেতে অপবাদিত হইয়াছেন, তাহা যে রাজদ্রোহ দোষ সেই বিষয় তাঁহারদেরও কোনো সন্দেহ নাই, তাহাতে ঐ আক্রমর্দের প্রদেশাধিকারির প্রতি ঐ দোষ স্থিরীকৃত হইল. পরে ঐ সম্প্রদায়স্থ সভ্যেরা অন্য২ সকল বিষয়ে সম্মত হইয়া, শ্রীযুত কনিংসবি এবং ঐ সম্প্রদায়স্থ স্বাতন্ত্র্যমত পক্ষপাতীসভ্যেরা, কিঞ্চিৎ পরে ঐ আক্রমর্দের প্রদেশাধিকারিকে কুলীনসভ্যেরদের নিকটে অপবাদ দিয়া, প্রার্থনা করিল যে তাঁহাকে পদচ্যুত করিয়া বন্দী করেন. পরে যখন ঐ বিষয়ে কুলীনসভ্যেরদের মধ্যে বাদানুবাদ হইল, তখন অনেক কঠিন২ বাক্য উপস্থিত হইল, এবং যাঁহারা ঐ পদচ্যুতপ্রদেশাধিকারির পক্ষ ছিলেন, তাঁহারা ঐ প্রকার নিষ্ঠুরব্যবহার যে অযথার্থ, এবং তদ্রূপাচরণে যে শেষে মন্দ হইতে পারে, এবিষয়ে অনেক কহিলেন. সর্ব্বশেষে ঐ আক্রমর্দের প্রদেশাধিকারী স্বয়ংই উঠিয়া অতিনিরুদ্বেগচিত্তপূর্ব্বক কহিতে লাগিলেন, যে আমি আমার কর্ত্রী যে রাণী, সর্ব্ববিষয়ে তাঁহারি আজ্ঞাবহ হইয়া কার্য্যকর্ম্ম করিয়াছি, এবং জ্ঞানপূর্ব্বক রাজব্যবস্থার বিরুদ্ধে কোনো কুকর্ম্ম করি নাই; ইহাতে এই বৃদ্ধ ব্যক্তির প্রাণ যায় কি থাকে, তাহাতে আমার কোনো চিন্তা নাই.

পরদিবসে ঐ শ্রীযুত আক্রমর্দ বিচারস্থানে আনীত হইলেন, এবং সেই স্থানে সভ্যেরা, তাঁহাকে তাঁহার অপবাদপত্রের এক নকল দিয়া, প্রস্তুত হওনার্থে এবং ঐ বিষয়ের প্রত্যুত্তর দেওনার্থে, এক মাস মেয়াদ দিলেন. ঐ সভ্যেরদের মধ্যে যখন মদনায়ক তর্কালঙ্কার কহিলেন, যে যদ্যপি তোমরা ঐ প্রাদেশাধিকারিকে গড়েতে অর্পণ কর তবে তাঁহার প্রাণ বাঁচা ভার হইবে, তথাপি তখন ঐ সভ্যেরা সর্ব্বসম্মতিপূর্ব্বক কহিলেন, যে তাঁহাকে অর্পিত করিতে হইবে.

ঐ সময়ে অর্মণ্ডের উপাধী এবং শ্রীযুত বোলিংব্রোক্, আপনারদিগকে নিরূপিত সময়ের মধ্যে অর্পণ করিলেন না, কেননা তাঁহারা মহাদ্বীপে পলায়ন করিয়া গিয়াছিলেন, তন্নিমিত্তে এর্ল মার্শালের প্রতি এই আজ্ঞা দেওয়া গেল যে তাহারদের নাম এবং কুলীনচিহ্নচিত্রিতপাঠইত্যাদি কুলীনসভ্যেরদের মধ্যহইতে বহিষ্কৃত করে, তাহাতে তাহারদের ভূম্যধিকার সম্পত্ত্যাদির মধ্যে লইয়া যথাসর্ব্বস্ব রাজনিকটে দাখিল করিল.

ঐ শ্রীযুত আক্রমর্দ দুই বৎসরপর্য্যন্ত গড়মধ্যে বন্দী হইয়া রহিয়াছিলেন, সেই সময়ের মধ্যে এক মনোভাঙ্গসম্পাদক কলহ উপস্থিত হওয়াতে, রাজ্যের তাবৎপ্রজারা কলহাকাঙ্ক্ষী হইয়া প্রস্তুত হইয়া রহিয়াছিল. অপর কতকগুলিন কুলীনসভ্য, যাহারা অস্ত্রগ্রহণকরণজন্যে ধৃত হইয়াছিল, তাহারদের বধ হইল. বুঝা যায় যে সে সময় রাজ্যস্থেরা তাহারদের রক্তপাততে পরিতৃপ্ত হইয়াছিল, তাহাতে ঐ সময়ে শ্রীযুত আক্রমর্দ আপনার বিচার যে উপস্থিত হয়, ইহা প্রার্থনা করিলেন; যেহেতুক তিনি জানিলেন যে যে ব্যক্তিরা নিতান্তদোষী ছিল তাহারদের বধেতে রাজ্যস্থেরা পরিতুষ্ট হইয়াছে. অতএব তিনি মনে ভাবিলেন যে আমার দোষের সহিত তাহারদের দোষের মিলন করিলে, ঐ সভ্যেরা আমার দোষ অল্পজ্ঞান করিতে পারে. পরে ঐ শ্রীযুত আক্রমর্দের প্রার্থনানুসারে তাঁহার বিচারদিন নিরূপিত হইল, এবং তাঁহার প্রতি যে অপবাদপত্র তাহা আনিতে প্রজাপ্রতিনিধিসভ্যেরদিগকে আজ্ঞা দেওয়া গেল. পরে নিরূপিতসময় উপস্থিত হইলে, কুলীনসভ্যেরা বেস্তমিনষ্টরহাল্ নামক সভাস্থানে গেলেন; ঐ সভায় শ্রীযুক্ত কোপর প্রধানকর্ম্মসচিবপদে নিযুক্ত ছিলেন. পরে ঐ ব্যক্তির বিচার কি প্রকার হইবে, তদ্বিষয়ে কুলীনসভ্যেরদের এবং প্রজাপ্রতিনিধিসভ্যেরদের মধ্যে বিবাদ উপস্থিত হওয়াতে, কুলীনসভ্যেরা সর্ব্বসম্মতিপূর্ব্বক কহিল যে ঐ বন্দির মুক্তিকরণ কর্ত্তব্য. ঐ বিবাদ উপস্থিতপ্রযুক্ত, ঐ শ্রীযুত আক্রমর্দ আত্ম কর্ম্মপদ এবং হৃতযথাসর্ব্বস্ব পুনঃপ্রাপ্ত হইলেন; যেহেতুক ঐ অপবাদপত্রে যেং বিষয়ের নিমিত্তে তিনি রাজদ্রোহদোষে দোষী হইয়াছিলেন, সেই সকল বিষয়

অতিক্ষুদ্র এবং কেবল্য মেষেতে যুক্ত ছিল, অতএব তাঁহার প্রাণহানির কোনো আশঙ্কা ছিল না.

ঐ সকল হইতে ছিল ইতিমধ্যে, ঐ সকল পরগ্লানি ও পরনিন্দেত্যাদিকার্য্য প্রজারদের ক্রোধ বর্দ্ধক হইল; যেহেতুক তাহারা দেখিল যে এক পক্ষপাতী ব্যতিরিক্ত অন্য কোনো কেহ রাজার অনুগ্রহাধীন হইতে পারে না. ঐ সময়ে স্কটলণ্ডরাজ্যে প্রজারদের মধ্যে যে কলহরূপ অগ্নি, তাহা প্রজ্বলিত হইয়াছিল; তাহার বিশেষ কহি, মারের প্রদেশাধিকারী স্কটলণ্ডদেশ পর্ব্বতীয়স্থানস্থ আত্মানুগত ৩০০ তিন শত প্রজা সমারোহ করিয়া, কাষ্টল্টৌন্ নামে নগরে রাজধানিকে রাজা বলিয়া প্রচার করিয়া, ব্রেমেরনামক স্থানে স্বপতাকা ওঠ করিয়া, রাজার তাবৎসৈন্যের অতিরথিপদ গ্রহণ করিলেন. ঐ সমস্ত কার্য্যে সাহায্য করণার্থে অস্ত্রশস্ত্রবারুদইত্যাদি, এবং কতকগুলিন সেনাপতিতে পরিপূর্ণ দুই জাহাজ, ফ্রান্সিস্দেশহইতে স্কটলণ্ড রাজ্যে উপস্থিত হইল; ঐ জাহাজে ঐ মারেরের প্রদেশাধিকারির নিকটে এই আশাসূচক সংবাদ আইল, যে অল্প দিবসের মধ্যে রাজধানী স্বয়ংই স্বসৈন্যাধ্যক্ষ হওনার্থে উপস্থিত হইবেন. ঐ আশাসূচক সংবাদ পাওনপ্রযুক্ত ঐ মারের প্রদেশাধিকারী অতিত্বরায় সুসজ্জিত এবং সর্ব্বসামগ্রীসমন্বিত দশসহস্র সৈন্যপ্রাপ্ত হইয়া তদধ্যক্ষ হইলেন. পরে আর্গিলের অগ্রণী, ঐ প্রদেশাধিকারির তাবদাকাঙ্ক্ষা জ্ঞাত হইয়া, এবং উনি যে তৎকালীন প্রভুত্বের স্থিতাকাঙ্ক্ষাগতলোক তজ্জ্ঞাপনার্থে, এবং উঁহার সৈন্য বিপক্ষসৈন্যেরদের অর্দ্ধাংশ হইলেও, দম্ব্লেন্নামক নগরনিকটবর্ত্তিস্থানে, ঐ প্রদেশাধিকারির সহিত যুদ্ধ দিতে মনস্থ করিলেন. পরে এক সংগ্রাম যাহা অনেকক্ষণপর্য্যন্ত হইয়াছিল তাহার সমাপ্তির পর, সন্ধ্যাকালে উভয়পক্ষীয় দল পৃথক্ হওয়াতে, পরস্পর উভয়পক্ষেরাই, আমরা জয়ী এই কথা কহিতে লাগিল. ঐ উভয়পক্ষীয় সৈন্যেরদের মধ্যে কেহ ঐ রণস্থল হস্তগত করিয়া রাখিতে পারিল না সত্য, কিন্তু ঐ যুদ্ধের তাবৎসম্ভ্রম এবং তাবল্লাভ ঐ আর্গিলের অগ্রণীর নিতান্তই ইহয়াছিল; যেহেতুক ঐ অগ্রণী যদি কেবল শত্রুরদের আগমন নিবারণ করিতেন, তবে তাহাতে কার্য্য সিদ্ধ হইত; কেননা শত্রুরা যে দশায় ছিল সেই দশায় অগ্রসরহওনে বিলম্ব হইলে, তাহারা পরাজিত হইত. পরে মারের প্রদেশাধিকারী দেখিতে পাইলেন, যে তাঁহার নিরাশাজনকবিষয় এবং হানি উত্তর২ অতিশয়বর্দ্ধিতে লাগিল, যেহেতুক কিছুকাল পরে ইন্বর্নেস্সের গড় যাহা ঐ প্রদেশাধিকারির হস্তগত ছিল, তাহা শ্রীযুত লবাৎ যিনি ঐ কালপর্য্যন্ত রাজধানির পক্ষপাতী আপনাকে জানাইয়াছিলেন, তৎকর্ত্তৃক রাজসমীপে অর্পিত হইল, এবং ডল্লিবার্দ্দিন্নামক উপাগ্রণী, তিনি যে স্থানে বাস করিতেন সেই স্থান

সমস্ত রক্ষার্থে, ঐ প্রদেশাধিকারিকে ত্যাগ করিয়া গেলেন; এবং স্কৎলণ্ডীয়বংশ সংসক্ত অনেক সৈন্যসমূহ, যখন দেখিল যে অন্য সংগ্রামের সম্ভাবনা নাই, তখন তাহারা স্বস্বগৃহে চলিয়া গেল; কেননা অব্যবস্থিত যে সৈন্য তাহারদিগকে হঠাৎ সংগ্রামে লইয়া যাওয়া সহজ, কিন্তু বার্ষিকযুদ্ধের তাবৎকষ্ট সহ্যকরাওন অতি কঠিন

ঐ সকল হইতেছিল ইতিমধ্যে, ঐ কলহ, ইংগ্লণ্ডদেশে স্কৎলণ্ডদেশাপেক্ষা অত্যাসন্ন ছিল. যে সময়াবধি ঐ রাজধানী, পারিশ্ নামক নগরে ঐ বাড়ু লোপাগ, যাহাতে অর্মণ্ডের অগ্রণী এবং শ্রীযুত বলিংব্রোক্ সাহায্য করিয়াছিলেন, তাহাতে প্রত্যুৎপন্নের উপক্রম করিয়াছিল, সে সময়াবধি শ্রীযুত ষ্টের যিনি পারিশ্ নগরে ইংগ্লণ্ডীয় পক্ষ উকীলপদে নিযুক্ত ছিলেন, তিনি ঐ রাজধানির তাব দুর্নায়াবগত হইয়া তদ্বিষয়ের, এবং তাঁহার তাবদনুষঙ্গিরদের বিষয়ের বিস্তারিত সমাচার, ইংগ্লণ্ডসভ্যের নিকটে প্রেরণ করিলেন. তাহাতে ঐ সভ্যেরা ইংগ্লণ্ডদেশে কলহ উপস্থিত হওয়ার প্রথম সমাচার পাইবামাত্রেতে, যাহারদের প্রতি তাঁহারদের কিছু সন্দেহ ছিল, এমত অনেক মহাকুলোদ্ভব এবং প্রধানব্যক্তিরদিগকে বন্ধ করিলেন; এবং হোম্ এবং বিন্‌তৌন্ এবং কিন্নৌল্ নামক প্রদেশাধিকারী প্রভৃতিরদিগকে এদিংবরাঘের গড়েতে অর্পিত করিলেন. এবং রাজা স্বয়ংই, সর উল্যম্ বিন্দহাম্ এবং সর জান্ পাকিংতন্ এবং হার্বি কোম্ প্রভৃতিকে আক্রমণকরণার্থে সাধারণলোকপ্রতিনিধিসভাস্থেরদের স্থানে অনুমতি চাহিলেন. এবং শ্রীযুত মান্সলৌন্ এবং শ্রীযুত দক্লিন্‌প্রভৃতিরা কারাস্থ হইলেন. পরে সমর্সেতের অগ্রণী, যিনি সর উল্যম্ বিন্দহামের শ্বশুর, তিনি আপনার জামাতার প্রত্যুপস্থিতির জন্যে জামিন হইতে চাহিয়াছিলেন, কিন্তু তাঁহাকে গ্রাহ্য করিল না.

অপর ঐরূপ উদ্যোগ ও চেষ্টা পাইলেও, তথাপি রাজ্যের পশ্চিমস্থ সকল পরগণা, যে স্থানে কলহ আরম্ভ হইয়াছিল, সেস্থানে তাহার বৃদ্ধির নিবারণ করিতে পারিল না. কিন্তু সে যাহা হউক, ঐ সকল কলহকারিরদের তাবদায়োজন এবং চেষ্টা অতিদুর্ব্বল এবং অসুব্যবস্থিত হইয়াছিল, তাহাতে ক্রমে তাহারদের তাবৎ উপায়োৎপত্তারম্ভেতে রাজনিকটে জ্ঞাত করাণ গেল, তদ্যুক্ত অনেক কলহ উৎপন্ন হওনোপক্রমেতেই দমন হইল. ঐ বিষয়ে আক্সফর্দের মঠস্থেরা অনেক নিষ্ঠুর নির্দ্দয়ব্যবহারগ্রস্ত হইয়াছিল; তাহার বিশেষ এই, যে মেজর জেনে রাল্ পেপর কতকগুলিন অশ্বারূঢ় সেনা লইয়া, রাত্রিপ্রভাতসময়ে ঐ আক্সফর্দ নগর হস্তগত করিয়া, কহিল যে ছাত্র মঠনিরূপিত স্থানের বহির্ভূত যদি হন, তবে তাঁহাকে বন্দুকদ্বারা মারিয়া ফেলিবে. রাজ্যের উত্তরাংশের পরগণার

মধ্যে যেং কলহ উপস্থিত হইয়াছিল, তাহা পশ্চিমাংশের কলহাপেক্ষা অতিশয় বর্দ্ধিত হইয়াছিল ; তাহার বিশেষ এই, ১৭১৫ শালে অক্টোবর মাসে, দের্বেন্তবাতরের প্রদেশাধিকারী, এবং ফার্ষ্টরনামক অন্য এক ব্যক্তি, কতক গুলিন অশ্বারূঢ়সৈন্য লইয়া রণস্থলে উপস্থিত হইলেন, এবং সেই স্থানে স্কৎলণ্ডদেশের সীমাহইতে কতকগুলিন মহল্লোকের সহিত মিলিত হইয়া, রাজমানিকে রাজা বলিয়া প্রচার করিয়া, প্রথমত নিউকাস্তল্‌নামক স্থান, যে স্থানে তাহারদের অনেক বন্ধুবান্ধব ছিল, সেই স্থান আক্রমণকরণে মনস্থ করিল, কিন্তু সেই স্থানে পঁহুছিবাতে পুরদ্বার রুদ্ধ দেখিয়া, তাহারা হেক্সহাম্ নগরে ফিরিয়া গেল. পরে ঐ সকল কলহকারিরদের সহিত যুদ্ধ দেওনার্থে, নয় শত সৈন্য সমভিব্যাহারে জেনেরাল্ কার্পেণ্ডেরনামক এক সেনাপতি রাজশাসকেরদিগহইতে প্রেরিত হওয়াতে, অতিশীঘ্র যুদ্ধ হইবে এমত সর্ব্বত্র বোধ হইয়াছিল. ঐ কলহকারীরা কেণ্ডাল্ এবং লাঙ্কাস্তরনামক নগর হইয়া, প্রেস্তন্ নামক নগরে উপস্থিত হইয়া, অবাধিতরূপে তাহা হস্তগত করিল. কিন্তু সে যাহা হউক, ঐ স্থান ঐ কলহকারিরদের কুপরামর্শ এবং দৌরাত্ম্যের অবসানস্থান ছিল, যেহেতুক জেনেরাল্ বিল্সনামক সেনাপতি সাত হাজার সৈন্য সমভিব্যাহারে ঐ কলহকারিরদিগকে আক্রমণকরণার্থে ঐ নগরসমীপে উপস্থিত হইলেন. ঐ সেনাপতি অতিকর্ম্মদক্ষপ্রযুক্ত, তাঁহার হস্তহইতে ঐ কলহকারিরদের পলায়ন করিবার কোনো সম্ভাবনা ছিল না. তাহা দেখিয়া, ঐ কলহকারীরা গড়খাই ইত্যাদিদ্বারা, ঐ স্থান কঠিনাক্রম করিয়া, রাজসৈন্যেরদের প্রথম চড়াও নিবারণকরণে সফল হইল. কিন্তু সে যাহা হউক, পরদিবসে ঐ বিল্সনামক সেনাপতি, কার্পেণ্ডের নামক সেনাপতির পহুঁছনে সাহায্যপ্রাপ্ত হইয়া, ঐ নগর চতুষ্পার্শ্ব অবরোধ করিল. পরে ঐ কলহকারীরা, আত্মকুবুদ্ধিহেতুক এপ্রকার দুর্দশাগ্রস্ত হইয়া, এবং অন্য কোনো উপায় না দেখিয়া, ঐ ফার্ষ্টরনামক ব্যক্তি জেনেরালের সহিত সন্ধিকরণেচ্ছুক হইয়া, তৎকার্য্যসিদ্ধ্যর্থে, কর্নেল্ অক্লবর্দ্ধ যিনি ঐ যুদ্ধে বন্দী হইয়াছিলেন, তাঁহাকে এবং এক তূরীবাদ্যকারকে সঙ্গে করিয়া, পরাক্রমসন্ধি করণজন্যে প্রেরণ করিল. কিন্তু ঐ বিল্সনামক সেনাপতি, এই কথা কহিয়া অবহেলা করিলেন, যে কলহকারিরদের সহিত আমার কোনো সন্ধিবিষয়ক কথা হইবেক না, এই ক্ষণে প্রাণনাশব্যতিরিক্ত অন্য কোনো অনুগ্রহাশা দিতে পারি না. ঐ সকল বাক্য অতিকঠোর ছিল, কিন্তু ঐ কলহকারীরা কি করিতে পারে, তাহারদের অন্য কোনো প্রকার সন্ধি পাইবার সম্ভাবনা ছিল না. অতএব তাহারা অস্ত্রশস্ত্র অর্পণ করিল, এবং তাহারা সমস্তই অতিসক্ত প্রহরির হস্তে অর্পিত হইল. পরে ঐ কলহকারিরদের মধ্যে সমস্ত মহাকুলোদ্ভবলোকেরা, এবং তাহারদের প্রধানং ব্যক্তিরা, ধৃত

হইয়া বন্দী হইল. পরে তাহারদের কতকগুলিন সেনাপতি, রাজসৈন্যত্যাগকরণ দোষজন্যে বিচারিত হইয়া, কোর্ত্তমার্সল্নামক যুদ্ধব্যবস্থানুযায়ি বন্দুকদ্বারা মৃত্যুপ্রাপ্ত হইল. এবং সাধারণলোকেরা চেস্তর এবং লিবর্প্পুল্ নামক নগরে বন্দী হইল, কিন্তু মহাকুলোদ্ভবেরা এবং প্রধান২ সেনাপতিরা, লণ্ডন্ নগরে প্রেরিত হইয়া, তাহারদের পক্ষপাতিরদিগের মধ্যে ভয় জন্মাওনার্থে, দুই২ জন একত্র বদ্ধ করিয়া নগর পথ মধ্যদিয়া নীত হইল.

অপর যে সমস্ত দেশস্থেরা আমার পক্ষ হইয়া উঠিবে, এতদ্বিষয়ে ঐ রাজধানী যে আশা করিয়া রহিয়াছিলেন, তাহাতে এমত জ্ঞান হয়, যে ঐ কালে তিনি ঐ বিষয়ের বিপরীত জ্ঞাত হইয়াছিলেন. ঐ সময় ঐ রাজধানির তাবৎকার্য্য অতি দুর্দশাপন্ন হওয়াতে, তাঁহার অভিলাষ সিদ্ধিহওয়া অতিদুর্লভ হইয়াছিল, তথাপি আত্মস্বাভাবিকব্যগ্রতাপূর্ব্বক যে সময়ে ঐ প্রকার উপায়দ্বারা তাঁহার অভিলাষ সিদ্ধিহওনের কোনো সম্ভাবনা ছিল না, এমত সময়ে তিনি স্বয়ং স্কৎলণ্ড দেশে আত্মীয়পক্ষলোকেরদের মধ্যে যাওনে মনস্থ করিলেন. অতএব ঐ রাজধানী ছদ্মবেশ ধারণ করিয়া, ফ্রান্সিস্দেশের মধ্যদিয়া দন্কর্কনামক স্থানে এক ক্ষুদ্র জাহাজে আরোহণ করিয়া, অল্পদিবসিক জলগমনের পর, ছয় জন ভাগ্যবন্তলোক সমভিব্যাহারে স্কৎলণ্ডদেশের সমুদ্রতটে উত্তীর্ণ হইলেন. পরে সেই স্থানহইতে গুপ্তভাবে আবর্দ্দিন্ নামক নগরের মধ্যদিয়া ফেতেরোস্ নামে নগরে পঁহুছিলেন; সেই স্থানে মারের প্রদেশাধিকারী এবং ত্রিংশজ্জন প্রধান মহাকুলোদ্ভবপ্রভৃতিরা, তাঁহার সহিত মিলিয়া সেই স্থানে তাঁহাকে রাজা বলিয়া প্রচার করিল. ঐ রাজধানির সমুদায় আজ্ঞা কন্মের্সি নামে নগরে অক্ষর হইয়া ছাপা করাইয়া স্থানান্তরে প্রেরিত হইল. পরে ঐ রাজধানী সে স্থানহইতে দণ্ডীনামক নগরে উপস্থিত হইয়া, সেই নগরে মহাসমারোহপূর্ব্বক প্রবিষ্ট হইলেন, এবং দুই দিবস[illegible]রে স্কোন্নামক নগরে পঁহুছিয়া অভিষিক্ত হইতে মনে করিলেন. পরে তিনি যে স্বচ্ছন্দপূর্ব্বক পঁহুছিয়াছিলেন, তন্নিমিত্তে সর্ব্বত্র ঈশ্বরের স্তুতিকরণের আজ্ঞা দিলেন, এবং সকল ধর্ম্মশালায় সর্ব্বধর্ম্মোপাসকেরদিগকে, তাঁহার যে মঙ্গল হয়, এই নিমিত্তে প্রার্থনা করণের আজ্ঞা দিলেন; যদ্যপি যৎকিঞ্চিৎ পরাক্রম না থাকিলেও তিনি রাজকীয় তাবদ্ব্যবহার করিলেন, তাহাতে সকলেরি তিরস্কারাস্পদ হইলেন. এতদ্রূপ মিথ্যাসমারোহপূর্ব্বক কতককালক্ষেপণ করিলে পর, তিনি যে প্রকার বালকস্বভাবপূর্ব্বক ঐ অভিলষিতকার্য্যে প্রবৃত্ত হইয়াছিলেন, তদ্রূপ স্বভাবপূর্ব্বক তাহা ত্যাগকরণে মন করিলেন. পরে আত্মসভ্যের নিকটে এক প্রস্তাবদ্বারা তাহারদিগকে জ্ঞাত করাইলেন, যে অর্থ এবং অস্ত্রশস্ত্র এবং বারুদাদি হীনতাপ্রযুক্ত,

যুদ্ধচালাওন অসাধ্য, অতএব আমাকে যে তোমারদিগকে ত্যাগ করিয়া যাইতে হইবে, ইহাতে আমার বড় খেদ হইয়াছে. পরে মস্কোস্ নামক স্থানেতে গ্রীসিসের এক ক্ষুদ্র জাহাজের উপরে আরোহন করিয়া, কতকগুলিন কুলীন এবং অন্যহ অনুষঙ্গিপ্রভৃতিরদের সমভিব্যাহারে পাঁচ দিনের মধ্যে গ্রেবলাইন্স্ নামে স্থানেতে পঁহুছিলেন.

এতদ্রূপ, যে উপায় প্রথমত মূর্খতাতে উৎপন্ন হইয়াছিল, কিন্তু পরেতে কেবল উন্মত্ততাদ্বারা সাহায্যপ্রাপ্ত হইয়াছিল, তাহার সমাপ্তি হইল. কিন্তু শত্রু অবসন্ন হইলে, জয়িরদের কঠোরতার কিছু ন্যূনতা হইল না; যেহেতুক তাহারা ব্যবস্থাকে উপলক্ষ করিয়া অতিনিষ্ঠুরাচার করিতে লাগিল, এবং যাহারদিগকে ক্ষমা না করণে সভ্যেরা নিশ্চয় করিয়াছিল, এমন প্রাতলোকেতে লণ্ডনের যাবৎ কারাগৃহ পরিপূর্ণ হইল.

পরে প্রজাপ্রতিনিধিসভ্যেরা, এক পত্রদ্বারা রাজাকে জ্ঞাত করাইলেন, যে তাহারা নিশ্চয় দৃঢ়তারূপে ঐ গতকলহজনকেরদের প্রধানহ ব্যক্তিরদিগকে বিচার করিয়া দণ্ড দিবে. তাহাতে দেবেণ্টবাতর এবং নিডিস্‌দেল্ এবং কাম্বাৎ এবং বিণ্টৌন্ নামক প্রদেশাধিকারিরা, এবং শ্রীযুত বিদ্দিংটনকে এবং শ্রীযুত কেন্‌মিওর এবং শ্রীযুত নাইর্ন নামক ব্যক্তি, ইহারা অপবাদিত হইয়া দোষীকৃত হওয়াতে, শ্রীযুত বিণ্টৌন্‌ব্যতিরেকে সকলে বধাজ্ঞা প্রাপ্ত হইল; এবং কোনো কাকুক্তিতেও তাহারদিগকে ক্ষমাকরণে সভ্যেরদের মন কেহ ফিরাইতে পারিল না.

পরে তৎক্ষণাৎ শ্রীযুত দেবেণ্টবাতর এবং নিডিস্‌দেল্ এবং কেন্‌মিওরের দিগের বধকরণাজ্ঞা দিলেন, কিন্তু অবশিষ্টেরা আর কোনো সময়েতে বধাথে রক্ষিত হইল. সে যাহা হউক, নিডিস্‌দেল্ নামক ব্যক্তির এই ভাগ্য যে তিনি স্ত্রী লোকের বস্ত্রপরিধান করিয়া পলায়নদ্বারা প্রাণে রক্ষা পাইলেন; ঐ বস্ত্র তাঁহার বধের পূর্ব্বরাত্রিতে তাহার মাতৃকর্তৃক তাহার নিকটে আনীত হইয়াছিল. পরে ঐ দেবেণ্টবাতর এবং কেন্‌মিওর নিরুপিতসময়েতে, তাওরহিল্ নামক স্থানে বধ মঞ্চে আনীত হইয়া বধপ্রাপ্ত হইলেন. ঐ দুই ব্যক্তি অতিনিরুদ্বেগপূর্ব্বক সকলের দয়াধার হইয়া বধপ্রাপ্ত হইলেন, তাহাতে বুঝা যায়, যে ঐ দুই ব্যক্তি, দৃষ্টি কারিহইতে অল্পমনঃপীড়াপ্রাপ্ত হইয়াছিলেন.

অপর এপ্রিল্ মাসের আরম্ভেতে সদর আদালতে, ঐ কলহকারিব্যক্তিরদের বিচারকরণার্থে, যেহ আসামীরা নিযুক্ত হইয়াছিল, তাহারা একত্র হইল. ঐ সময়ে ফার্স্তর এবং মাকিংতস্ নামক ব্যক্তি, এবং তাহারদের অনুষঙ্গী অন্য ব্যক্তি অনের বিরুদ্ধে অপবাদপত্র পাওয়া গেল.

অপর ঐ মোর্ত্তরনামক ব্যক্তি, নিউগেৎ নামক কারাগৃহহইতে পলায়ন করিয়া মহাদ্বীপে বন্ধুসপূর্ব্বক পহুঁছিলেন; এবং অন্যং যে ব্যক্তিরা, তাহারা সভ্যের নিকটে আমরা নির্দ্দোষী এই কথা কহিল. পরে পিত্র নামে নিউগেৎ নামক কারা গৃহের রক্ষক, ঐ মোর্ত্তরের পলায়নবিষয়ে অনুমতীহওনে সন্দেহপূর্ব্বক বিচারিত হই লেন, কিন্তু বিচারে তাহার কোনো দোষ না পাওয়াতে তিনি মুক্ত হইলেন. কিন্তু ঐ কারারক্ষকের উপর এমত কঠিনাচার হইলেও, তথাপি ম্যাকেণ্ডস্ নামে এক জন এবং অন্যং কতকগুলিন বন্দী, ঐ কারাগৃহের রক্ষককে এবং চাবিধারককে মারিয়া, এবং প্রহরী সিপাহিকে অস্ত্রহীন করিয়া পলায়ন করিল. পরে যেং অবশিষ্ট ব্যক্তিরা কারাগৃহে রহিল, সভ্যেরা তাহারদিগের বিচার করিতে লাগিল; তাহারদের মধ্যে চারি কিম্বা পাঁচ জনকে তিবর্ণ নামক শ্মশানে ফাঁসি দিলেপর, তাহারদের শরীর অস্ত্রদ্বারা খণ্ডং করিল; এবং বাইশ জন বন্দী, প্রেষ্টন্ এবং ম্যাঞ্চেষ্টরনামক নগরে হত হইল; অপর যদি আমরা সে কার্য্য দয়া বলিয়া কহিতে পারি, তবে প্রায় এক হাজার বন্দী রাজার দয়াধার হইল, অর্থাৎ অনুগ্রহপূর্ব্বক প্রাণে না মারিয়া, উত্তর আমেরিকার আড্ডাতে প্রেরিত হইল.

অপর কিছুকালানন্তর ইংলণ্ডীয় এবং স্পেন্ জাতীয়ের সহিত বিচ্ছেদ উপস্থিত হওয়াতে, ঐ রাজযানী ব্যক্তি এবং তাঁহার অনুগতলোকেরদের, মনস্কামনা পুনর্বর্দ্ধিতা হইতে লাগিল. তাহাতে ঐ রাজযানির এই আশা উৎপন্ন হইয়া ছিল, যে আলবেরোনিনামক পাপার সহায়, যিনি স্পেন্ দেশীয় উকীল পদে নিযুক্ত হইয়াছিলেন, তৎসাহায্যদ্বারা ইংলণ্ড রাজ্যে নূতন এক কলহ উপস্থিত হইতে পারে. ঐ কার্য্যনিষ্পত্ত্যর্থে অর্মণ্ডের অগ্রণী নিযুক্ত হইলেন, ঐ অগ্রণী স্পেন্ দেশীয় রাজসভাহইতে দশ যুদ্ধজাহাজ এবং ছয় সহস্র সুব্যবস্থিত সৈন্য এবং অন্য বার হাজার সৈন্যের নিমিত্তে প্রচুরাস্ত্রশস্ত্রেতে পরিপূর্ণ অন্যং কতক গুলিন জাহাজপ্রাপ্ত হইলেন; কিন্তু ঐ বিষয়ে পূর্ব্বরীত্যনুসারে দৈব তাঁহার সাহায্য করিলেন না. যাহাতে ঐ অগ্রণী লঙ্গর তুলিয়া পালি উঠাইয়া, কেপ্ ফিনিস্তেরিনামক সমুদ্রের টেঁকপর্য্যন্ত যাত্রা করিলেপর, এক মহাপ্রচণ্ডবায়ুতে আক্রান্ত হইয়া, তাঁহার জাহাজ পালিমাস্তলপ্রভৃতিরহিত হওয়াতে, ঐ যুদ্ধ যাত্রা ব্যর্থ হইল. ঐ অভাগ্যবিষয়প্রযুক্ত এবং শিশিলি রাজ্যে এবং ইওরোপের অন্যং অঞ্চলেতে স্পেনজাতীয়েরদিগের যুদ্ধবিষয়ে অসফলহওনপ্রযুক্ত, ফিলিপ্ এব্যোভু হইতে লাগিলেন; তাহাতে কিছুকাল পরে চতুরংশসন্ধি পত্রে স্বাক্ষরকরণে সম্মত হইলেন. ঐ বিষয় অতিলাভজনক বিগ্রহস্বরূপ প্রসিদ্ধ ছিল, কিন্তু তদ্দ্বারা ইংলণ্ড রাজ্যস্থেরা, যাহারা ঐ সন্ধিকরণের প্রধান কারণ ছিল, তাহারা ঐ সন্ধিহইতে উৎপন্ন লাভের অংশী হইল না.

অপর ঐ সময়ে জান্ লা নামে স্কৎজাতীয় এক ব্যক্তি, মিশিশিপিনামক এক বনিকসম্প্রদায় নিযুক্ত করণদ্বারা ফ্রাঁসিসেরদিগকে অনেক ঠকাইয়াছিল. ঐ সম্প্রদায় নিযুক্তকরণ বিষয়হইতে, ঐ ব্যক্তি ফ্রাঁসিস্জাতীয়েরদিগকে অনেক লাভ দেখাইবাতে, অনেককে ভুলাইয়াছিল, কিন্তু অবশেষে তাহাতে করিয়া ফ্রাঁসিস্ দেশস্থেরদের অনেককে অতিদুর্দশাপন্ন করিয়াছিল. অপর ঐ সময়ে প্রায় ঐপ্রকার অন্য এক ছলদ্বারা ইংগ্লণ্ডদেশস্থেরাও ভ্রান্ত হইয়াছিল. ঐ বিষয় প্রশান্তসাগরিকোপায় বলিয়া অদ্যপর্য্যন্ত প্রসিদ্ধ আছে. ঐ উপায় লুপ্ত হইলেপরও বহুকালপর্য্যন্ত সহস্র২ লোকের বহুদুঃখদায়ক হইয়াছিল. তাহার বিশেষ জ্ঞাপনার্থে কহিতেছি, যে উলয়ম্ রাজার রাজত্ব সময়ে প্রভুত্বপরীবর্ত্তন সময়াবধি রাজশাসকেরা কার্য্যকর্ম্ম চালাওনার্থে পার্লিমেন্তসভ্যহইতে প্রচুরার্থ না পাওয়াতে, এবং যাহা দেওয়া গিয়াছিল তাহা সংগ্রহ করিতে গৌণজন্য, কতকগুলিন বনিকসমূহহইতে অর্থ কর্জ করিল. ঐ বনিক সমূহেরদের মধ্যে প্রশান্তসাগরিক নামে বনিকসমূহহইতে কর্জ করিয়া লইল. পরে ঐ প্রশান্ত সাগরিকসমূহ, আপনারদের হিসাব কিতাব করিলে পর, কহিল যে আমার দিগের ১ এক কোটি টাকা রাজশাসকেরা কর্জ করিয়াছেন. ঐ সমূহ, ঐ দত্তঋণহইতে, বার্ষিক ৬০০০০০ ষড় লক্ষ টাকা সুদ, যাহা সর্ব্বদা পাইত, তাহা না পাওয়াতে শেষে ৫০০০০০ পাঁচ লক্ষ টাকাতে সম্মত হইল.

ঐ সময়ে রাজবিষয়, ঐপ্রকার হইতে ছিল, তাহার মধ্যে ব্লৌন্তনামক এক জন দালাল, যিনি ঐ প্রকার কার্য্যকর্ম্মেতে প্রতিপালিত হইয়া তদ্বিষয়ে অতিবিজ্ঞ এবং চতুর, তিনি ঐ প্রশান্তসাগরিকবনিকসমূহেরদের নামে, প্রত্যেক পৃথক২ সমূহেরদের তাবৎকর্জ্জ ক্রয় করিয়া, ঐ তাবদ্বিষয়ের উত্তমর্ণ হওনার্থে মহাসভ্যেরদিগকে পরামর্শ দিলেন. ঐ ব্যক্তির ঐ উপায়ের যে২ বন্দোবস্ত, তাহা অতিলাভজনক ছিল; তাহার বিশেষ এই, যে ঐ প্রশান্তসাগরিকসমূহ, তাবৎ রাজঋণ, যাহা পৃথক২ লোকের অর্থাৎ রাজশাসকেরদের উত্তমর্ণের হস্তে ছিল, তাহা তাহারদের হস্তহইতে, যে রূপে পারে, সেই মত বন্দোবস্ত করিয়া কিনিয়া লইবে; এবং ঐ রূপে যে২ ঋণ ক্রয় করিয়া স্বহস্তগত করিতে পারে, তাহার সুদের নিমিত্তে ঐ সমূহ রাজশাসকেরদিগহইতে ছয় বৎসরপর্য্যন্ত বৎসরে২ শতকরা ৫ পাঁচ, এবং ঐ ছয় বৎসরাতীত হইলে শতকরা ৪ চারি টাকা পাইবে; এবং যখন পার্লিমেন্তসভ্যেরদের ইচ্ছা তখন টাকা দিয়া আপনারদের নিয়মপত্র ফিরিয়া লইতে পারিবে. ঐ উপায় ঐপর্য্যন্ত অতিভাল ছিল, কিন্তু পরে তাহা ছলেতে এবং সর্ব্বনাশেতে পরিপূর্ণ হইতে লাগিল; তাহার বিশেষ এই, তাবৎ রাজঋণ ক্রয় জন্যে ঐ প্রশান্তসাগরিকবনিকেরদের নিয়ামকেরদের প্রচুর অর্থ ছিল না,

অতএব ঐ সকল অর্থসংগ্রহ করণার্থে তাহারদিগকে এই উপায় করণের পরাক্রম দেওয়াগেল; যে ঐ বণিকসমূহ প্রশান্তসাগরে বাণিজ্য করণার্থে চান্দা করিবে. ঐ চতুরনিয়ামকবণিকসমূহ, লোকেরদের প্রতি ইহা দর্শাইল, যে ঐ ব্যবসায় হইতে অনেক লাভ উৎপন্ন হইবে, তাহাতে লাভেচ্ছুক যে প্রজা, তাহারদের আকাঙ্ক্ষা অত্যন্তবর্দ্ধিতা হইতে লাগিল. অতএব রাজাধিমর্থেরা আসিয়া তাহারদের বাণিজ্যব্যবসায়ার্থে যেং ঋণ ছিল, তাহা যে ঐ প্রশান্তসাগরিকবণিকসমূহের দিগকে দেন, এই পরামর্শ তাহারদিগকে দেওয়া গেল.

পরে চান্দা সংগ্রহনিমিত্তে ঐ নিয়ামকেরদের বহি খোলা আছে, এই বিষয় প্রযন্ত প্রকাশ পাওয়াতে, নিত্য চতুর্দ্দিগহইতে অনেকং লোক আসিয়া অন্যান্য ব্যবসায়ার্থে স্থিত যে তাহারদের মূল ধন, তাহা লইয়া ঐ প্রশান্তসাগরিকব্যবসায়ে স্থাপন করিল. তাহাতে প্রতিদিন লোকেরদের ভুয় উত্তরোত্তর বৃদ্ধি পাইতে লাগিল, এবং কিঞ্চিদ্দিবসের মধ্যে একং অংশের মূল্য দ্বিগুণ হইতে লাগিল, এবং যে ব্যক্তি ঐ উপায় প্রথমে উপস্থিত করিয়াছিল, তাহার আশাধিক সাফল্য হইতে লাগিল; এমত ভাবদ্রাজ্যস্থেরা আত্মধনসম্বর্দ্ধনেচ্ছুক হইয়া অতিশয় লোভেতে নিমগ্ন হইল. এবং অল্পসময়ের মধ্যে ঐ বণিকসমূহের মূলধন অত্যন্ত বর্দ্ধিতপ্রযুক্ত, ঐ অংশের মূল্য পূর্ব্বহইতে দশগুণ বৃদ্ধি পাইল.

অপর অল্পমাস গতে প্রজারা, ধনবৃদ্ধ্যাশারূপ স্বপ্নহইতে গাত্রোত্থান করিয়া দেখিতে পাইল, যে তাহারা যে আশা করিয়া রহিয়াছিল তাহা সকলি মিথ্যা. কিন্তু ঐ বিষয়ে সহস্রং লোকেরদের সর্ব্বনাশ হইল.

পরে ঐ সমস্ত প্রবঞ্চনা প্রকাশ হইলে, পার্লিমেণ্টসভ্যেরা ঐ উপায়োপস্থিতি কারকেরদের প্রধানং ব্যক্তি, যাহারা ঐ ছলদ্বারা আত্মপ্রতি বহুধন সংগ্রহ করিয়াছিল, তাহারদের যথাসর্ব্বস্ব দণ্ড করিয়া, যাহারদেরং বহুহানি হইয়াছিল, যাবৎ তাহারদের মঙ্গলচেষ্টা করিতে লাগিল.

অপর ঐ সর্ব্বত্রোপস্থিতদুর্দ্দশাতে যেং অসন্তোষ উপস্থিত হইয়াছিল, তাহাতে অসন্তুষ্টপক্ষপাতীরা, আমরা এখনও সফল হইতে পারি, এই আশা পুনর্ব্বার করিতে লাগিল; কিন্তু তাহারদের তাবৎমন্ত্রণায় তাহারা অস্থির এবং সন্দিগ্ধ সাধ্য এবং ভিন্নং মত ছিল.

অপর ঐ কলহবর্দ্ধনদোষে যে ব্যক্তি প্রথমত ধরা পড়িলেন, তাহার নাম্ ফ্রাঁসিস্ আত্তের্বরি. ঐ ব্যক্তি, রচেষ্টরের ধর্ম্মাধ্যক্ষ ছিলেন, তিনি তৎকালীন রাজশাসকেরদের নিকটে অতিঘৃণার্হ এবং ভয়জনক ছিলেন; যেহেতুক সে ব্যক্তি যে কোনো সভ্যেরদের শত্রু হইতে চাহিতেন, তাহারদিগের অনেক হিংসাকরণে সমর্থ ছিলেন. ঐ ব্যক্তির কাগজপত্র সকল ধরা পড়িল, এবং তাহাকেও

গাড়েতে কয়েদ করিল. কিঞ্চিৎ পরে নর্থম্বের অগ্রণী এবং অরেরির প্রদেশাধিকারী এবং প্রীগুত নর্ত এবং শ্রীযুত গ্রে এবং অন্য২ কতকগুলিন ক্ষুদ্র লোক ধৃত হইয়া বদ্ধ হইলেন. পরে ঐ ধর্ম্মাধ্যক্ষ, যিনি সমুদ্রস্থ জিজ্জিরেতে প্রেরিত হইয়াছিলেন, এবং লায়রনামক এক ব্যক্তি যে তিবর্ননামক স্থানে ফাঁসি পড়িয়াছিল. ঐ দুই ব্যক্তিব্যতিরিক্ত অন্য কেহ রাজশাসকেরদেরকর্ত্তৃক দৃঢ়দণ্ডিত হইল না. যেহেতুক অন্য২ ব্যক্তিরদের কোনো গুরুদোষের প্রমাণ হইল না.

অপর প্রজাপ্রতিনিধিসভ্যেরা, চান্শরিনামক আদালাতের মধ্যে অনেক দোষ এবং অন্যায় আচার, যদ্দ্বারা যথার্থকরণ প্রায় অসাধ্য হইয়াছিল, তদ্দোষ বাহুল্য দেখিয়া তামস্নামক মাকল্লেশ্ফিল্দের প্রদেশাধিকারী, যিনি ঐ আদালতের প্রধান মন্ত্রী ছিলেন, তাঁহাকে মহদ্দোষের নিমিত্তে এবং অন্য২ কদাচারনিমিত্তে কুলীনসভ্যেরদের নিকটে অপবাদী করিতে নিশ্চয় করিলেন. তাবৎ ইংলণ্ডীয় বিবরণের মধ্যে ঐ বিচার যেমত সুবাদানুবাদপূর্ব্বক সম্পন্ন হইয়াছিল, এমত কোনো বিচার কখনো হয় নাই; ঐ বিচার বিংশতি দিনপর্য্যন্ত স্থায়ী হইয়াছিল. ঐ বিচারমধ্যে ঐ প্রদেশাধিকারী এই প্রমাণ দিল, যে তিনি ঐ আদালতের মধ্যে অনেক কর্ম্মাধেওনদ্বারা, যাহার নিকটে যে২ অর্থ গ্রহণ করিয়াছিলেন, তাহা ইহার পূর্ব্বে ঐ আদালতের অন্য২ মন্ত্রিকর্ত্তৃক গৃহীত হইয়াছিল, কিন্তু তিনি অবগত ছিলেন যে ঐ প্রকার অর্থগ্রহণকরা উচিত নয়. অতএব ঐ কুব্যবহার অন্যথা হইয়া, ন্যায্যব্যবহার প্রবল হইয়া রহিলেন. তাহাতে ঐ প্রদেশাধিকারী অন্যায্যকার্য্যনিমিত্তে দোষীকৃত হইলেন, এবং ২৪০০০০ দুই লক্ষ চল্লিশ হাজার টাকা তাঁহার দণ্ড করা গেল, এবং যতদিনপর্য্যন্ত টাকা সমুদায় না দিতে পারিলেন, ততদিনপর্য্যন্ত কারাগৃহে বদ্ধ রহিলেন. পরে ঐ প্রদেশাধিকারি ঐ টাকা দেড় মাসের মধ্যে দিয়া মুক্ত হইলেন.

ঐরূপ রাজ্যাধ্যক্ষেরদের ধন এবং সুখভোগাকাঙ্ক্ষা ইত্যাদির বাহুল্যেতে, তৎকালীন রাজ্যের মধ্যে, সকল প্রকার দোষ এবং লোভইত্যাদি বর্দ্ধিত হইয়াছিল; যেহেতুক বাণিজ্যব্যবসায়দ্বারা কপট; এবং ধনবাহুল্যদ্বারা সর্ব্বপ্রকার নষ্টস্বভাব রাজ্যমধ্যে বর্দ্ধিত হইতে লাগিল.

অপর সকলেই এ বিষয়ে স্বীকৃত আছে, যে ঐ কালে রাজ্যাধ্যক্ষেরদের মধ্যে যে২ দোষ এবং কুকর্ম্মপ্রভৃতির বাহুল্য হইয়াছিল, তন্নিবারণার্থে পার্লিমেন্তসভ্যেরা অনেক চেষ্টা পাইয়াছিলেন, কিন্তু ঐ চেষ্টা পাওনবিষয়ে মন্ত্রিবর্গেরা এবং প্রজারা তাহারদের সাহায্য করিল না.

অপর ঐ সময়ে, রাজা হানোবরনামক তাঁহার মনোনীতকর্ত্তৃত্বাধিকার দুই বৎসরপর্য্যন্ত দেখিতে যান নাই, অতএব পার্লিমেন্ত ভাঙ্গের কিছু পরে, সেই স্থানে

যাইতে উদ্যোগ করিতে লাগিলেন. পরে রাজা দেশান্তর গমনসময়ে, রাজ প্রতিনিধি নিযুক্ত করিয়া হলণ্ডরা জা পার হইয়া গেলেন; সেই স্থানে উত্তীর্ণ হইলে পর, বোএৎ নামক এক ছোট গ্রামে একরাত্রি শয়ন করিয়া পর দিবস প্রভাতে যাত্রোদ্যোগ করিলেন. পরে আর দুই দিবস গেলে, রাত্রিকালে দশ কিম্বা এগার ঘড়ীর মধ্যে, পীড়ারহিত হইয়া দেল্‌দেন্ নামক নগরে পহুঁছিলেন. সেই স্থানে, রাত্রে উত্তমরূপে ভোজন করিয়া, প্রভাতে যাত্রা করিয়া ৮ আট কিম্বা ৯ নব ঘড়ীর সময়ে গাড়ী স্থগিত করিতে আজ্ঞা দিলেন　তখন দেখা গেল যে তাঁহার এক হস্ত অবশ হইয়াছে, তাহাতে মন্‌সিওর ফাব্রিস্ যিনি পূর্ব্ব স্বিদন্ দেশের রাজার এক ভৃত্য ছিলেন, এবং ঐ সময়ে যিনি জর্জ রাজার সহিত ছিলেন, তিনি হস্তদ্বয়দ্বারা রক্তনিঃসরণার্থে রাজার হস্ত মর্দ্দন করিলেন. তাহাতে কিছু প্রতীকার না হওয়াতে, রাজচিকিৎসক, যিনি অশ্বারূঢ় হইয়া পশ্চাৎ আসিতে ছিলেন, তাঁহাকে ডাকান গেল; তাহাতে উপস্থিত হইয়া, ঐ বৈদ্য সুগন্ধদ্বারা তাহা মর্দ্দন করিলেন. কিছু কাল পরে রাজার জিহ্বা দুলিতে লাগিল, তাহাতে অস্নাবরঘ্ নামক নগরে আমাকে লইয়া শীঘ্র করিয়া পহুঁছিবা, এই কথামাত্র কহিবার শক্তি ছিল. পরে তৎক্ষণাৎ অজ্ঞান হইয়া ঐ ফাব্রিসের ক্রোড়ে পড়িয়া তদবস্থাহইতে, কোনো প্রতীকার না পাইয়া, পরদিন প্রভাতে ১১ এগার ঘড়ীর সময়ে, রাজা আটষষ্ঠি বৎসরবয়স্কে, তাহার মধ্যে ১৩ তের বৎসর রাজত্ব করিয়া, পরলোকগত হইলেন.

## ৩৫ পঞ্চত্রিংশাধ্যায়.

### দ্বিতীয় জর্জের বিবরণ.

প্রথম জর্জের মৃত্যুর পরে দ্বিতীয় জর্জ রাজসিংহাসনোপবিষ্ট হইলেন; ঐ দ্বিতীয় জর্জ গতরাজাপেক্ষা অল্পবুদ্ধি ছিলেন, এবং মহাদ্বীপে তাঁহার যেং অধি কার ছিল, ইংগ্লণ্ডীয়াধিকারাপেক্ষা সেই সকল অধিকারে তাঁহার স্পৃহা ছিল. ঐ দ্বিতীয় জর্জের প্রধান মন্ত্রী, যিনি অল্প সময়ের মধ্যে প্রায় তাবৎ রাজপরাক্রম হস্তগত করিয়াছিলেন, তাঁহার নাম সর রাবর্ট্ বাল্‌পোল্. এই ব্যক্তি মন্ত্রী

বস্থাহইতে উত্তরোত্তর দুই রাজত্বে বর্দ্ধিত হইয়া, ঐ কালে বড় খ্যাত্যাপন্ন হই য়াছিলেন. ঐ ব্যক্তি আন নাম্নী রাণীর রাজত্বে প্রজাকর্তৃক স্বমতসাক্ষ্য বিষয়ে দত্তপ্রাণস্বরূপ মান্য ছিলেন; এবং যখন তিনি দেখিলেন, যেরাজপ্রভু পক্ষপাতীরা তাঁহার হিংসাকরণে অপারক হইল, তখন পূর্ব্বে রাজকর্ম্মে প্রবৃত্তহওনসময়ে যেমন তাহারদিগকে দ্বেষ করিতেন, তদ্রূপই দ্বেষ করিতে লাগিলা. ঐ সময়ে হ্রাস হইতে ছিল যে রাজপরাক্রম, তদ্বর্দ্ধনে ঐ বাল্‌পোলের সর্ব্বাপেক্ষা চেষ্টা ছিল, ইহা হইতে পারে; কিন্তু পরেতে যেং কার্য্যদ্বারা তিনি ঐ রাজ পরাক্রমবর্দ্ধনের চেষ্টা পাইয়াছিলেন. সেইং কার্য্যদ্বারা ঐ পরাক্রম আরো হ্রাস হইতে লাগিল. ঐ সর রাবর্ত বাল্‌পোল্ প্রজাপ্রতিনিধিসভ্যেরদিগের মধ্যে কুব্যবহার জন্মাওনদ্বারা, তাহারদের ধনের এবং পরাক্রমের বর্দ্ধক হইলেন; এবং তাঁহার সহিত সভ্যেরা যেং ধনে ভাগী ছিল, ঐ সকল ধন রাজকার্য্যে ব্যয়করণার্থে দিতে, সভ্যেরা বড়একটা অসম্মত ছিল না. ঐ বাল্‌পোলের ঐ প্রকার স্বভাবপ্রযুক্ত, সুতরাং তাঁহার অনেক শত্রু হইল; এবং কেহ তাঁহার নিন্দা করিলে, তাহা গ্রাহ্যও করিতেন না; এবং যেং বিষয়ে তিনি পরের বিশ্বাস জন্মাইতে চাহিলেন, সেই সকল বিষয় যেমনি হউক, তদ্বিষয়ে রাগরহিত হইয়া বাদানুবাদ করিতেন; এবং তিনি অতিবাবদূক ছিলেন, কিন্তু তাঁহার বাক্য বড় একটা সুশ্রাব্য ছিল না; এবং কাপট্যরহিতপ্রযুক্ত, তাঁহার বাক্য বড় প্রামাণিক ছিল.

অপর পূর্ব্বরাজত্বে যে সন্ধি করা গিয়াছিল, স্পেনজাতীয়েরা প্রায়ত তদুল্লঙ্ঘন করিয়া তদ্ব্যর্থতা জানাইতে লাগিল; এবং যখন কোন লাভরবিষয় উপস্থিত হইত তখন তৎপ্রাপনার্থে বিরোধজন্মাওনে তাহারদের ত্রুটি ছিল না. ইংগ্লণ্ডী য়ীনদক্ষিণআমেরিকা নিকটস্থোপদ্বীপস্থেরা বহুকালাবধি মহাদ্বীপস্থ স্পেনদেশীয় প্রজারদের সহিত অন্যায্যবাণিজ্যব্যবসায় করিয়াছিল, তাহাতে যখন ধরা পড়িল তখন তাহারা বড় কঠোররূপে দণ্ডিত হইল, এবং তাহারদের তাবৎবাণি জ্যদ্রব্য রাজভাণ্ডারে দাখিল হইল. ঐরূপ এক পক্ষে অন্যায্যব্যবসায় করণেতে নির্ভয়প্রযুক্ত, অন্যপক্ষে চৌরানুসন্ধানকরণেতে এবং দণ্ড দণ্ডদেওয়াতে, হইতে পারে যে অনেক নির্দোষী, দোষীরদের সহিত দণ্ড্য হইয়াছিল. তাহাতে অনেক নালিশ হইতে লাগিল, যে স্পেনদেশীয় রাজার জাহাজ, দক্ষিণ আমেরিকা দেশস্থ তটসমীপে বোম্বেটিয়ার মত, অনেক ইংগ্লণ্ডীয় জাহাজ ধরিয়া লুট করিয়াছিল.

অপর ঐ সময়ে যেং সমস্ত সংবাদ দ্বেষেতে কিম্বা লোভেতে উৎপন্ন হইয়া সাভ্যরদের নিকটে উপস্থিত হইত, সেই প্রত্যেক সংবাদে ইংগ্লণ্ডীয় রাজসভ্যেরা বিশ্বাস না করিয়া, আপনারদের প্রিয়তমমতানুসারে সন্ধিকরণদ্বারা সহজে

ঐ সমস্ত অমঙ্গল বিষয়ের মর্দ্দন করণের আশা করিয়া, প্রজারদিগকে কহিলেন, যে আমরা সর্ব্বতোভাবে তোমারদের ন্যায্যবিচার করিয়া যাহাতে তোমারদের ভাল হয় তাহা করিব. কিন্তু সে যাহা হউক, অল্পকালের মধ্যে ঐ সমস্ত নালিশ অতিশয় বাড়িতে লাগিল, এবং বণিকেরা ঐ অন্যায্যব্যবহারবিষয়ে প্রজা প্রতিনিধিসভেরদের নিকট নালিশ করিল. তাহাতে ঐ সভ্যেরা, ঐ বিষয়ে বিবেচনা করিতে লাগিলেন, এবং যাহারা অযথার্থক প্রবৃত্ত হইয়াছিল এবং বহু অন্যায্য ব্যবহারপ্রাপ্ত হইয়াছিল, তাহারদের অনেকের সাক্ষ্যবাক্য লইয়া তদ্বিষয়ের বিচার করিতে লাগিলেন. তাহারদের মধ্যে এক জন ব্যবসায় জাহাজের কর্ত্তা, যিনি স্পেন্জাতীয়েরদিগহইতে বহুক্লেশ অত্যাচারপ্রাপ্ত হইয়া ছিলেন, তিনি অতিবিশেষ করিয়া সাক্ষ্য দিয়া, সভ্যেরদিগকে কহিলেন, যে ঐ স্পেন্জাতীয়েরা প্রথমে আমাকে লুট করিল, এবং আমার গাত্রোপরি স্থিত যত, তাহাও হরণ করে; পরে আমার দুই কর্ণ কাটিল এবং যখন আমাকে বধ করিতে উদ্যত হইয়াছিল, তখন আমি ঊর্দ্ধদৃষ্টি করিয়া কহিলাম, যে হে ঈশ্বর, তুমি আমার পাপ ক্ষমা কর, হে আমার রাজা, তুমি আমার ন্যায্য বিচার কর.

অপর যদ্দর্শনে সভ্যেরদের কোনো লাভ নাই, এবং প্রজারদের কোনো প্রতীকার নাই, এমত অগ্নিরূপ কলহ, ঐ সংবাদহেতুক প্রজারদের মধ্যে উৎপন্ন হইয়াছিল. তাহাতে সভ্যেরা অতিশীঘ্র নূতনসন্ধি করিতে লাগিল, এবং তৎসন্ধিকরণহেতুক অনেক মহাক্লেশ উপস্থিত হইল. কিছুকাল পরে বিএনা নামক নগরে, জার্ম্মনি দেশের সম্রাট্ এবং মহাব্রিটনের এবং স্পেন্দেশের রাজা, এই তিন জন মিলিয়া সন্ধিপত্র করিয়া স্বাক্ষর করিলেন. ঐ সন্ধিদ্বারা তাবৎ ইউরোপের ঐক্য পূর্ব্বসন্ধিবৎ স্থির হইয়াছিল, তাহাতে যে২ যুদ্ধ হইবার সম্ভাবনা ছিল, তাহা কতককালের জন্যে নিবৃত্ত হইল. ঐ সন্ধি স্থির হওয়াতে, ইংগ্লণ্ডীয় রাজা ভাবিতে লাগিলেন, যে এখন সকল যুদ্ধ সমাপ্ত হইবে. অপর পার্ম্মার অধ্যক্ষের মৃত্যু হওয়াতে, দন্ কার্লস্‌নামক একব্যক্তি, ইংগ্লণ্ডীয় এক যুদ্ধ জাহাজসমূহদ্বারা, পার্ম্মা এবং প্লাসেন্তিয়া নামে স্থান হস্তগত করিল; এবং ঐ সময়ে তস্কানিনামক অধিকার, যেন আত্মস্বামির অধীন পুনর্ব্বার না হয়, তজ্জন্যে ঐ অধিকারেতে স্পেন্জাতীয় ৬০০০ ছয় হাজার সৈন্য গুপ্তরূপে গৃহীত হইয়া, সেই স্থানে স্থাপিত হইল.

অপর, ঐ সময়ের পর বহুকালপর্য্যন্ত ঐক্য সম্বর্দ্ধিতহইতে লাগিল, যাহার মধ্যে রাজাবলী গ্রন্থরচনাকারিরদের গণনীয় কোনো বিষয় উপস্থিত হয় নাই.

অপর ঐ বহুকালাবধি স্থায়ি ঐক্যবর্দ্ধনসময়ে, কোনো কিছু গণনীয় উপস্থিত

হয় নাই, এবং ব্রিটিনদেশীয় পার্লিমেণ্টীয় বিরোধিব্যতিরিক্ত, প্রায় কোনো বিরোধি উপস্থিত হইল না; ঐ পার্লিমেণ্টের মধ্যে দেশস্থ প্রজারদের এবং সভ্যেরদের বিবাদ অত্যুদ্যোগপূর্ব্বক হইয়াছিল.

অপর ঐ অতিগণনীয় দাতৃত্বস্বভাববর্দ্ধনসময়ের মধ্যে, এক সম্প্রদায়স্থ লোকেরা উপকারকসমূহ বলিয়া আপনারদিগকে খ্যাত করিল. ঐ সম্প্রদায়েরদের মধ্যে এই নিয়ম ছিল, যে দরিদ্রপ্রজারদিগকে অল্পবন্ধক লইয়া, রাজনিরূপিত সুদজন্যে কর্জ্জ দিবে, এবং উপযুক্ত জামীন লইয়া মহল্লোকেরদিগকে কর্জ্জ দিবে ঐ সম্প্রদায়েরদের আসল অর্থ, প্রথমত কেবল২৪০০০০ দুই লক্ষ চল্লিশ হাজার টাকা ছিল, কিন্তু পরেতে ৪৮০০০০০ চারি লক্ষ আশী হাজার টাকাপর্য্যন্ত বর্দ্ধিত হইল. ঐ অর্থ চাঁদাদ্বারা সংগৃহীত হইয়াছিল, এবং তাহার ব্যয়করণের ভার, ঐ সম্প্রদায়েরদের কতকগুলিন নিয়ামকেরদের হস্তে অর্পিত হইয়াছিল. ঐ সম্প্রদায় বিংশতিবৎসরপর্য্যন্ত অতিসুব্যবস্থিত ছিল. কিন্তু পরে এক দিবসের মধ্যে, ঐ সম্প্রদায়ের জর্জ রাবিন্সন্নামক খাজাঞ্চী, যিনি মালোনায়কনগরজন্য নিরূপিত সভ্য ছিলেন, তিনি, এবং জান্ তাম্সন্ নামে ভাণ্ডাররক্ষক, নিরুদ্দেশ হইল. তাহাতে ঐ সম্প্রদায়েরা হিসাব করিয়া দেখিল, যে আসলের মধ্যে ৪০০০০০০ চল্লিশ লক্ষ টাকা নাই, এবং কিরূপে গেল, তাহার কিছুই নিশ্চয় হইল না. অতএব ঐ সম্প্রদায়েরা এক দরখাস্তপত্র লিখিয়া, তাহারা কিরূপে প্রবঞ্চিত হইয়াছিল, এবং তজ্জন্যে ঐ সম্প্রদায়ের অনেকে, কিরূপ দুর্দশান্বিত হইয়াছিল, তাহা পার্লিমেণ্টসভ্যেরদিগকে জানাইল. পরে ঐ বিষয়ের অনুসন্ধান করিতে এক গুপ্তসম্প্রদায় নিযুক্ত হওয়াতে, অল্প দিবসের মধ্যে ঐ বদর্য্যপ্রবঞ্চনাবিষয় প্রকাশিত হইল, এবং তাহাতে জানা গেল, যে ঐ অর্থহরণার্থে, এবং ঐ অধনের স্বামিরদিগের প্রবঞ্চনাকরণার্থে, ঐ রাবিন্সন্ এবং তাম্সন্ নামে ব্যক্তিরা, ঐ সম্প্রদায়ের কতকগুলিন নিয়ামক লোকের সহিত মিলিত হইয়া, ঐ কার্য্য করিয়াছিলেন. ঐ বদর্য্যকুপরামর্শের মধ্যে অনেক মহাকুলোদ্ভব এবং কুলীন লোক ছিল, এবং রাজ্যের সর্ব্বোৎকৃষ্ট প্রধানব্যক্তিরাও দুর্নামান্বিতব্যতিরিক্ত ছিল না. ঐ কালে রাজ্যস্থ কি বড় কি ছোট, সকলের মধ্যে লোভ এবং পরধনগ্রহণস্বভাব বর্দ্ধিত হইয়াছিল, তাহাতে ন্যূন নহে পার্লিমেণ্টসভ্যের মধ্যে ৬ ছয় জন অতিবদর্য্যচৌর্য্যবিষয়জন্যে বহিষ্কৃত হইল. তাহাদের মধ্যে ঐ পরহিতকারিসমূহেরদের কার্য্যচালাওনেতে প্রবঞ্চনাদোষে, সর রাবর্ট সত্তন্ এবং সর আর্চিবাল্দ গ্রাণ্ট এবং জর্জ রাবিন্সন; এবং গত অভাগ্যবান্ দের্বেণ্টবাটরের প্রদেশাধিকারির বৃহদ্ভূম্যধিকার বিক্রয়করণবিষয়ে প্রবঞ্চনাকরণজন্যে, দেনিস্ বান্দ এবং বর্চনামক হাওল্দার; এবং হস্তবলমদোষে হার্ভি

নগরনিবাসী জান্ ওবাদ নামক ব্যক্তি বহিষ্কৃত হইল. ঐ সময়ে সুখভোগেচ্ছা জন্যে লম্পট স্বভাব বর্দ্ধিত হইয়াছিল, এবং ঐ স্বভাব সর্ব্ব প্রকার কদাচারের উৎপাদক হইল. ঐ সময়ে কুলীনসভ্যেরদের মধ্যে কথিত ছিল, যে ঐ রাজ্য হিতার্থে যেং যথাসর্ব্বস্ব অপহৃত হইয়াছিল, তাহার এক টাকাও রাজ্যহিতার্থে ব্যয় না হইয়া, কেবল প্রবঞ্চনার এবং লম্পটস্বভাবের প্রতিফলে ব্যয় হইয়াছিল.

অপর কিঞ্চিৎকাল পরে সর্ রাবর্ত বাল্‌পাল্‌কর্ত্তৃক অন্য এক উপায় উপস্থিত হইয়াছিল, যাহাতে অল্পদিনের মধ্যে সকলের নিরীক্ষণ নিমগ্ন হইতে লাগিল; তাহা এই, যে সর্ব্বত্রে শুল্কের অন্য এক নিয়ম নিরূপণকরণ. রাজমন্ত্রী, এই কথা কহিয়া পার্লিমেণ্টসভ্যেরদের মধ্যে ঐ বিষয় উপস্থিত করিল, যে আমেরিকা দেশীয় বণিকেরা, লণ্ডন্ নগরে আত্মকার্য্যসম্পাদনার্থে যেং কুটায়্যক্ষেরদিগকে নিযুক্ত করিয়া রাখিয়াছিল, তাহারদিগের তামকুট বিক্রয়বিষয়ে অনেক প্রবঞ্চনা হইতেছে. অতএব ঐ সকল বিষয় জ্ঞাপন করিয়া, ঐ সকল প্রবঞ্চনা নিবারণার্থে, ঐ সর্ রাবর্ত বাল্‌পাল্ কহিলেন, যে নিরূপিত মতানুসারে তামকুটের শুল্ক না লইয়া, ঐ সময়ের পরে যেং তামকুট রাজ্যে আসিবে, তাহা রাজভাণ্ডারে স্থাপিত করিয়া, তদ্রক্ষার্থে রাজনিরূপিত লোক নিযুক্তকরণ কর্ত্তব্য. এবং পৌণ্ডকে চারি পেন্স্ নামকা এক মুদ্রা দেওনানন্তর, ঐ তামকুট স্বামী, ঐ ভাণ্ডারে থাকিয়া আবশ্যক বিক্রয় করিতে পারিবে. পরে, পার্লিমেণ্ট ঐ বিষয় উপস্থিত করিলে পর, তাহা অন্তরে যেমন, তেমন বাহিরেও বিবাদবর্দ্ধক হইল. ঐ বিষয়ে এই কথা কথিত হইয়াছিল, যে তাহা করিলে, কুটায়্যক্ষেরা এমত বিপদ্গ্রস্ত হইবে, যে তাহারা আর ব্যবসায় করিতে পারিবেক না; এবং যেং প্রবঞ্চনার বিষয়ে সভ্যেরদের নিকট নালিশ হইয়াছিল, তন্নিবারকও হইবে না. এবং ইহাও কথিত ছিল, যে তাহা করিলে, শুল্কগ্রাহক এবং ভাণ্ডাররক্ষক বাহুল্যপ্রযুক্ত অনেক নূতন লোক কার্য্য পাইবে, তাহাতে সভ্যেরা ভয়ানক এবং প্রজারা পরাধীন হইবে; এইরূপ কথা, এপ্রযুক্ত হইয়াছিল, যেন তদ্দ্বারা প্রজারা ঐ ব্যবস্থার বিরুদ্ধপক্ষ হইয়া তাহা নিবারণ করে. কিন্তু ঐ সকল বাক্য, সারবিশিষ্ট না হইয়া কেবল সুকথিত হইয়াছিল, যেহেতুক ঐ ব্যবস্থা যদ্যপি স্থাপিত হইত, তবে তাহা কোনং বিষয়ে অলাভজনক হইলেও, ইহা সত্য যে তদ্দ্বারা তামকুটের যে শুল্ক, তাহা প্রচুররূপে অতিসুন্যায় হইত, এবং তদ্দ্বারা প্রবঞ্চনার অনেক দ্বার রুদ্ধ হইত. কিন্তু সে যাহা হউক, ঐ বিষয়ে নগরনিবাসিরদের রাগ এমত উৎপন্ন হইয়াছিল, যে তাহারা বহুজন একত্র হইয়া পার্লিমেণ্টগৃহ বেষ্টন করাতে, পার্লিমেণ্টসভ্যেরা এমত ভয়যুক্ত হইল, যে তাহারা ঐ ব্যবস্থা সম্পন্নকরণে ক্ষমা দিল. ঐ দরখাস্ত ব্যর্থহওনজন্যে লণ্ডন্ এবং বেষ্টমিন্‌ষ্টর

নগরস্থেরা বহ্বাহ্লাদপূর্ব্বক ভোজনসভাদি প্রকাশরূপে করিয়াছিল. এবং লণ্ডন্ নিবাসীরা, ঐ কার্য্যোপস্থিতিকারক মন্ত্রির প্রতিমূর্ত্তি নির্ম্মাণ করিয়া, তাহা উল্লিম্ব রা জ্বালিয়া দিল.

অপর অত্রেখ্টনামক ঐক্যের পরে, আমেরিকারাজ্যস্থ স্পেন্‌দেশীয়েরা মহা ব্রিটিনের ব্যবসায়ের অনেক হানি করিয়াছিল, এবং ব্রিটিন দেশীয় বণিকেরাও, ঐ স্পেন্‌জাতীয়েরদের অধিকারে অন্যায়বাণিজ্যাকরণে চেষ্টা পাইয়াছিল; যেহেতুক ঐ ইংগ্লণ্ডীয় বণিকেরা কহিল, যে সন্ধিপত্রের নিয়মদ্বারা কাম্পেচিনামক সমুদ্রখালেতে লগ্‌বুদ্‌নামক কাষ্ঠ কাটন আমারদের অধিকার, তাহাতে তাহারা ঐ বিষয় উপলক্ষ করিয়া, মহাদ্বীপে অনেক রাজনিষিদ্ধদ্রব্য লইয়া যাইত; ঐ অমঙ্গল নিবারণার্থে স্পেন্‌জাতীয়েরা ঐ অধিকারিতা বিনাশকরণে নিশ্চয় করিল ঐ লগ্‌বুদ্ কাষ্ঠ কাটনে, ইংগ্লণ্ডীয়েরদের যে অধিকার, তাহা বিশেষ করিয়া কহি; ঐ কাষ্ঠ কাটনবিষয়ে অনেকবার উভয় পক্ষদ্বারা স্বীকৃত হইয়াছিল, কিন্তু তাহা বিশেষরূপে নির্ণীত হইয়াছিল না; যেহেতুক পূর্ব্বে যেৎ সন্ধি হইয়াছিল, তাহার মধ্যে ঐ কাষ্ঠ কাটন বিষয়ে যে এক স্বতন্ত্র নিয়ম কৃত হইবে, এইমত গুরুতর বিষয় জ্ঞান হইয়াছিল না. অপর তটরক্ষার্থে যেৎ স্পেন্‌জাতীয় জাহাজ নিরূপিত হইয়াছিল, তাহারা ইংগ্লণ্ডীয়েরদের উপর বহুকঠোরৎ ব্যবহার করিতে লাগিল, এবং ব্রিটিনের অনেক প্রজাবর্গেরা পতোসীনামক খানি সকলেতে মৃত্তিকাক্ষোদনার্থে প্রেরিত হইয়াছিল, এবং তদ্দ্বারা তাহারদের উপকারকরণসমর্থ লোকেরদের প্রতি সংবাদ দেওনে সর্ব্বোপায়রহিত হইল. পরে ঐ সন্ধি ভঙ্গবিষয়ক সম্বাদ, এবং তাহার অন্যায্যের সম্বাদ, ঘনৎ মাদ্রিদ্‌নামক রাজসভায় পহুছিতে লাগিল, কিন্তু আমরা এই বিষয়ে অনুসন্ধান লইয়া, তোমারদের অহিতকারির দের প্রতিফল দিব, এতদ্ভিন্ন অন্য কোনো উত্তর পাইল না, কিন্তু তাহাতে কোনো মঙ্গল উৎপন্ন হইল না. এবং ইংগ্লণ্ডীয় বণিকেরাও স্পেন্‌জাতীয়েরদের দৌরাত্ম্যের বিষয়ে অনেক নালিশ করিয়াছিল, কিন্তু অস্ত্রগ্রহণকরণব্যতিরিক্ত যে কার্য্য সিদ্ধ হয় না, তাহা অর্থাৎ প্রতিফল দেওন, তদ্ব্যতিরিক্ত সন্ধিপত্রদ্বারা প্রজারদের সন্তোষকরণে সভ্যেরা ব্যর্থাশা করিয়া রহিয়াছিল.

অপর মহাব্রিটিনের সভ্যেরা, শত্রুরদিগকে আত্মভীতত্ব দর্শাওনেতে. শত্রুরা উত্তরোত্তর অহঙ্কৃতহইতে লাগিল; তাহাতে শত্রুরা চৌকী দেওয়ার নিমিত্ত যেৎ জাহাজ রাখিয়াছিল, সেই সকল জাহাজস্থেরা, স্পেনীয় সমুদ্রপথে যেৎ সাপরাধ কিম্বা নির্দোষজাহাজ গমনাগমনকরিত, সেই সকল জাহাজহস্তগত করিতে লাগিল. অবশেষে ইংগ্লণ্ডীয় বণিকেরদের নালিশ ঐ অন্যায্যকার্য্যবিষয়ে এমত বর্দ্ধিত হইতে লাগিল, যে প্রজাপ্রতিনিধিসভ্যেরদের ঐ বিষয়ে মনোযোগ করিতে হইল;

তাহাতে ঐ বনিকেরদের সমস্ত নালিশবিষয়ে বিচার যে হইবে, এবং তদ্বিষয়ে কোনো এক উপায় করা যাইবেক, ইহা ঐ সভ্যেরা স্থির করিল. অপর ঐ সভ্যেরা ত্বরায় জ্ঞাত হইলেন, যে যেই অর্থ মহাব্রিটিনকে দিতে, স্পেন্‌রাজসভাস্থের বন্দোবস্ত করিয়াছিলেন, তাহা দত্ত হইয়াছিল না; এবং তাহা দেওনে বিলম্বকরণের কোনো কারণও দিয়াছিলেন না. অতএব প্রধানমন্ত্রী আত্মব্যক্তি স্বভাবানুযায়ি পরিতুষ্ট্যর্থে, এবং পূর্ব্বীয় রাজকার্য্যকর্ম্মে যে তাঁহার নূনতা তৎপ্রায়শ্চিত্তার্থে ঐ পার্লেমেণ্ডসভ্যেরদিগকে নিশ্চয় করিয়া কহিলেন, যে আমি যাইয়া রাজ্যস্থেরদিগকে যুদ্ধার্থে প্রস্তুত রাখিব. কিছু পরে স্পেন্ জাহাজ ধরণার্থে রাজসভাহইতে ইংগ্লণ্ডীয় জাহাজস্থের প্রতি রাজাজ্ঞা নির্গতা হইল, তাহাতে ঐ বিষয় উভয় জাতিকর্তৃক যুদ্ধারম্ভকরণের চিহ্নস্বরূপ মান্য হইয়াছিল, এবং উভয় জাতিরা স্থলে ও জলে আত্মসৈন্যসমা রাহ করিতে লাগিল. ঐ আপদ্ নিকটবর্ত্তী সময়ে, হেগ্‌নামক স্থানে স্থাপিত ফ্রাঁসিসের রাজমন্ত্রী জানাইলেন, যে পূর্ব্বীয় সন্ধিনির্বন্ধানুসারে, স্পেনদেশীয় রাজার সাহায্য, আমার কর্ত্তার করিতে হইবে; তাহাতে ঐ সময়ে, বিংশতি বৎসরের পূর্ব্বে রাজমন্ত্রিরদের যেই সান্ধ হইয়াছিল, তাহা সকলি বিপরীত হইল. ঐ পূর্ব্বীয় সন্ধিকরণ সময়ে, ফ্রাঁসিসেরা এবং ইংগ্লণ্ডীয়েরা স্পেনীয়েরদের শত্রু ছিল; কিন্তু এসময়ে ফ্রাঁসিসেরা এবং স্পেনীয়েরা ইংগ্লণ্ডীয়েরদের বিপক্ষ হইল. তাহাতে আমরা দেখিতে পাই, যে আমারদের উপর আরকেহ কর্ত্তা নাই, এতজ্জ্ঞানশালী যে রাজগণের, তাহারদের সর্ব্বাপেক্ষা দৃঢ়তরসন্ধিনির্বন্ধনেতেও রাজমন্ত্রিরদের কোনো ভরসা নাহি.

অপর ঐ সময়ে ইংগ্লণ্ডীয়েরদের এবং স্পেনীয়েরদের বিচ্ছেদ অনিবার্য্য হইল, তাহাতে যে প্রজারা বহুকালাবধি যুদ্ধাকাঙ্ক্ষী হইয়া রহিয়াছিল, তাহারা যুদ্ধ নিকটবর্ত্তি হওয়াতে অত্যন্তাহ্লাদ স্বভাব দর্শাইয়াছিল; এবং সভ্যেরা অনিবার্য্য যুদ্ধ দেখিয়া, তত্প্রয়োজন করণেতেও অত্যন্ত মনোযোগী হইল. তাহাতে স্থলযোদ্ধ এবং জলযোদ্ধ বর্দ্ধনার্থে রাজাজ্ঞা নির্গতা হইল, এবং যুদ্ধব্যবস্থানুসারে যুদ্ধ প্রকাশিত হইল, এবং অল্প দিনের মধ্যে ভ্রমণীয়সময় দূর মধ্যে অতি শস্ত্রবলযুক্ত দশ বৃহৎ জাহাজ ধৃত হইল. অপর কর্ম্মবিজ্ঞাপেক্ষা অধিক সাহসিক, এবং চতুরাপেক্ষা আত্মগুণেতে অধিক প্রত্যয়ী, বের্নন্‌নামক এক জন আদ্‌মিরাল্ এক জাহাজ সমূহের কর্ত্তৃত্বভার লইয়া দক্ষিণ আমেরিকা নিকটস্থোপদ্বীপদেশেতে শত্রুদমনার্থে প্রেরিত হইলেন. ঐ সেনাপতি প্রজাপ্রতিনিধিসভ্যেরদের সাক্ষাৎকার কহিয়াছিলেন, যে দক্ষিণ আমেরিকাতে পোর্তুবেলো নামে এক কিল্লাযুক্ত নগরবাড়ী; অত্যনায়াসে নষ্ট হইতে পারে, এবং কহিলেন যে আমি কেবল

ছয় জাহাজকরনক তাহা নষ্ট করিতে পারি; ইহা শুনিয়া সভ্যেরা, ঐ অসাধ্য বিষয়ে তাঁহার বাতুলতা দেখিয়া, তাঁহাকে অশ্রদ্ধা করিলেন. কিন্তু তথাপি ঐ ব্যক্তি ঐ বিষয়ে অধিকাকাঙ্ক্ষীপূর্ব্বক, সভ্যেরা তাঁহার কথায় সম্মত হইয়া, তাঁহাকে ছয় জাহাজ দিলেন; এবং তাঁহারা এই ভরসা করিলেন, যে তিনি অসফল হইলে তাঁহার অনুষঙ্গিলোকেরা তাঁহাকে অশ্রদ্ধা করিবে. কিন্তু ঐ বিষয়ে সভ্যেরা ভগ্নাশা হইল; যেহেতুক ঐ সেনাপতি কেবল ছয় জাহাজ লইয়া, ঐ স্থানের সমস্ত দুর্গ নষ্ট করিয়া, স্বপক্ষের কেবল এক দুই ব্যক্তির বিনাশপূর্ব্বক বিজয়ী হইয়া ফিরিয়া আইলেন. ঐ জয়বিষয় ইংগ্লণ্ডরাজ্যে অতিশয়প্রশংসনীয় হইয়া ছিল তাহাতে ঐ জয়ে যে আহ্লাদ, তাহা ঐজয়ে প্রাপ্তস্থানের মূল্যহইতে অধিক হইয়াছিল.

অপর ইংগ্লণ্ডরাজ্যের অন্যং স্থানে যুদ্ধবিষয়ে, যে সময়ে অন্যং বৃহদায়োজন হইতেছিল সেই সময়ে প্রশান্তসাগরে শত্রুদের অমঙ্গলার্থে জাহাজের অন্যএক ক্ষুদ্রসমূহ সমস্ত হইয়া প্রস্তুত হইল, এবং তাহার কর্ত্তৃত্বভার আন্‌সন্ নামক জাহাজসমূহের অগ্রণীকে দেওয়া গেল. পরে রাজসভাহইতে এই আজ্ঞা দেওয়া গিয়াছিল, যে ঐ জাহাজসমূহ ম্যাগেল্লান্ নামে সমুদ্রের খাঁড়ী দিয়া যাইবে, এবং সে স্থানহইতে বরাবর উত্তরমুখ হইয়া চিলী এবং পেরুর তীরসমীপবর্ত্তী হইয়া বেড়াইবে; এবং কখনং দারিএন্ নামে মহাদ্বীপের মুড়ী স্থানের উপর দিয়া আদ্‌মিরাল্ বের্ননের সাহায্য করিবে. কিন্তু বারম্বার গৌণপ্রযুক্ত এবং সভ্যেরদের বারম্বার ভ্রমপ্রযুক্ত, যে উপায় প্রযত্ন ভালরূপে নির্ব্বন্ধ হইয়াছিল, তাহা অসফল হইল. পরে যখন সময় বহির্ভূত হইয়াছিল, তখন ঐ আন্‌সন্ নামক জাহাজসমূহের অগ্রণী, যুদ্ধার্থে শ্রেণীযোগ্য পাঁচ জাহাজ এবং এক স্লুপ্ এবং খাদ্যসামগ্রীত্যাদিযুক্ত দুই জাহাজ, তাহাতে চৌদ্দশত লোক লইয়া যাত্রা করিলেন. পরে ব্রাজিলের তটসমীপে পঁহুছিয়া, গ্রীষ্মযুক্তদেশের ন্যায় সর্ব্বর্ত্তুপুষ্পশস্যশালী কাতরিন্ নামে উপদ্বীপেতে কতক কালপর্য্যন্ত লোকেরদিগকে স্নিগ্ধ করিল. পুনঃ সেই স্থানহইতে বরাবর দক্ষিণকেন্দ্রীয় শীত এবং প্রচণ্ডবায়ুযুক্ত অঞ্চলে গেলেন; তাহার পরে প্রায় পাঁচ মাস গত হইলে, এক মহাপ্রচণ্ডবায়ুকর্ত্তৃক আকর্ষিত হইলে পর, কেপ্‌হর্ননামক সমুদ্রস্থ এক মহাটেক ঘুরিয়া আইলেন. ঐ কয়েক মাসের মধ্যে ঐ অগ্রণীর সকল জাহাজ স্থানেং ছড়াইয়া রহিয়াছিল, এবং সেই সকল জাহাজস্থ লোকেরা, স্কর্বী নামক রোগেতে অতিদুর্ব্বল হইয়াছিল, তাহাতে তিনি অতিকষ্টেতে অতিরমণীয় জোআন্ ফর্নাণ্ডিস্ নামে উপদ্বীপ প্রাপ্ত হইলেন; সেই স্থানে থাকিতে, ঐ জাহাজসমূহের কেবল এক বড় জাহাজ, এবং ৭ সাত তোপযুক্ত এক ছোট জাহাজ আসিয়া জুটিল. পরে সেই স্থানহইতে

বরাবর উত্তরমুখ হইয়া, চিলির তটে পঁহুছিয়া, পাইতা নামে শহরে রাত্র্যবসানে চড়াও করিলেন, ঐ সাহসিক চড়াওতে জাহাজদ্বারা যুদ্ধ করিলেন না, এবং জাহাজস্থ সমস্ত লোককেও নামাইলেন না, কিন্তু রাত্র্যবসানে অল্পসৈন্য নামাইয়া চড়াও করিলে, তাবৎ শহরবাসীরা ভয়েতে এবং কোলাহলেতে পরিপূর্ণ হইল. তাহাতে ঐ নগরের কর্ত্তা এবং প্রজারা চতুঃপার্শ্বে পলায়ন করিতে লাগিলেন; যেহেতুক ঐ নগরস্থেরা অন্যের প্রতি কঠোরাচারী হওয়াতে, আমরাও কঠোরাচারেতে আক্রান্ত হইব, ইহা মনে স্থির করিয়াছিল. পরে ইংগ্লণ্ডীয় অল্প সৈন্যেরা, লুট করত এবং তাবদ্বাণিজ্যদ্রব্যাদি হস্তগত করত, তিনদিন পর্য্যন্ত ঐ নগর স্বহস্তে রাখিয়া, পরে আগুন লাগাইয়া দিল.

কিছু কাল পরে ঐ কয়েক জাহাজ আমেরিকা দেশীয় মহাদ্বীপের পশ্চিমপার্শ্বে স্থিত দারিএনের সন্ধীস্থানেতে পানামানামক নগরপর্য্যন্ত পঁহুছিল. ঐ সময়ে ঐ জাহাজসমূহের অগ্রণীর ভরসা, কেবল ইহাতে লিপ্ত ছিল, যে আমি এখন ফিলিপিন্নামক উপদ্বীপহইতে মেক্সিকো দেশে বাণিজ্যকারী মহামূল্যযুক্ত স্পেন্দেশীয় এক জাহাজ ধরিব. ঐ মহামূল্যজাহাজের কেবল এক কিম্বা দুই জাহাজ ব্যতিরিক্ত বহু জাহাজ বৎসরং এক মহাদ্বীপহইতে অন্য মহাদ্বীপে যায় না. তজ্জন্যে বহুর্থ ধারণার্থে সে সকল জাহাজ অতিবৃহদ্রূপে নির্ম্মিত ছিল, এবং যেমন বৃহৎ তেমন আত্মরক্ষার্থে সৈন্যেতে সসজ্জ ছিল. অতএব ঐ সেনাপতি ঐ জাহাজের এক জাহাজের সহিত মিলনাকাঙ্খী হইয়া আপনার অল্প জাহাজ লইয়া প্রশান্তসাগরে ভ্রমণ করিতে লাগিলেন. কিন্তু কিছু পরে স্কর্বীনামক পীড়া জাহাজস্থেরদের মধ্যে উপস্থিত হওয়াতে অনেক লোক মরিল, তাহাতে প্রায় সমস্ত অবশিষ্টেরা জাহাজের কার্য্যকর্ম্মকরণে অক্ষম হইল. এইরূপ দুর্দ্দশাগ্রস্ত হইয়া, তিনি তিন জাহাজের লোকেরদিগকে এক জাহাজে তুলিয়া অন্য জাহাজে আগুন লাগাইলে পর, নূতন এবং পুরাতন মহাদ্বীপের মধ্য স্থিত তিনীয়ান্ নামে উপদ্বীপেরদিগে হালি ধরিয়া চলিলেন. ঐ অতিরমণীয় স্থানেতে যাবৎ জাহাজস্থেরা সুস্থ না হইল, এবং জাহাজ সমুদ্রপথে যাওনে পুনঃ প্রস্তুত না হইয়াছিল, তাবৎ সেই উপদ্বীপে বাস করিলেন.

পরে ঐরূপে সমুদ্রযাত্রার্থে পুনঃপ্রস্তুত হইয়া, মহাচীনের দিগে যাত্রা করিলেন, সেই স্থানে, যে মহাসমুদ্রের মধ্যে অতিশয়দুঃখ পাইয়া আসিয়াছিলেন, সেই মহাসমুদ্রে পুনর্ব্বার গতায়াতকরণার্থে, খাদ্যোপযুক্ত সামগ্র্যাদিতে জাহাজ পরিপূর্ণ করিয়া লইলেন; এবং হলণ্ডদেশীয় এবং ইংগ্লণ্ডীয় কতকগুলিন নূতন খালাসীরদিগকে জাহাজের উপর তুলিয়া লইয়া, পুনর্ব্বার আমেরিকা দেশের প্রতি জাহাজের মুখ ধরিয়া চলিলেন. ঐ যাত্রাতে বহুকষ্ট প্রাণপণান্তর মধ্যিমন্ত্রে

তিনি বহুকালপর্য্যন্ত বন্দুকাওষ্টী হইয়া রহিয়াছিলেন, এমত গালিয়ন্নামক স্পেন্জাতীয় এক জাহাজ দেখিতে পাইলেন. ঐ জাহাজ বাণিজ্যব্যবসায়ার্থে যেরূপ নির্ম্মিত তদ্রূপও যুদ্ধকরণবিষয়ে সনির্ম্মিত ছিল. ঐ জাহাজে সত্তোর তোপ্ এবং পাঁচ শত লোক ছিল, কিন্তু ইংগ্লণ্ডীয় সেনাপতির তদর্দ্ধেক লোকও ছিল না. কিন্তু সে যাহা হউক, ইংগ্লণ্ডীয়ের প্রতি জয় প্রসন্ন হইলেন, এবং কিছু কালের পরে ঐ সেনাপতি ঐ বহুমূল্যলুটিতদ্রব্য লইয়া স্বদেশে প্রত্যাগমন করিলেন. অনন্তর ইংগ্লণ্ডদেশে পঁহুছিলে পর, ঐ লুটের দ্রব্যের সহিত ২৬৪০০০০ ছাব্বিশ লক্ষ চল্লিশ হাজার টাকা জাহাজের মূল্য হইল: এবং অন্য২ যাহা লুট করিয়াছিল, তাহারো মূল্য ঐ টাকার সমান হইল. ঐরূপে তিন বৎসর অত্যন্ত সাহস ও সমাদোগপূর্ব্বক সমুদ্রপথে যাত্রা করিলে পর, ইংগ্লণ্ডীয় রাজ্যস্থেরা অতিবৃহজ্জাহাজসমূহরহিত হইয়া ছিল, কিন্তু তাহাতে কতকগুলিন বিশেষ লোক অতিশয় ধনবান্ হইয়াছিল.

ঐ সকল হইতেছিল ইতিমধ্যে ইংগ্লণ্ডীয়েরা, শত্রুরদের সহিত যুদ্ধকরণার্থে অতি বিচক্ষণতাপূর্ব্বক উদ্যোগ করিতে লাগিল. তাহার বিশেষ কহি, নূতন স্পেনদেশীয় তটসমীপে প্রেরিত মহাজাহাজসমূহ, অর্থাৎ পওক্তিস্থ ওনত্রিংশজ্জাহাজ এবং প্রায় তৎসংখ্যক ফ্রিগাৎনামক জাহাজ, যাহা যুদ্ধার্থে সর্ব্বপ্রকার অস্ত্রবারুদ দিতে, এবং প্রায় পনরো হাজার খালাসীতে এবং তৎসংখ্যক স্থলযোদ্ধাতে পরিপূর্ণ ছিল, যখন আন্সন্ নামে সেনাপতি সমুদ্রপথে যুদ্ধযাত্রা করিলেন, তখন ঐ মহাজসমূহের সাহায্যকরণে গিয়াছিলেন. ঐ জাহাজসমূহ যেমন সুসজ্জিত হইয়াছিল, তদ্রূপ সুসজ্জিত কোনো জাহাজসমূহ হয় নাই. এবং ঐ জাহাজ সমূহের সফলতার বিষয়ে রাজ্যস্থেরা যেমন ভরসা করিয়া রহিয়াছিল, তদ্রূপ ভরসা কোনো রাজ্যস্থেরা কখনো করে নাই. ঐ জাহাজসমূহের মধ্যে যেং স্থলযোদ্ধা ছিল, তাহারদের সেনাপতিত্ব শ্রীযুত কাৎকার্ত্তনামক এক ব্যক্তিকে দেওয়া গেল, কিন্তু রাস্তায় ঐ সেনাপতির মৃত্যু হওয়াতে, তৎপদ জেনেরাল্ বেন্তবর্ত্তের গ্রহণ করিতে হইল, তাহাতে সকলে ভাবিয়াছিল যে ঐ ব্যক্তি তৎপদ গ্রহণে এবং তৎকার্য্যচালাওনে অসমর্থ ছিলেন.

পরে যখন ঐ সৈন্যেরদিগকে কার্তাজেনা নামে নগরে জাহাজহইতে নামাইল, তখন তাহারা সেই স্থানে তোপ্স্থাপনার্থে গড়খাই কাটিয়া, সে স্থানহইতে প্রবীন কিল্লা তোপ্দ্বারা ভেদ করিল. এবং বের্নন্নামক সেনাপতি, যিনি জাহাজসমূহের কর্ত্তা ছিলেন, তিনি শত্রুরদিগের তোপক্ষেপণ বিসদৃশকরণার্থে, এবং স্থলস্থ ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের সাহায্যকরণার্থে নঙ্গরবাড়ীতে কতকগুলিন জাহাজ প্রেরণ করিলেন. পরে ঐ কিল্লার ভিত্তি ভগ্ন হইতে পারে, ইহা দেখিয়া হঠাৎ চড়াও

করিয়া, কিল্লা আক্রমণকরণে কতকগুলিন সৈন্যেরদিগকে আজ্ঞা দিলেন, তাহাতে স্পেন্‌জাতীয়েরা কিল্লা ত্যাগ করিয়া পলায়ন করিল. ঐ স্পেন্‌জাতীয়েরদিগের যদি কিছু সাহস থাকিত, তবে সফলতাপূর্ব্বক কিল্লা রক্ষা করিতে পারিত পরে ইংগ্লণ্ডীয় সৈন্যেরা, ঐ এক কিল্লা প্রাপ্ত হওয়াতে শহরের নিকটস্থ হইল, কিন্তু সেই স্থানে উপস্থিত হইয়া, যাহা বোধ না করিয়াছিল এমত বাধাপ্রাপ্ত হইল; তাহা এই, শহরের নিকটে পঁহুছিবাতে তাহারা দেখিল, যেমত কথিত ছিল, যে ঐ শহরের ভিত্তি ভগ্নার্থে তদুপযুক্ত জাহাজসমূহ নিকটবর্ত্তী হইয়া থাকিতে পারে না. তাহাতে কেবল এই উপায় অপেক্ষা রহিল, যে সৈন্যেরা প্রথমত কাষ্ঠসোপান দ্বারা আরোহণ করিয়া, ঐ কিল্লার মধ্যে এক কিল্লাতে প্রবিষ্ট হইয়া হঠাৎ আক্রমণ করে. পরে জাহাজসমূহের প্রধান২ ব্যক্তিরা, এবং স্থলস্থ সেনাপতিরা, পরস্পর এক অন্যের দোষ দিতে লাগিল, তাহাতে এক কহিল হইতে পারে না, অন্য কহিল হইতে পারে. অবশেষে জেনেরাল্ বেন্তবর্ত আদ্মিরালের নিন্দাকরণেতে অতিশয় উত্তেজিত হইয়া, ঐ কঠিনোপায়দ্বারা কার্য্যসিদ্ধকরণে পণ করিয়া, লাজারি নামক কিল্লায় সিঁড়িদ্বারা চড়াও করিতে আজ্ঞা দিলেন. ঐ কঠিনোপায় স্থির করণজন্যে তাহা অনেকের প্রতি অত্যভাগ্যসূচক হইয়াছিল, কেননা সৈন্যেরা সেই স্থানে অগ্রসরহওয়ার সময়ে, তাহারদিগের পথপ্রদর্শক মারা পড়াতে, তাহারা পথ হারাইল. পরে কিল্লার সুগমস্থানে চড়াও না করিয়া, কঠিন স্থানে উপস্থিত হইল, তাহাতে কিল্লার তাবৎতোপ্ তাহারদিগেরই সহিষ্ণুতা করিতে হইল. ঐ বিষয়ে কর্ণেল্ গ্রান্ত যিনি গ্রেনাদেরনামক সেনারদের সেনাপতি ছিলেন, তিনি ঐ উপায়ের প্রথমোপক্রমেতে মারাপড়িলেন. কিছুকাল পরে তাহারা দেখিল, যে তাহারদিগের সিঁড়ি খাট হইয়াছে, এবং সেনাপতিরা কি প্রকার কার্য্যকর্ম্ম করিবে, এমত আজ্ঞা দিতে কেহ না থাকাতে, কি করিবে তাহার কিছু স্থির করিতে পারিল না. এবং সৈন্যেরা ঐ সমস্ত সময়ে কোন দিগে যাইবে, কি কি করিবে ইহা স্থির করিতে না পারিয়া, শত্রুরদিগের সমস্ত তোপ্ সহ্য করিয়া রহিতে হইল. পরে সেনারা, কএক ঘড়ীপর্য্যন্ত শত্রুরদিগের অতিশয় তোপ্ মারণে অতিসাহসপূর্ব্বক ধৈর্য্যকরণানন্তর, তাহারদিগকে হটিয়া আসিতে হইল, কিন্তু সেই বিষয়ে তাহারদের ছয় শত লোক মারা পড়িল. অপর সেই স্থানের জল এবং বায়ু, যুদ্ধাপেক্ষা অধিক ভয়ঙ্কর হইতে লাগিল; যেহেতুক অল্প দিনের মধ্যে বৃহদ্বর্ষা উপস্থিত হইল, তাহাতে সৈন্যেরা ছাওনিতে রহিতে পারিল না, এবং বর্ষা উপস্থিতপ্রযুক্ত সৈন্যেরদের মধ্যে অতিশয় মড়ক হইতে লাগিল. ঐ দুর্দ্দশা যাহা একাকীই সর্ব্বোপায়নাশক হইতে পারে, তাহা কেবল উপস্থিত হয় নাই, জলস্থ এবং স্থলস্থ প্রধান সেনাপতিরদিগেরও বিবাদ হইয়াছিল,

এবং কার্য্যসম্পাদনে পারক না হওয়াতে, পরস্পর এক অন্যের দোষ দিতেং এবং নিন্দা করিতেং উন্মত্তপ্রায় হইল. অতএব সর্ব্বশেষে ঐ দুই সেনাপতির, এই এক লজ্জার বিষয়ে সম্মত হইতে হইল, যে সৈন্যেরদিগকে জাহাজের উপর পুনরারোহণ করাইয়া, ত্বরা ঐ মরকস্থানহইতে মুক্ত হন.

পরে ইংগ্লণ্ডীয় যশোহানিকারক ঐ অসফল যুদ্ধসংবাদ, ইংগ্লণ্ডদেশে পঁহুছিবামাত্রেতে, তাবদ্রাজ্যস্থেরা কলহে এবং অসন্তোষেতে পরিপূর্ণ হইল, এবং ঐ রাজমন্ত্রির বিরুদ্ধে সকলেই অপরিমিতক্রোধেতে পরিপূর্ণ হইল. তাহাতে তিনি অকৃতবিষয়ে সফল হইলেন, তন্মধ্যে যাহারা পূর্ব্বে তাঁহার প্রশংসা করিত, তাহারা এখন ঐ রাজমন্ত্রী নির্দ্দোষ হইয়াও অসফল হইবাতে, তাঁহাকে নিন্দা করিতে লাগিল.

পরে ঐ রাজমন্ত্রী, প্রজাপ্রতিনিধিসভ্যেরদের ক্রোধ আপনার প্রতি অতি বর্দ্ধিত দেখিয়া, যে সভ্যেরদের সংমিলনভঞ্জনে অপারক ছিলেন, তদ্ভঞ্জনে সাধ্য পর্য্যন্ত চেষ্টা পাইতে লাগিলেন. ঐ সময়ে রাজ্যস্থ তাবৎ প্রজারা, ঐ সভ্যের প্রতি অপরিমিতদ্বেষ প্রকাশ করিতে লাগিল, এবং তাহারদের প্রধানং লোকেরা প্রজারদিগকে কহিত, যে তোমারদের হিংসক যে ঐ মন্ত্রী তাঁহার অবশ্য কোনো আপদ্ ঘটিবে. পরে ঐ মন্ত্রী, আত্মাচরণ যে যথার্থ তদ্দর্শাওনে অপারক হইয়া কহিলেন, যে আমি সভ্যপদে আর নিযুক্ত থাকিব না. পরদিনে রাজা অল্পদিবসের নিমিত্তে ওভয়পার্লিমেণ্টসভাভঞ্জন করিলেন; ঐ সময়ের মধ্যে সর রাবর্ত বাল্পোল্, আক্সফর্দের প্রদেশাধিকারিপদপ্রাপ্ত হইয়া, অন্যঅন্য পদ সকল ছাড়িয়া দিলেন.

অপর, ঐ মন্ত্রির বিজয়িহওনজন্য যে উত্তম সুখ, তাহা অত্যল্পকালস্থায়ি ছিল; যেহেতুক অতিশীঘ্র দৃষ্ট হইল, যে যাহারাং প্রজারদের স্বেচ্ছাচারবর্দ্ধননিমিত্তে অতিব্যগ্র ছিল, তাহারাং যেং নূতনকার্য্যে নিযুক্ত হইয়াছিল, সেইং কার্য্যে নূতনাচার করিতে লাগিল. পরে ঐ সকল মতাবলম্বীরা, স্বরাজ্যের হিতনাশক বলিয়া নিন্দিত হইল, কিন্তু বিশেষরূপে প্রজারদের দ্বেষ পল্তেনিনামক ব্যক্তের প্রদেশাধিকারির উপর পড়িল. ঐ প্রদেশাধিকারী ঐ সময়ে যেং আচরণ করিয়াছিলেন, তদাচরণের নিন্দা অনেক কালাবধি আপনি করিয়া আসিয়াছিলেন. ঐ প্রদেশাধিকারী প্রজারদের অতিপূজনীয়, এবং তাহারা ভাবিত যে তিনি স্বেচ্ছাচারসংস্থাপনবিষয়ে সর্ব্বাপেক্ষা খ্যাত্যাপন্ন ছিলেন, কিন্তু বুঝা যায় যে তিনি বাল্পোলের বদলে প্রজারদেরকর্ত্তৃত্ব করিবেন, এই আশায় ভ্রান্ত হইয়া, লোভের পরীবর্ত্তনে স্বমর্য্যাদা ত্যাগকরণে সম্মত হইয়াছিলেন. কিন্তু সে যাহা হউক, রাজা যথোচিতরূপে তাহাকে ফিরিয়া না দেখিয়া, যাবজ্জীবন এক পার্শ্বে

ফেলিয়া রাখিলেন; তাহাতে ঐ পূর্ব্বদেশাধিকারী অভাগ্যবস্থাপে পূর্ব্বীয় আত্মগৌরবঃপ্রদর্শক হইয়া, কালযাপন করিলেন.

অপর ১৭৪০ সত্তর শত চল্লিশ সালে জার্ম্মনিদেশের সম্রাটের মৃত্যু হইবাতে, ফ্রান্সিসেরা পুনর্ব্বার ভাবিতে লাগিল, যে আমারদের লোভ এবং অভিলাষ বর্দ্ধনের উপযুক্ত সময় এই. অতএব যেই সন্ধি হইয়াছিল তাহা না মানিয়া, বিশেষত প্র্যাগ্মাটিক্ সাংসন্ নামে সন্ধি, যদ্দ্বারা গতসম্রাটের তাবৎ অধিকার তাঁহার কন্যাকে অর্পিত হইয়াছিল, তাহা না মানিয়া, তাহারা বাবারীয়ার মনোনীত কর্ত্তাকে সম্রাটপদে অভিষিক্ত করিল. এইরূপে ষষ্ঠচার্ল্সের কন্যা যে হংগরী দেশের রাণী, যিনি মহাসম্রাটকুলপ্রসূতা, তিনি আপনাকে অপহৃতসর্ব্বরাজ্য দেখিলেন. এবং এক বৎসরপর্য্যন্ত সকল ইওরোপীয় রাজবর্গকর্ত্তৃক ত্যক্তা হইয়া, উপায়ের কোনো আশা দেখিলেন না. ঐ রাণী স্বপিতৃমরণ হইবামাত্রেতে, প্রুষিয়া দেশের যুবরাজের চড়াওকরণজন্যে শিলিষিয়াদেশরহিতা হইলেন. ঐ যুবরাজা, ঐ রাণীর দীনহীনাবস্থা দেখিয়া, ঐ দেশ যে যথার্থরূপে আপনার পুরাতনাধিকার তাহা জানাওনার্থে, ঐ চড়াওকরণোপায় করিয়াছিলেন; ঐবিষয়ে সকলের স্বীকৃত হইতে হইবে, যে প্রুশিয়া দেশের যুবরাজার প্রপিতামহেরদিগ হইতে এদেশ অন্যায়রূপে অপহৃত হইয়াছিল. পরে ঐ রাণীর অবশিষ্ট যে অধিকার, তাহাতে ফ্রান্সিস্ এবং শাক্সনি এবং বাবারিদেশস্থেরা চড়াও করিল; তাহাতে বুঝা যায় যে কেবল ইংগ্লণ্ড দেশস্থেরা ঐ দুর্দ্দশাপন্ন রাণীর উপকার করণে চেষ্টা পাইতে লাগিল. পরে সার্দিনীয়া এবং হলণ্ড দেশস্থেরা, ঐ রাণীর সাহায্য করিল, এবং সর্ব্বশেষে ঐ সাহায্যবিষয়ে রূশীয়া দেশস্থেরাও সম্মত হইল.

আমরা এই স্থানে জিজ্ঞাসা করিতে পারি, যে ঐ সময়ে মহাদ্বীপে যেই উপায় করা যাইতেছিল, তন্মধ্যে ব্রিটিনের প্রবিষ্ট হওনের, কি আবশ্যক ছিল. ঐ বিষয়ে আমারা কেবল এই উত্তর দিতে পারি, যে হানোবরের হিত না করিলে, এবং নির্ব্বিঘ্নরূপে জার্ম্মনী দেশের মনোনীতকর্ত্রধিকারের রক্ষা না করিলে, ইওরোপের যেই পৃথক্ রাজপরাক্রম, তাহা সমানরূপে অংশ হয় না; তাহাতে ঐ বিষয়ে ইংগ্লণ্ডীয় রাজমন্ত্রীরাও রাজাকে সচেষ্ট করিতে সম্মত হইলেন.

অপর ঐ সকল কার্য্যসম্পন্নার্থে, রাজা জর্জ, নেতর্লাণ্ড রাজ্যে অনেক সৈন্য প্রেরণ করিলেন, এবং ঐ সৈন্য ১৬ ষোলহাজার হানোবরীয় সৈন্যদ্বারা বাড়াইলেন. ঐ হানোবরীয় সৈন্য হংগরীয় রাণীর পক্ষ হইয়া, ফ্রান্সিস্দেশে চড়াও করিবেন, এই আশায়, বাড়াইয়াছিলেন; তাহাতে ঐ সকল কার্য্যদ্বারা হংগরীয় রাণীর তাবৎকার্য্য সিদ্ধিহওনের সুলক্ষণ হইল. কিছু কালপরে ঐ কার্য্যদ্বারা

ফ্রাঁন্সিসীয় সৈন্য বহেমিয়া রাজ্যহইতে বহিষ্কৃত হইল; এবং চার্ল্স নামে যুবরাজ, যিনি ঐ রাণীর জেনেরাল্ ছিলেন, তিনি এক মহাসৈন্যসমূহ সমভিব্যাহারে বাবারীয় অধিকারে চড়াও করিলেন. তাহাতে ঐ রাণীর বৈরি যে ঐ মৌখিক সম্রাট্ তাঁহার পলায়ন করিতে হইল; এবং তাঁহার সাহয্যকারীরা অন্য রাজ্যগণেতে ত্যক্ত হইয়া, এবং অপহৃতস্বোত্তরাধিকার হইয়া, ফ্রাঙ্কফোর্ত নগরে যাইয়া সামান্যলোকের ন্যায় বাস করিয়া আয়ুঃশেষ করিলেন.

পরে ফ্রাঁন্সিসেরা, অস্ত্রীয় এবং ব্রিটিন্‌দেশীয় সৈন্যের সংমিলন নিবারণার্থে, মাইন্ নামে নদাসমীপে মার্স্যাল্ ন্বোইলিস্ নামে সেনাপতিরকর্তৃত্বাধীন ৬০০০০ ষাইট হাজার সৈন্য সমারোহ করিল; ঐ সেনাপতি ঐ নদীর পূর্ব্বপার্শ্বে ছাওনি করিয়া রহিলেন. ঐ সময়ে ইংগ্লণ্ডীয় ৪০০০০ চল্লিশ হাজার সৈন্য, ঐ নদীর অন্য পার্শ্বে অতিক্রতভর অগ্রেসর হইল, এবং ফ্রাঁন্সিস্ সৈন্যেরা ইংগ্লণ্ডীয়েরদের খাদ্যসামগ্রীপ্রাপ্তিনিবারণজন্যে, তাহারা ঐ দেশে আহাররহিত হইয়া রহিল. পরে যে সময়ে, ইংগ্লণ্ডীয় সৈন্যেরা এমত দুর্দশাপন্ন হইয়াছিল ইংগ্লণ্ডীয় রাজা স্বয়ংই আসিয়া ছাওনিমধ্যে প্রবিষ্ট হইলেন. তাহাতে রাজা সৈন্যেরদের দুর্দশা দেখিয়া, হানাও নামক স্থানে পঁহুছিয়াছিল, এমত ১২ বারহাজার হানোবরীয় এবং হেসীয়ান্ জাতীয় সৈন্যেরদের সহিত মিলনে পণ করিলেন. পরে ঐ আশায় ছাঃনিভঙ্গ করিয়া সৈন্যসমভিব্যাহারে অগ্রসর হইলেন; কিন্তু তিনি চারি ক্রোশ পথ গেলেপর, দেত্তিংগেন্ নামে এক ক্ষুদ্রগ্রামে পঁহুছিয়া দেখিলেন, যে শত্রুরা চতুর্দ্দিগে বেষ্টিত করিয়া রহিয়াছে.

ঐ সমস্ত চতুর্দ্দিগোপস্থিত দুর্দশা দেখিয়া, রাজা ভাবিলেন, যে যদি শত্রুর সহিত রণ করি, তাহাতে আমার বিস্তর হানি হইবে, যদি না করি তবে সমস্ত সৈন্য ক্ষুধাভাবে মরিয়া যাইবে, এবং সকলের নিরুদ্বেগে হটিয়াযাওন অসাধ্য. পরে ফ্রাঁন্সিস্‌জাতীয় সৈন্যেরদের বেগগমনজন্যে ইংগ্লণ্ডীয়েরদের তাবৎ সৈন্যেরা রক্ষা পাইল; তাহার বিশেষ এই, ফ্রাঁন্সিস্ সৈন্যেরা গমনকালে এক অন্তর অর্থাৎ পর্ব্বতের এক ফাঁক, যাহা সৈন্যের্‌দ্বারা ফ্রাঁন্সিসেরদের রক্ষিতব্য ছিল, তাহা রক্ষা না করিয়া লঙ্ঘিয়া গেল. পরে গ্রামণ্টের অগ্রণীর কর্তৃত্বাধীন ফ্রাঁন্সিসের অশ্বারূঢ়েরা ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের উপর অতিবেগে পড়িল, তাহাতে ইংগ্লণ্ডীয় সৈন্য, তাহারদিগকে অতিসাহস এবং নিরুদ্বেগচিত্তপূর্ব্বকগ্রহণ করিল, তন্নিমিত্তে তাহারদিগের অতিবেগেতে হটিতে হইল, এবং পাঁচ হাজার সেনা হারিত হইয়া পুনর্ব্বার মাইন্ নদীপার হইয়া গেল.

ঐ সকল হইতেছিল ইতোমধ্যে, ফ্রাঁন্সিস্ জাতীয়েরা চতুঃপার্শ্বে অতিচতুরতাপূর্ব্বক যুদ্ধাদি কার্য্য চালাইতে লাগিল, এবং ইংগ্লণ্ডদেশেতেও চড়াও করিতে

মনে করিয়াছিল; এবং তৎকার্য্যসিদ্ধ্যর্থে চাল্স্ নামক পূর্ব্বীয় রাজধানির পুত্র, শ্লেন্জাতীয় এক রাজপারিষদের ন্যায় ছদ্মবেশ ধরিয়া রুমদেশহইতে যাত্রা করিয়া, পারিশ্ নগরে পঁহুছিলেন, সেই স্থানে ফ্রাঁসিস্ রাজার সহিত তাঁহার সাক্ষাৎকার হইয়াছিল.

ঐ রাজধানির কুল জ লোকেরা অনেক কালাবধি ফ্রাঁসিসেরদের উপাসনা করিয়া রহিয়াছিল কিন্তু ঐ সময়ে সকলে দৃঢ়রূপে ভাবিতে লাগিল, যে ফ্রাঁসিসের রাজা, ঐ রাজধানির কার্য্য সম্পাদনার্থে অনেক চেষ্টা পাইতেছেন. পরে ঐ কার্য্যসম্পাদনার্থে সৈন্যেরদের ১৫০০০ পনরো হাজার সংখ্যক সৈন্য সমারোহ হইয়াছিল, এবং ঐ যুবা রাজধানির কর্ত্তৃত্বাধীন, দনকর্ক নামক নগরহইতে, এবং ইংগ্লণ্ড নিকটস্থ অন্যং অনেক স্থানহইতে, ঐ সৈন্যেরদিগকে জাহাজে চড়াইয়া ইংগ্লণ্ডীয় উপদ্বীপে প্রেরণার্থে বহুায়োজন হইতে ছিল. পরে রোকেসুল্লীর অগ্রণী, যুদ্ধার্থে শ্রেণীযোগ্য বিংশতি জাহাজ লইয়া, ঐ সৈন্যেরদিগকে ইংগ্লণ্ডদেশে পঁহুছিয়া দিবে, এবং সেই স্থানে সৈন্য সকল নামিলেপর, তাহারদের কর্ত্তৃত্বভার কৌন্ত সাক্স্ নামক মহাখ্যাতাপন্ন এক সেনাপতিকে দেওয়া যাইবে, এরূপ নিরূপিত হইল কিন্তু সর জান্ নারিস্নামক সেনাপতি হঠাৎ উপস্থিত হওয়াতে, ঐ সকল উপায় ভুষ্ট হইল; যেহেতুক ঐ সেনাপতি তাহারদিগকে দেখিবামাত্রেতে, শত্রুর অপেক্ষা বৃহৎ এক জাহাজসমূহ লইয়া তাহারদের উপর চড়াও করিলেন, তাহাতে ফ্রাঁসিসেরদের জাহাজ সমস্তকে ফিরিয়া যাইতে হইল. পরে এক প্রচণ্ড ঝড় উপস্থিত হইবাতে ফ্রাঁসিসেরদের সকল জাহাজ অকর্ম্মণ্য হইল, তাহাতে ফ্রাঁসিসেরা ইংগ্লণ্ডরাজ্যে অকস্মাৎ চড়াওকরণে ভগ্নোপায় হইয়া প্রকাশরূপে যুদ্ধ প্রচার করিল.

অতএব ফ্রাঁসিসেরা, অত্যন্তোদ্যোগপূর্ব্বক যুদ্ধকার্য্যে প্রবৃত্ত হইল; প্রথমত তাহারা ফ্রেবর্গনামক নগরবেষ্টন করিল, এবং আগামিবার্ষিকযুদ্ধের প্রথমোপক্রমেতে তর্নে নামক দুরারোহ্যনগর অবরোধ করিল. ঐ শহরাক্রমণবিষয়ে, সংমিলিতপ্রজবর্গেরদের সৈন্য শত্রুসৈন্যাপেক্ষা অতিন্যূন হইলেও, এবং তাহারদের কর্ত্তৃত্বভার কম্বর্লাণ্ডের অগ্রণীর হস্তে অর্পিত হইলেও, ইংগ্লণ্ডীয়েরা ঐ শহর রক্ষাকরণাশায়, যুদ্ধদেওনদ্বারা তাহা রক্ষাকরণেপণ করিল. অতএব ইংগ্লণ্ডীয় সৈন্যেরা, শত্রুসহিত যুদ্ধকরণার্থে অগ্রসর হইয়া, ফ্রাঁসিস্ সৈন্যেরদের দৃষ্টিগোচরে একত্র হইল. ঐ ফ্রাঁসিস্ সৈন্যেরা, আন্তনি নামক নগর দক্ষিণে, এবং এক বন বামে, এবং সংমুখে ফন্তেনয় নামক নগর রাখিয়া, এক উচ্চস্থানের উপর ছাওনি করিয়া রহিয়াছিল. ঐ রূপ কঠিনরূপে ছাওনি করিয়া রহিলেও, তাহাতে ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের সাহসের কিছু ন্যূনতা হইল না; যেহেতুক তাহারা দ্বিতীয়

প্রহরাধিক মহানিশা সময়ে, শত্রুর উপর চড়াওকরণে আরম্ভ করিয়া, কোনো বাধাতেও নিবারিত হইল না. পরে প্রায় এক ঘটিকা সম্পূর্ণপর্য্যন্ত ইংগ্লণ্ডীয় সৈন্যেরা জয়ী হইয়া রহিয়াছিল, এবং জয়ী হইবে এই স্থির আশায় ছিল. ইতো মধ্যে লাক্স নামক এক প্রসর্দ্দের সেনাপতি, যিনি ফ্রাঁসিস্ সৈন্যেরদের কর্ত্তৃত্ব করিয়াছিলেন, এবং যিনি ঐ সময়ে এক সাংঘাতিক রোগগ্রস্ত ছিলেন, যদ্দ্বারা পশ্চাৎ তাঁহার মৃত্যু হইল, তিনি পদব্রজে চলনে অসমর্থপ্রযুক্ত এক শিবিকাতে বাহিত হইয়া, সৈন্যেরদের চতুষ্পার্শ্বে গমনাগমন করত, আত্মসৈন্যেরদের সাহস জন্মাওনার্থে কহিলেন, যে সম্প্রতি যুদ্ধে কুলক্ষণানুভব হইলে, অদ্য তথাপি আমারদিগের জয়. ঐ সময়ে ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের এক শ্রেণী আজ্ঞাপ্রাপণব্যতিরেকে আত্মসাহসে দৈবাৎ শত্রুরদিগের শ্রেণীবদ্ধসৈন্যেরদের সংমুখে উপস্থিত হইল ; তাহাতে শত্রুরা তাহারদিগের উভয়পার্শ্বে শ্রেণীবদ্ধ হইয়া, তাহারদিগকে গ্রহণ করিল. ঐ সময়ে ফ্রাঁসিসের তিনপার্শ্বহইতে ঐ ইংগ্লণ্ডীয় অভাগ্যবান্ সৈন্যেরদের উপর তোপ চালাইতে লাগিল, তথাপিও ঐ নিঃসহায় সৈন্যেরা অনেক কালপর্য্যন্ত নির্ভয় হইয়া যুদ্ধ করিতে লাগিল ; কিন্তু পরদিবসের তিন প্রহর সময়ে, তাহারদের পরাঙ্মুখ হইতে হইল. ঐ যুদ্ধ ঐ কালীন যেং যুদ্ধ হইয়াছিল, সে সকল যুদ্ধহইতে অতিরক্তস্রাবী ছিল. ঐ যুদ্ধেতে সংমিলিত রাজবর্গেরদের ন্যূনাধিক ১২০০০ বারহাজার সৈন্য রণস্থলে মারা পড়িয়া ছিল, এবং ফ্রাঁসিসেরাও প্রায় তৎসংখ্যক সৈন্যের মৃত্যুদ্বারা আত্মজয় ক্রয় করিল.

পরে যে আঘাতদ্বারা ফ্রাঁসিসেরা, ঐ তর্নে নামক নগর হস্তগত করিয়াছিল, তদ্দ্বারা অবশিষ্ট তাবৎবার্ষিকযুদ্ধেতে, তাহারা প্রবল হইয়া রহিয়া, যত দিন পর্য্যন্ত ঐ যুদ্ধ হইয়াছিল তত দিনপর্য্যন্ত তাহারি ফলভোগ করিতে লাগিল.

পরে ঐ কালীন ইংগ্লণ্ডীয়েরা, জল যুদ্ধ এবং স্থল যুদ্ধ এই উভয় যুদ্ধেতে অসফল হইল ; কিন্তু তজ্জন্য যে অমঙ্গল তাহা অতিদূরস্থায়ী, অতএব প্রজারা ঐ সময়ে কেবল যথার্থং বিষয়ে নালিশ করিতে লাগিল, এবং ভাবিদুর্দশা, যাহার উপস্থিত হওয়ার কোনো সম্ভাবনা ছিল না, কেবল তজ্জন্যে কচ্কচি করিত. ঐ সময়ে ইংগ্লণ্ডরাজ্যের মধ্যে পরস্পর জনপদীয় যুদ্ধ হইবার উপক্রম হইয়াছিল, তাহাতে ইংগ্লণ্ডস্থেরা ভয়েতে এবং বিরোধেতে পরিপূর্ণ হইল. ঐ বিষয়, তাহারদের অধিক দুঃখের কারণ হইল বটে, কিন্তু তাহাতেও তাহারদিগের পরস্পর অধিক দৃঢ়প্রীতি হইল.

ঐ সময়ে এমত হইল, যে পূর্ব্বীয় রাজমানির পুত্র, ইংগ্লণ্ডীয় রাজসিংহাসন গ্রহণকরণে চেষ্টাপাইতে মনস্থ করিলেন. ঐ বিষয় সম্পন্নকরণে আকাঙ্ক্ষী যে চার্ল্স্এড্বার্ড, তিনি এক সম্রাটকর্ত্তার রাজসভায় বালককালাবধি প্রতিপালিত

হইয়াছিলেন. কিন্তু ঐ সভাস্থেরদের ন্যায় শ্রীবৃদ্ধভাবপ্রাপ্ত হন নাই. ঐ ব্যক্তি অত্যাকাঙ্ক্ষী এবং আত্মাভিলাষবর্দ্ধনেচ্ছুক ছিলেন, কিন্তু কর্ম্মেতে অদক্ষতাপ্রযুক্তইবা হউক, কিম্বা অপারকতাপ্রযুক্তইবা হউক, তিনি ঐ প্রকার বৃহৎকার্য্যে প্রবৃত্ত হওনের উপযুক্ত লোক ছিলেন না. ঐ ব্যক্তি বহুকালাবধি হঠাৎকারিরদের, এবং ধর্ম্মবিষয়ে প্রতারকারিরদের, এবং ভয়হীনেরদের কর্ত্তৃক উপাসিত হইয়াছিলেন; এবং ঐপ্রকার লোকেরা, নিত্য তাঁহার কর্ণগোচর করিত, যে ইংগ্লণ্ডীয়রাজ্যস্থেরা আত্মরাজার বিরুদ্ধ হইয়া উঠিতে পরিপক্ব হইয়াছে, এবং যে বৃহৎকরেতে প্রজারা ভারগ্রস্ত হইয়াছে, তাহা আর সহ্য করিতে পারিবেক না.

পরে ঐ যুবা রাজধানী, কিঞ্চিদর্থপ্রাপ্ত হইয়া, সফল হইলে পর, আর দেওয়া যাইবে এমত অঙ্গীকারে, ফ্রাঁসিস্ রাজসভ্য যাহারা তাঁহার লোভবর্দ্ধনকারী হইয়াছিল, তাহারদিগহইতেপ্রাপ্ত হইয়া, তুল্লিবার্দিনের উপাধ্যক্ষ, এবং শরতায়স্ শেরিদান্ এবং অন্যান্য কতকগুলিন সাংসিক অনুযায়ী সঙ্গে লইয়া এক ছোটো ডুগোয়ে নামে যুদ্ধজাহাজে আরোহণ করিয়া স্কটলণ্ডদেশে যাত্রা করিলেন.

ঐকালে ঐ রাজধানী, তাবৎ ব্রিটিন্ রাজ্য হস্তগতকরণার্থে কেবল সাত জন সেনাপতি এবং দুই হাজার সেনার প্রচুর অস্ত্রশস্ত্র আনিলেন.

ঐরূপ উপায়গ্রহণকরণে ঐ রাজধানির যে নির্ভয়তা, তাহাতে তাবৎ ইউরোপস্থেরা চমৎকৃত হইয়া স্তম্ভিত হইল; তাহাতে ভীতব্যক্তিরদের শঙ্কা, এবং সাহসিকেরদের উদ্যোগ, এবং বিদ্বানেরদের দয়া উৎপন্ন হইল.

আর ঐ সময়ে, স্বাভিলাষসিদ্ধীচ্ছুক ঐ যুবা রাজধানী, পের্ত্তায়ক স্থানে পঁহুছিয়াছিলেন; ঐ স্থানে তাঁহার পিতা মহাব্রিটিনের রাজা বলিয়া ব্যর্থ অভিষিক্ত হইয়াছিলেন. সেই স্থানহইতে তাঁহার তাবৎযৌদ্ধ সম্ভিব্যাহারে পর্ব্বতীয়স্থানহইতে নামিয়া অগ্রসরহওনকালে, তাঁহার অনুগামিলোক বর্দ্ধিত হইতে লাগিল. পরে এদিঁবরঘ্ নগরপর্য্যন্ত যাইয়া, সেই স্থানে অবাধিতরূপে প্রবিষ্ট হইলেন, এবং সেই স্থানে রাজবর্গেরদের পূর্ব্বীয় সন্ধি, যাহা তাবৎপ্রজারদের দুঃখদায়ক এমত বোধ হইয়াছিল, তাহা ভঙ্গনকরণে ঐ দেশস্থেরদের নিকটে অঙ্গীকার করিলেন. কিন্তু সে সকল যাহা হউক, ঐ নগরের গড়স্থেরা অধীনতা স্বীকার করিল না, এবং ঐ যুবা রাজধানির তদবরোধকরণোপযুক্ত তোপও ছিল না.

অপর ঐ সমস্ত হইতেছিল ইতোমধ্যে, সর জান্ কোপ্ যিনি ঐ অবাধ্যলোকের দিগকে স্কটলণ্ডদেশস্থ পর্ব্বতীয় স্থানের মধ্যদিয়া তাড়াইয়া লইয়া গিয়াছিলেন, তিনি পর্ব্বতীয়স্থানহইতে তাহারদিগের অবরোহণসময়ে তাহারদিগের সহিত যুদ্ধকরণে অসম্মত ছিলেন. কিন্তু পরে ড্রগুন্নামক দুই পল্টন্ তাঁহার সহিত

মিলনহেতুক, তিনি এদিংবরঘ্ নগরের প্রতি যাত্রা করিয়া, ঐ স্থানে শত্রুর সহিত যুদ্ধকরণ স্থির করিলেন. পরে ঐ অভিলাষবর্দ্ধনেচ্ছুক যুবাব্যক্তি, যাঁহার সৈন্য কোপের সৈন্যাপেক্ষা অধিক, কিন্তু অব্যবস্থিত ছিল, তিনি ঐ এদিংবরঘ্ নগরহইতে ছয় ক্রোশান্তর প্রেস্তনপান্স্নামক স্থানে যুদ্ধ দিয়া, সরজান্ কোপ্‌কে এবং তাহার তাবৎ সৈন্যকে পরাঙ্মুখ করাইলেন; তাহাতে ঐ যুদ্ধ দ্বারা রাজা পাঁচ শত সেনা হারিত হইয়াছিলেন. তদ্বিষয়ে জয়ী হওনেতে, ঐ অবাধ্য সৈন্যেরদের অহঙ্কার বাড়িতে লাগিল, এবং ঐ সময়ে যদ্যপি ঐ যুবা রাজমানী, সর্ব্বত্রোপস্থিতভয়হেতুক গোলমালেতে নির্ভর করিয়া, তৎক্ষণাৎ ইংগ্লণ্ডরাজ্যে চড়াও করিতেন, তবে তাহাতে ইংগ্লণ্ডীয় স্বেচ্ছাচারিত্বের নাশ হইতে পারিত. কিন্তু তাহা না করিয়া, সাহায্যপ্রাপ্ত হইবেন, এই আশায় ভুলিয়া রহিয়াছিলেন, কিন্তু তাহাও প্রাপ্ত হইলেন না. ঐরূপ এদিংবরঘ্ নগরে অকর্ম্মণ্য জয়সম্বন্ধীয় সুখভোগ করত, এবং রাজত্বে আদৃতহওত, কাল ক্ষেপণ করিতে লাগিলেন.

যে সময়ে ঐ যুবা রাজমানী, এদিংবরঘ্ নগরে ব্যর্থবিষয়ে কালব্যয় করিতেছিলেন, কিন্তু আপদ্যুক্ত যে২ উপায় তাহা শিঘ্রকরণে গৌরববৎ তন্নাশক হয়, সে সময়ে মহাব্রিটিনের সভ্যেরা, ঐ ব্যক্তির নিবারণে উপযুক্তোপায় করিতে লাগিলেন. তাহাতে ছয় হাজার হলণ্ডজাতীয় সৈন্য, যাহারা রাজার হিতার্থে হলণ্ড দেশহইতে আসিয়াছিল, তাহারা জেনেরাল্ বেদের কর্ত্তৃত্বাধীন রাজ্যের উত্তরাংশে প্রেরিত হইল. কিঞ্চিৎ কালপরে কম্বর্লাণ্ডের অগ্রণী ফ্লাণ্ডর্স দেশহইতে পঁহুছিলেন; এবং তাঁহার পরে সুব্যবস্থিত এবং যুদ্ধ পটু অন্য২ কতক গুলিন অশ্বারূঢ় এবং পদাতিক সৈন্য উপস্থিত হইল. ঐ সকল ছাড়া, রাজ্যের প্রত্যেকাংশে বলন্তীর অর্থাৎ স্বেচ্ছাপূর্ব্বক যুদ্ধে প্রবৃত্ত অনেক সৈন্য, ঐ যুদ্ধে গমনার্থে উপস্থিত হইল; এবং প্রত্যেক পরগনায় প্রজারা, ঐ যুবারাজমানির অভিলাষের প্রতি, এবং তাঁহার মতের প্রতি, এবং তাঁহার অনুসঙ্গিরদের প্রতি, অতিশয় রাগ দর্শাইতে লাগিল.

কিন্তু সে যাহা হউক, ঐ যুবা রাজমানী, ইংগ্লণ্ডরাজ্যে তৎকালীন যে২ ব্যবহার চলিত ছিল, তদপেক্ষা বহুভিন্ন ব্যবহারাদিতে যুবকালাবধি শিক্ষিত হইয়াছিলেন. ঐ যুবা রাজমানী, ইংগ্লণ্ডরাজ্যে জনপদীয় যুদ্ধ এবং তদনুগামি সমস্ত উপস্থিতদুঃখ যদ্যপি আনাইয়াছিলেন, তথাপি আত্মপ্রভুত্ব স্বায়ত্ত রাখন যে অতিকর্ত্তব্য এই বিষয়ে, এবং রাজ্যের মধ্যে প্রভুত্বের এবং ধর্ম্মের পরীবর্ত্তন যে অতিপ্রশংসনীয় এতদ্বিষয়ে, যে তাঁহার চেষ্টাপাওন কর্ত্তব্য, ইহাতেও তিনি শিক্ষিত ছিলেন; এতদ্রূপ ঐ রাজমানী, আত্মমধ্যে সাহসপ্রাপ্ত হইয়া, অতি

লম্বিতবিষয়ে অত্যুদ্যোগ করিতে লাগিলেন. পরে আত্মসেনাপতিরদের সহিত বারম্বার পরামর্শ করনানন্তর, ইংগ্লণ্ড রাজ্যে চড়াওকরণে পণ করিয়া, ইংগ্লণ্ডীয় পশ্চিমাংশে প্রবিষ্ট হইয়া, কার্ল্লাইলনামক নগরবেষ্টন করিলে, ঐ নগরস্থ লোকেরা তিন দিনের মধ্যে অধীনতা স্বীকার করিল. সেইস্থানে ঐ রাজধানী, অনেক অস্ত্রশস্ত্র প্রাপ্ত হইলেন, এবং আত্মপিতাকে রাজা বলিয়া প্রচার করিলেন.

অপর জেনেরাল্ বেদ্ ঐ রাজধানির আগমনসংবাদ পাইয়া, দ্বীপের অন্য পার্শ্বহইতে সৈন্য লইয়া যাত্রা করিলেন, কিন্তু পরে শত্রু, অগ্রেতে দুই দিনের পথে আছে, এই সংবাদ পাইয়া, স্বস্থানে প্রত্যাগমন করিলেন. পরে ঐ যুবা রাজধানী আপনাকে অবাধিত দেখিয়া, ফ্রান্সিস্দেশহইতে আত্ম সাহায্যার্থে ইংগ্লণ্ডীয় দক্ষিণতটসমীপে অনেক সৈন্য উত্তীর্ণ হইবে, এই সংবাদ পাইয়া, রাজ্যমধ্যপর্য্যন্ত প্রবিষ্ট হইতে মনে করিলেন; এবং যাত্রাসময়ে অসন্তুষ্ট তাবৎ প্রজারা তাঁহার সহিত মিলিলে, তাঁহার বহু সৈন্য হইবে, এই আশাতে চালিত হইয়া ছিলেন. অতএব ঐ যুবারাজধানী কার্ল্লাইল্ নগরে কতকগুলিন সৈন্য রাখিয়া, ফলত তাহা না রাখন উপযুক্ত ছিল, তিনি স্কৎলণ্ড পর্ব্বতীয়দেশ স্থেরদের বেশ ধরিয়া পেন্‌রিৎ নগরে পদব্রজে উপস্থিত হইলেন, পরে সেই স্থান হইতে মাঞ্চেস্তর নগরে উপস্থিত হইয়া, সে নগরে প্রধান শিবির করিলেন.

পরে ঐ রাজধানী সেই স্থানে ইংগ্লণ্ডীয় দুই শত লোকেতে মিলিত হইয়া পহুঁছিলে পর, কর্নেল্ তৌন্‌লিনামক সেনাপতির অধীন এক পল্টন্ ব্যবস্থিত করিলেন. পরে সে স্থানহইতে ঐ রাজধানী চেষ্টর নগর হইয়া বেল্‌সদেশে যাইবেন, এই আশা করিয়া দর্বীনগরপর্য্যন্ত যাত্রা করিলেন, যেহেতুক বেল্স দেশে পঁহুছিলে অনেকে আসিয়া মিলিবে এই আশায় ছিলেন. কিন্তু আত্মা নুযায়ী প্রধান২ লোকেরদের মধ্যে বিচ্ছেদ উপস্থিত হওয়াতে, ঐ দেশে যাওনে নিবারিত হইয়াছিলেন.

ঐ সময়ে ঐ রাজধানী ইংগ্লণ্ডীয় রাজধানীহইতে পঞ্চাশ ক্রোশ দূরে পঁহুছিয়াছিলেন. তাহাতে নগরস্থেরা ভয়েতে এবং উদ্বেগেতে পরিপূর্ণ হইল. ঐ রাজধানী যেমন বেগে আসিয়াছিলেন, তদ্রূপ বেগে যদ্যপি যুদ্ধযাত্রায় অগ্রসর হইতেন, তবে রাজধানীরো অধীন হইতে পারিতেন; কেননা সেই স্থানে পহুঁছিলে তাঁহার আগমনাপেক্ষী হইয়া রহিয়াছিল, এমত অগ্রশীলযাচক অনেকে আসিয়া তাঁহার সহিত অবশ্য মিলিত.

ঐ সকল হইতেছিল ইতিমধ্যে, রাজা স্বয়ংই রণে যাত্রা করিতে মনস্থ করিলেন, কিন্তু ঐ রাজধানির সৈন্যমধ্যে বিচ্ছেদবর্দ্ধনজন্যে তিনি নিরস্ত হইলেন. ফলত ঐ রাজধানী কেবল স্বসৈন্যের মৌখিক সেনাপতি ছিলেন, কেননা তাঁহার

প্রধানং সেনাপতিরা, যাহারা স্কটলণ্ড দেশীয় পর্ব্বতীয় জাতীয়েরদের প্রধান ছিল, তাহারা স্বমতে প্রতিপালিতপ্রযুক্ত পরবশীভূতহওনবিষয়ে অজ্ঞাত এবং অনিচ্ছুক ছিল. ঐ প্রধানং সেনাপতিরা, প্রথমাবধি ভিন্নং মতে চলনে, এবং কে বড় হইবে এ বিষয়ে বিবাদকরণে উদ্যোগী ছিল; কিন্তু এখন স্বরাজ্যে প্রত্যাগমনে সকলেই একমনা হইল.

অতএব ঐ অবাধ্যব্যক্তিরা সৈন্যগতিপ্রাপ্ত না হইয়া কার্ল্লাইল্নামক নগরে হটিয়া গেল; এবং সেই স্থানহইতে এদেন্ এবং সোয়েন্নামক নদী পার হইয়া স্কটলণ্ড রাজ্যে গেল. ঐ রাজমানির সৈন্যেরা, তাহারদের সমস্ত যুদ্ধযাত্রায় যুদ্ধের ব্যবস্থানুসারে চলিল; বিশেষত, লুটকরণে ক্ষমা দিল, কিন্তু গমনকালে নগরবাসিরদের নিকটহইতে স্বমনোনীতকর আজ্ঞা করাইয়া লইল; এবং অতিসাবধানপূর্ব্বক কার্ল্লাইল্নামক নগরে থানা বসাইল, কিন্তু কিছু কালপরে ঐ থানার চারি শত সৈন্য স্বেচ্ছাপূর্ব্বক কম্বার্লাণ্ডের অধীনে অধীনত্ব স্বীকার করিল.

পরে ঐ রাজমানী স্কটলণ্ডদেশে প্রত্যাগমন করিলে পর, গ্লাস্গোনামক নগরে গেলেন, সেই স্থানে প্রজারদের নিকটে অতিরিক্তকর সংগ্রহ করিলেন.

পরে সেই স্থানহইতে ঐ রাজমানী স্টির্লিংনামক নগরপর্য্যন্ত গেলেন, সেই স্থানে শ্রীযুত ড্রুমণ্ড্ যিনি তাঁহার দেশীয় ও ফ্রান্সদেশে সংগৃহীত কতকগুলা সৈন্য সঙ্গে করিয়া ঐ রাজমানির সহিত আসিয়া মিলিলেন. পরে [illegible] সংখ্যক স্কটলণ্ডির অন্য বংশজ লোক আসিয়া তাঁহার সহিত মিলিল; এবং ফ্রান্সদেশ হইতে কতকগুলিন অর্থোপকারপ্রাপ্ত হইলে, এবং রাজপক্ষপাতিরদের সহিত যুদ্ধকরণে বড় তৎপর সক্ষম হইলে, তাঁহার রাজকর্ম্ম সুলক্ষণ হইতে লাগিল. পরে শ্রীযুত ড্রুমণ্ড ঐ রাজমানির সহিত মিলিত হইলে, তিনি স্টির্লিংগের গড় যাহাতে ব্লাকেনিনামক সেনাপতি অধ্যক্ষ ছিলেন, তাহা বেষ্টন করিলেন, কিন্তু ঐ অবাধ্য সৈন্যেরা অবরোধবিষয়ে অনিপুণপ্রযুক্ত ব্যর্থরূপে বহুকালব্যয় করিতে লাগিল. ঐ গড়াবরোধিকরণসময়ে জেনেরাল্ হাব্লি, যাঁহার ঐ সময়ে এদিংবরগ নগর সমীপে অনেক ইংগ্লণ্ডীয় সৈন্যের উপর কর্তৃত্ব ছিল, তিনি ঐ অবরোধ নষ্ট করিতে নিশ্চয় করিয়া, ফাল্কির্ক্নামক স্থানপর্য্যন্ত ঐ অবাধ্যসেনারদের পশ্চাৎং গেলেন. উপর এক, অন্যের কত বল, ইহা জ্ঞাত হইতে দুই দিবস গত হইলে, এবং অবাধ্যসৈন্যেরা যুদ্ধ প্রবৃত্তহওনে অত্যন্তাভিলাষী হইলে, রাজমানী, আত্মসৈন্যেরদিগের রাজসৈন্যের সহিত যুদ্ধদেওনার্থে, অগ্রেসর হইলেন. পরে ঐ রাজমানী যিনি স্বসৈন্যের প্রথমব্যূহেতে ছিলেন, তিনি যুদ্ধের সঙ্কেত দিলে, প্রথম দেওয়েতে ঐ হাব্লির সৈন্যেরা ছিন্নভিন্ন হইল. তাহাতে অশ্বারূঢ়েরা পরাঙ্মুখ হইয়া, স্বপদাতিক সৈন্যেরদের উপর পড়িতে লাগিল, কিন্তু ঐ

অবাধ্যসৈন্যেরা পুনরায় দৌড় করিলে, রাজসৈন্যেরা অতিবেগে পরাঙ্মুখ হইল, এবং অতিকোলাহলপূর্ব্বক আপনারদের তাম্বু এবং সকল তোপ রণস্থলে জয়িরদের হস্তে রাখিয়া এদিংবরঘ্ নগরে ফিরিয়া গেল.

এতৎপর্য্যন্ত ঐ অবাধ্যসৈন্যেরদের অমঙ্গল ছিল না, কিন্তু তদবধি তাহারদের জয়ের শেষ হইল: তাহার বিশেষ কহি, কম্বর্লাণ্ডের অগ্রণী, যিনি ঐ সময়ে ইংগ্লণ্ডীয়েরদের অতিপ্রিয়তম সেনাপতি ছিলেন, তিনি ফ্লাণ্ডর্সদেশহইতে পুনরাহূত হইয়া ফিরিয়া আসিয়া ছিলেন. ঐ সেনাপতি এদিংবরঘ্ নগরে স্থিতসৈন্য, যাহারা চৌদ্দ হাজারসংখ্যক লোক ছিল, তাহারদের সেনাপতি হইলেন. পরে ঐ কম্বর্লাণ্ডের অগ্রণী ঐ সমস্ত সেনা লইয়া আবের্দ্দীন্নামক নগরে পঁহুছিবাতে, হানোবরের বংশানুগত স্কংজাতীয় কতকগুলন কুলীনেরা আসিয়া তাঁহার সহিত মিলিত হইল; তাহাতে নৈরাশ্যপ্রাপ্ত আত্মসৈন্যেরদের আশা পুনর্জন্মাইয়া, তাঁহার আগমনে পরাঙ্মুখশত্রুর উদ্দেশ লইতে নিশ্চয় করিলেন. পরে ঐ অগ্রণী আবের্দ্দীন্ নগরে কতককাল থাকিয়া, নৈরাশ্যপ্রাপ্তস্বসৈন্যেরদের বিশ্রাম দেওয়াইয়া পুনর্যাত্রা করিয়া, বার দিনের মধ্যে অতিগভীর এবং দ্রুততর স্রোতস্বতী স্পেনামক নদীর তীরে পঁহুছিলেন. ঐ স্থানে উপযুক্ত ছিল, যে অবাধ্য সৈন্যেরা ঐ সেনাপতির আগমননিবারণ করে, কিন্তু আত্মমধ্যে বিচ্ছেদবর্ত্তন জন্যে তাহারা সর্ব্বোপায়রহিত হইল. ঐ সময়ে ঐ অবাধ্যসৈন্যেরা স্বদেশা গ্রহণে এবং স্বসেনাপতির অনধীনতা স্বীকারকরণে এবং অব্যবস্থিতাচরণে এবং পরস্পর ভিন্নং অভিলাষেতে মিলন ছিল. পরে ঐ অবাধ্যসৈন্যেরা আত্ম মধ্যে অনেক বিরোধ করিলে পর, ইন্বের্নেস্ নগরহইতে আন্দাজ চারি ক্রোশ দূর, এবং সমুদ্রপার্শ্বব্যতিরেকে অন্য পার্শ্বত্রয় পর্ব্বতেতে বেষ্টিত কল্লোদেন্ নামক মাঠে থাকিয়া, পশ্চাদ্গামী শত্রুরদিগকে গ্রহণ করিতে নিশ্চয় করিল. সেই স্থানে যুদ্ধব্যবস্থানুসারে তিন অংশ হওত, সেই সকল ভাগ তোপ এবং তোপক্ষেপকেতে সুরক্ষিত আটহাজারসংখ্যক সৈন্য যুদ্ধার্থে দণ্ডায়মান হইল.

পরে ঐ যুদ্ধ দুইপ্রহর এক ঘণ্টার সময়ে আরম্ভ হইল. তাহাতে রাজসৈন্যের দের তোপ ঐ অবাধ্যসৈন্যেরদের মধ্যে অনেক উৎপাৎ করিতে লাগিল, কিন্তু অবাধ্যসৈন্যেরদের তোপ রাজসৈন্যেরদের কিছুই ক্ষতি করিতে পারিল না. ঐ রাজধানির তাবৎযুদ্ধোপায়ের মধ্যে, তাঁহার এই এক বড় দোষ ছিল, যেসুব্যবস্থিত সৈন্যেরদের সহিত অব্যবস্থিতসৈন্যেরদের যুদ্ধকরাওনেতে, ঐ অব্যবস্থিত সৈন্যেরদের সাহস ব্যতিরিক্ত তাঁহার অন্য কোনো ভরসা ছিল না, তাহা নিবারণ করিলেন; যেহেতুক ঐ অব্যবস্থিতাবাধ্যসৈন্যেরা, স্বস্বপংক্তি মধ্যে অনড় হইয়া বহুকালপর্য্যন্ত ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের গুলি সহিষ্ণুতা করিলে পর, তাহারা

শেষে নিকটস্থ হইয়া অস্ত্রযুদ্ধকরণেচ্ছুক হইতে লাগিল. তাহাতে তাহারদের কম বেশ পাঁচ শত সৈন্য পংক্তিহইতে বহির্গত হইয়া, অতিনির্দয় স্বভাবপূর্ব্বক শত্রুরদের বামাংশে চড়াও করিল. ঐ চড়াওকরণে ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের সংমুখস্থ পংক্তি ছিন্নভিন্ন হওয়াতে, এবং তৎসাহায্যার্থে দুই পল্টন্ উপস্থিত হওয়াতে, নিকটযুদ্ধে গুলিদ্বারা শত্রুরদের অত্যন্তোৎপাত জন্মাইল. ঐ সময়ে হাব্লিনায়ক সেনাপতির কর্ত্তৃত্বাধীন গ্রস্তন্ নামক অশ্বারূঢ় সেনারা, এবং আর্গোলা পরগনার বিশেষ২সৈন্যেরা, পার্শ্বরক্ষক এবং যাহা অল্পসৈন্যদ্বারা রক্ষিত ছিল, এমত এক উপবনের দেওয়াল ভগ্ন করিয়া, তলবার হস্তে করিয়া, শত্রুমধ্যে প্রবিষ্ট হইয়া, অনেককে বিনষ্ট করিল; এবং ত্রিংশৎ পলের মধ্যে, শত্রুরা প্রায় শেষ হইল; তাহাতে রণস্থলে মৃত এবং ক্ষত প্রায় তিন হাজার লোক মৃত্তিকাচ্ছন্ন হইয়া রহিল. ঐ অধার্ম্য সৈন্যেরদের বামভাগে, ফ্রান্সিস্জাতীয় যে২ সৈন্যেরা ছিল, তাহারা ঐ যুদ্ধসময়ে এক গুলিও মারিল না, এবং যুদ্ধের পর বন্দীস্বরূপ রাজকীয়সৈন্যেরদের প্রতি আপনারদিগকে স্বেচ্ছাপূর্ব্বক অর্পণ করিল. পরে স্কৎজাতীয় পর্ব্বতদেশীয় বংশেরদের সৈন্যের এক বৃহদ্দল, অতিব্যবস্থাপূর্ব্বক রণস্থলহইতে চলিয়া গেল, এবং অবশিষ্টেরা বৃহদাঘাতপূর্ব্বক লণ্ডভণ্ড হইল, এবং তাহারদের সেনাপতিরদিগের অত্যনিচ্ছাপূর্ব্বক রণস্থলহইতে পরাঙ্মুখ হইতে হইল. পরস্পর জনপদীয় যুদ্ধ, তাহা স্বাভাবিক ভয়ঙ্কর, কিন্তু যখন ঐ প্রকার যুদ্ধ নিষ্ঠুর্ম্মন্যনিষ্ঠুরব্যবহারেতে সংলগ্ন হয় তখন অধিক ভয়ঙ্কর হয়. শত্রু, হাজার দোষী হয় না কেন, সাহসিক যোদ্ধারা এই স্মরণকরণ কর্ত্তব্য, যে তিনি শরণাপন্নেরদের সহিত যুদ্ধ না করিয়া, কেবল শত্রুর সহিত যুদ্ধ করিবেন. ঐ জয় সর্ব্বতোভাবে ইংগ্লণ্ডীয়েরদের প্রতি স্থির হইয়াছিল, এবং পরাস্তেরদের প্রতি যদ্যপি দয়া প্রকাশক হইত, তবে সে জয় সম্পূর্ণ প্রশংসনীয় হইত. কিন্তু সেই সময়ে কাহারো প্রতি দয়া প্রকাশ হইয়াছিল না, এবং ক্ষত এবং অস্ত্ররহিত এবং স্বরক্ষণাক্ষম যে২ব্যক্তি তাহারদেরো প্রতি জয়ীরা কিছু দয়া করিল না; এবং তাহাতে অবিবাদী যুদ্ধদর্শকেরদেরও কেহ২ মারা গেল; এবং সৈন্যেরা কেবল স্বপক্ষহননরূপ কদর্য্যকার্য্যদর্শক হইয়া রহিল ঐ অগ্রণী, যুদ্ধ সাঙ্গ হইবামাত্রে, তৎক্ষণাৎ দ্বাত্রিংশ জন ভাগুড়া সৈন্যেরদিগকে নষ্ট করিতে আজ্ঞা দিলেন; এবং জয়ীরা যে২ স্থানে গেল, সেই২ স্থানে ভয়েতে দেশ আচ্ছন্ন করিল; এবং অল্প দিনের মধ্যে, চতুর্দ্দিকস্থ তাবদ্দেশ লুট এবং বধ এবং নানাউৎপাতেতে পরিপূর্ণ হইল; ন্যায্য যে বিষয়, তাহা সকলেই বিস্মৃত হইয়া, তৎপরীবর্ত্তনে অন্যায্যতা ন্যায্যনামমাত্র সর্ব্বত্র ধারণ করিল.

তদ্রূপে ঐ যুবারাজম্যানির তাবদাশা এবং মনোভীষ্ট নিরাশ হইল, তাহাতে এক ঘড়ীর মধ্যে, অভিলষিত ছায়াবৎ রাজসিংহাসন এবং রাজমুকুটরহিত

হইয়া, এবং মৌখিক রাজানাম রহিত হইয়া, তন্নাশচেষ্টকব্যতিরেকে সর্ব্বজন কর্ত্তৃক ত্যক্ত হইয়া অতিদুর্দ্দশাগ্রস্ত হইলেন ভদ্র এবং সাহসিক ব্যক্তির দের ভাবিদুঃখ তাহারদের পূর্ব্বাপরাধের প্রায়শ্চিত্ত হয়; তাহাতে ন্যায্যতা যদ্যপি তাহারদের দণ্ডদায়ক হয়, তথাপি অন্তঃকরণে আমরা তাহারদের প্রতি দয়াবান হই. ঐ যুদ্ধ সাঙ্গ হইবামাত্রেতে ঐ রাজমানী ফিট্সজেম্স নামক ব্যক্তির অশ্বারূঢ় সৈন্যের এক কাপ্তান সঙ্গে লইয়া পলায়ন করিলেন. পরে তাহারদের অশ্বশ্রান্ত হইলে, তাহারা দুই জন অবরোহণ করিয়া, ভিন্নং পথে আশ্রয় চেষ্টা করিল. পরে ঐ রাজমানী আপনার কুৎসিতাকাঙ্খাহইতে উৎপন্নোৎপাত এবং দুর্দ্দশা, তদ্দর্শক হইয়া, ঐ দেশ যাহা স্বভাবিক বনেতে পরিপূর্ণ ছিল, এবং ঐ সময়ে যুদ্ধদ্বারা অতিকদর্য্যদৌরাত্ম্যেতে পরিপূর্ণ হইয়াছিল, তাহাতে কতক দিবস ইতস্তত ভ্রমণকরত রহিলেন.

অপর দ্বিতীয় চাল্স রাজা যে সময় বর্চেস্তর গড়হইতে পলায়ন করিয়াছিলন, তাঁহার সে সময়ের দুর্দ্দশার বিবরণ, এবং ঐ রাজমানির বিবরণ প্রায় সমান. ঐ রাজমানী, অনুষঙ্গিরহিত হইয়া এবং যাহারা তাঁহাকে দয়া করিতে পারিত, কিন্তু উপকারকরণে অশক্ত, এমত দুর্দ্দশাগ্রস্ত প্রজারদের আশ্রিত হইয়া পর্ব্বতের গুহায় এবং ক্ষুদ্রং কুঁড়িয়াতে আশ্রয় লইয়া রহিলেন. এবং কখনং জয়িরদের সৈন্যকর্ত্তৃক তাড়িত হইয়া, দুইএক আত্মদুর্দ্দশার অনুষঙ্গী সঙ্গে করিয়া, বৃহৎং অরণ্যেতে লুক্কায়িত রহিলেন; কেননা যে ব্যক্তি তাঁহাকে জীবৎ কিম্বা মৃত আনিয়া দাখিল করিতে পারে, তাহাকে ২৪০০০০ দুই লক্ষ চল্লিশ হাজার টাকা দেওয়া যাইবে, এই সম্বাদ প্রচার হইয়াছিল. ঐ রাজমানির অনুষঙ্গিদের মধ্যে শেরিদাননামক এক আইর্লণ্ডদেশীয় লোক, অন্যাপেক্ষা তাঁহার সেবা অতিবিশ্বস্তরূপে করিয়া, তাঁহার সহিত থাকিয়া, ঐ সকল অকথনীয় দুঃখ সহিষ্ণুতাকরণে তাঁহার সাহস জন্মাইল. ঐ রাজমানির এক স্থানহইতে অন্য স্থানে লুক্কাইয়া থাকনের সময়ে, পঞ্চাশ জনাধিক জনের হস্তে আপনাকে বিশ্বাসপূর্ব্বক অর্পণ করণাবশ্যক হইয়াছিল; ঐ ব্যক্তিরা রাজমানির কুলপ্রতি সম্ভ্রমপ্রযুক্ত আত্মাভিলাষ লোভের উপরে প্রবল হইতে দিয়াছিল না.

অপর এক দিবস, ঐ রাজমানী প্রভাতাবধি সন্ধ্যাকালপর্য্যন্ত ভ্রমণ করিয়া, এক ব্যক্তির গৃহেতে প্রবেশকরণে তাঁহার সাহস কুলাইল; কেননা তিনি নিশ্চয় জানিলেন যে ঐ গৃহের স্বামী আত্মপক্ষীয় লোক ছিল. ঐ রাজমানী ঐ গৃহেতে প্রবেশকরণসময়ে, এই কথা কহিয়া ঐ গৃহের স্বামিকে ডেকিলেন, যে হে মহাশয় তোমার রাজার পুত্র তোমার নিকটে অন্নভক্ষদ্রব্য এবং বস্ত্র যাচ্ঞার্থে আসিতেছেন; তুমি যে আমার শত্রুর অধীন হইয়া রহিয়াছ, তাহা

আমি জানি, এবং আমি তোমাতে যে বিশ্বাস রাখি তুমি তাহার কখনো ব্যাঘাত করিবা না; এবং আমার দুর্দশা উপলক্ষ করিয়া আমাকে পরহস্তে গচ্ছিত করিবা না, এমত মর্য্যাদা তোমাতে আছে; এই যে নেকড়া যাহা অনেক কালাবধি আমার বস্ত্র হইয়া রহিয়াছে, তাহা লও, হইতে পারে যে ইহার পরে আমি মহাব্রিটিনের রাজসিংহাসনোপরি স্থাপিত হইব, তাহা তখন তুমি আমাকে ফিরিয়া দিতে পারিবা. এই কথা শুনিয়া, এবং তাঁহার দুঃখ দেখিয়া, ঐ গৃহের কর্ত্তা অতিশয় দয়াতে পরিপূর্ণ হইয়া সাধ্যপর্য্যন্ত তাঁহার উপকার করিল, কিন্তু কখনো তাহা প্রকাশ করিল না. ঐ রাজধানির নীচাকাঙ্ক্ষিদের মধ্যেও প্রায় কেহ ঘুষদ্বারা ঐরূপপরধনবিক্রুক নহে, কেননা তাহা করিলে তাহারা অনেকের দ্বেষাধীন হয়.

ঐরূপ ঐ যুবা রাজধানী প্রায় ছয় মাসপর্য্যন্ত গ্লেন্গারি দেশের নানা দেশে ইতস্ততভ্রমণকরত রহিলেন. ঐ সময়ের মধ্যে তিনি অনেক বার অন্বেষণকারির দিগেতে বেষ্টিত হইয়াছিলেন, কিন্তু ঐ বিপত্তিতাপদহইতে কোনো এক দৈব প্রযুক্ত বাঁচিয়া গেলেন. অনেক কালের পর লক্নান্নূয়াগ নামক স্থানে উপস্থিত আত্মানুষঙ্গিকর্ত্তৃক ভাড়াকৃত মালোনামক নগরের এক ক্ষুদ্রাধিকজাহাজ পঁহুছিল, তাহাতে ঐ রাজধানী অতিদুর্দশাপন্ন বেশেতে আরোহণ করিলেন. ঐ সময়ে ঐ রাজধানী ঘর্ষণে জীর্ণীভূত এক ক্ষুদ্র অঙ্গরক্ষক পরিধান করিয়া, তাহার উপর স্কৎলণ্ডীয় পর্ব্বতস্থেরদের এক জামা পরিধান করিয়া, এক কোমরপাট্টা বান্ধিয়া ছিলেন, তাহাতে এক পিস্তল্ এবং এক কিরীচ ঝুলান ছিল. ঐ সময়ে ঐ রাজধানী অনেক মাসাবধি বস্ত্র বদলান নাই, তাঁহার চক্ষু কোটরস্থ হইয়াছিল, এবং তাঁহার আকৃতি কদর্য্য হইয়াছিল, এবং শ্রম ও অন্নহীনপ্রযুক্ত তাঁহার শরীর অতি কৃশ হইয়াছিল. পলায়নসময়ে তাঁহার দুঃখভাগী আইর্লণ্ডজাতীয় শলিবান্ এবং শেরিদান্ নামক দুই ব্যক্তি, এবং লখিএল্ নিবাসী কামেরণ নামক এক ব্যক্তি, এবং তাঁহার ভ্রাতা, এবং অন্যং কতকগুলিন স্বদেশভ্রষ্টব্যক্তিপ্রভৃতি, তাঁহার সহিত গেল. তাহারা জাহাজে চড়িয়া ফ্রান্সের দেশের প্রতি পালি উঠাইয়া চলিয়া গেল, এবং পথমধ্যে দুই ইংগ্লণ্ডীয় যুদ্ধজাহাজকর্ত্তৃক কতকদিবস তাড়িত হইলে পর, ব্রেতেগ্নি দেশান্তঃপাতি মর্লাইক্স নগর সমীপ রসেওনামক স্থানে স্বচ্ছন্দপূর্ব্বক পঁহুছিলেন. অপর রাজধানী মারাপড়িয়াছেন, এই জনরবপ্রযুক্ত, যদ্যপি তাহার অন্বেষণকারিরদের চেষ্টা শিথিল না হইত, তবে তাঁহার পলাইয়া বাঁচিয়া যাওন অধিক কঠিন হইত.

অপর ঐ রাজধানী ঐরূপ পলায়ন করিতে ছিলেন, ইতোমধ্যে ইংগ্লণ্ডরাজ্যে তাঁহার অনুষঙ্গিরদের বধার্থে বধমঞ্চ এবং উদ্বন্ধনকাষ্ঠপ্রভৃতি প্রস্তুত হইতে

ছিল; বিশেষত, লণ্ডন্নামক মহরান্তঃপাতি কেনিংতন্ কামন্ নামক স্থানে, ঐ অধাধ্যসৈন্যেরদের ১৭ সতর জন সেনাপতি, প্রাণদিপ্রাপ্ত হইলে, তাহারদের মৃতশরীর অস্ত্রদ্বারা খণ্ড২ করা গিয়াছিল. বুঝা যায় যে মরণ সময়ে, ঐ ব্যক্তিরদের দৃঢ় সহিষ্ণুতাতে যত লোক পক্ষপাতী হইয়াছিল, তাহারা জয়ী হইলেও তত হইত না. ঐ রূপ কার্লাইলেতে ৯ নয় এবং য়র্ক নগরেতে ১১ এগারজন বধ প্রাপ্ত হইল. অল্প লোকেরা ক্ষমাপ্রাপ্ত হইল, এবং সামান্যলোকেরদের অনেকে উত্তরামেরিকা অধিকারেতে প্রেরিত হইলেন.

পরে কিল্মার্নকের এবং ক্রমার্ত্তির প্রদেশাধিকারীরা, এবং শ্রীযুত বাল্মেরিনো, ইঁহারা কুলীনকর্ত্তৃক বিচারিত হইয়া দোষীকৃত হইলেন; তাঁহারদের মধ্যে ক্রমার্ত্তি ক্ষমা পাইলেন, এবং অন্য দুই জন টাওরহিল্নামক স্থানে ছিন্নশিরা হইলেন.

ঐরূপ জয় পরাজয় সন্ধি কাপট্য কলহ ইত্যাদি অনেক বৎসরপর্য্যন্ত একের পর আরএক উপস্থিত হইতে লাগিল, তাহাতে সর্ব্বশেষে উভয়পক্ষেরা দেখিলেন, যে আমরা উত্তরোত্তর দুর্ব্বল হইতেছি, কিন্তু আমারদের কিছু লাভ নাই.

অতএব উভয়পক্ষেরা সন্ধিকরণে পণ করিলেন; এবং উভয়পক্ষীয়বিরোধিকারী রাজবর্গেরা আইক্লা স্যাপেল্ নামক স্থানে সন্ধিকরণার্থে একত্র সভাকরণে পর স্পর সম্মত হইলেন. সেই স্থানে সাণ্ডিচের প্রদেশাধিকারী এবং সর তামস্ রাবিন্সন্ মহাবৃটিনের পক্ষ পূর্ণপরাক্রমশালী হইয়া, ঐ সন্ধিবিষয়ে সাহায্য করিলেন. ঐ সন্ধিকরণে প্রথমত এই নিয়ম স্থির হইল, যে যুদ্ধসময়ে যে২ স্থান যাঁহার২ হস্তগত হইয়াছিলেন, সে সকল উভয়পক্ষেরা পরস্পর ফিরিয়া দিবেন. তাহাতে ইংগ্লণ্ডীয়েরদের অনেক লাভ এবং অনেক সম্ভ্রম উৎপন্ন হইবে এই ভরসা ছিল, কিন্তু ঐ সন্ধি অদ্যপর্য্যন্ত ইংগ্লণ্ডীয়েরদের হঠাৎযন্ত্রণার এবং কুবুদ্ধির চিহ্নস্বরূপ খ্যাত আছে. ঐ সন্ধিতে এই নিয়ম করা গিয়াছিল, যে উভয়পক্ষেরা যুদ্ধসময়ে প্রাপ্ত হইয়াছিলেন, যে২বন্দী এবং যে২ স্থান, তাহা পুনর্দ্দেয় হইবে. এবং পার্মা এবং প্লাসেন্তীয়া এবং গাস্তালানামক অগ্রণ্যাধিকার দন্ ফিলিপ্নামক রাজপুত্র, স্পেন্দেশীয় রাজসিংহাসনের উত্তরাধিকারী, এবং তাঁহার পরে যাঁহারা তাঁহার উত্তরাধিকারী, তাঁহারদিগকে দেওয়া যাইবে. কিন্তু ঐ দন্ ফিলিপ্ যদ্যপি স্পেন্দেশের উত্তরাধিকারী হন, তবে ঐ অধিকার আত্মীয় রাজবংশজে দত্ত হইবে. এবং ঐ সন্ধিতে এই বিষয়ও স্থির হইয়াছিল, যে সমুদ্রপর্য্যন্ত দন্কর্কনামক স্থানের তাবৎদুর্গ নষ্ট করা যাইবে, এবং নূতন স্পেন্দেশীয় তটসমীপে যে২ ইংগ্লণ্ডীয় জাহাজ প্রতিবৎসর গোলাম লইয়া প্রেরিত হয়, তাহারদের যে যাব

হার্য্য, তাহা চারি বৎসরপর্য্যন্ত থাকিবে. এবং প্রূষীয় দেশের রাজা, শিলিষী য়ানামক অধিকার যাহা অস্ত্রসময় গতে পরাস্ত করিয়াছিলেন, তদাধিপত্যে স্থিরীকৃত হইবেন; এবং হঙ্গরী দেশের রাণীও আপনার পৈতৃকাধিকারেতে স্থাপিতা হইবেন. কিন্তু ঐ সন্ধির মধ্যে ইংগ্লণ্ডীয়েরদের প্রতি, অন্য সকল বিষয়হইতে এক বিষয় অতিদুঃখজনক ছিল; তাহা এই, ঐ সন্ধির মধ্যে ইহা স্থির হইয়া ছিল, যে ঐ সন্ধি স্থিরহওনানন্তর, তৎক্ষণাৎ মহাব্রিটিনের রাজা, দুই মহাকুলোৎ পন্ন বিশিষ্টলোক বন্ধকস্বরূপ ফ্রাঁসিস্‌দেশে প্রেরণ করিয়া রাখিবেন, যাবৎ কেপ্ ব্রেতন্ এবং ঐ যুদ্ধসময়ে ইংগ্লণ্ডের অন্যং পরাভূত স্থান না ফিরাইয়া দেন. ঐ সন্ধির মধ্যে ঐ বিষয় অতিদুঃখের বিষয় ছিল, এবং তদ্দুঃখবর্দ্ধনার্থে ঐ সন্ধির মধ্যে যেং দোষ তাহার মধ্যে অন্য এই একটা দোষ ছিল, যে আমেরিকা দেশী য়সমুদ্রে ইংগ্লণ্ডীয় জাহাজের তলাসিলওন, যাহা ঐ যুদ্ধের প্রথমোৎপাদক ছিল, তাহার বিষয় কোনো কথাও উপস্থিত হয় নাই; এবং উত্তরীয় আমেরিকাতে যাঁহার যে অধিকার সীমা তাহার বিষয়ও কিছু স্থির হইল না; এবং ইংগ্লণ্ডীয়েরা শত্রুর নিকটে যেং কিল্লা পুনরর্পণ করিল, তৎপরিবর্ত্তে কিছুই পাইল না. অত্রেখ্ত নামক সন্ধি, তৎসন্ধিকারকেরদের প্রতি অনেককালাবধি অতিতিরস্কারাস্পদ হইয়াছিল, কিন্তু সর্ব্বদোষসহবর্ত্তমান ঐ সন্ধিহইতে, এই স্থিরীকৃতসন্ধি অতি তুচ্ছাস্পদ এবং দোষযুক্ত ছিল. কিন্তু ঐ কালীনরীতি এই মত ছিল, যে অত্রে খ্তের সন্ধি সর্ব্বত্র তুচ্ছাস্পদ, এবং আইক্স লা স্যাপেলের সন্ধি সর্ব্বত্র অতিপ্রশংস নীয় হইয়া ছিল.

ঐ সন্ধি যাহার বিষয় অনেকে কহিত, যে তাহা স্থিরতরঐক্যের বন্ধকস্বরূপ অবশ্য হইবে, কিন্তু ফলত তাহা অল্পকালস্থায়ী ছিল, এবং অল্পকাল যুদ্ধ বিরতিহেতুমাত্র ছিল. যদনুসারে কোনো পক্ষীয়েরা চলিতে পারিল না. অপর ইংগ্লণ্ডীয়ের এবং ফ্রাঁসিসেরদের যে যুদ্ধ, তাহা তাবৎ ইওরোপের মধ্যে নিবৃত্ত হইয়াছিল, কিন্তু দক্ষিণ আমেরিকানিকটস্থ উপদ্বীপেতে, এবং অগ্নিবঙ্গ ইত্যাদি পূর্ব্বদেশেতে, ঐ যুদ্ধ দৃঢ়তর বর্দ্ধিত হইতে লাগিল; ফলত উভয়পক্ষীয়েরা এক আর একের দোষ দিয়া যুদ্ধকরণে নিত্য উদ্যত হইল, এবং যুদ্ধ সাঙ্গ হইলে, এক আর একের অপবাদ করিত.

অপর উত্তর আমেরিকাতে নোবাস্কোতিয়া পরগণান্তঃপাতি এক নূতন নগর স্থাপিত হওয়াতে, বুঝাগিয়াছিল যে রাজ্যের তাবৎ নিষ্কর্ম্মণ্যব্যক্তিরা সেই স্থানে প্রেরিত হইতে পারিবে, তদ্দ্বারা স্বদেশে নিষ্কর্ম্মণ্য থাকিলে মন্দ উৎপন্ন হইবে, এমত সাহসিক ব্যক্তিরদিগকে অন্যদেশে কার্য্য দেওয়াইতে পারিবে. ঐ নোবাস্কোতিয়া বন্দী রাখনের উপযুক্ত স্থান বটে, কিন্তু সে দেশ ঐ বন্দীর

দিগের প্রতিপালনাক্রম ছিল; যেহেতুক সে দেশে অত্যন্তহিমপাতপ্রযুক্ত শস্য উৎপন্ন হইত না. অতএব ঐ নূতন বসতি, প্রথমত ইংগ্লণ্ডীয় রাজের অনেক অর্থব্যয়দ্বারা প্রতিপালিতা হইয়াছিল, কিন্তু পরেতে যাহারদের প্রতি রাজানুমতি হইয়াছিল, তাহারা ঐ দেশের দক্ষিণদিগে অন্যং অল্পহিমযুক্ত এবং শস্যোৎপাদনশালী স্থানেতে গেল. ঐরূপ ইংগ্লণ্ডীয় রাজশাসকেরা, ইংগ্লণ্ডীয় রাজ্যস্থ তাবৎ পুরাতনং যোদ্ধারদিগকে মরণার্থে অন্যং দুর্বসতি দেশেতে প্রেরণ করিলেন, এবং তদ্দ্বারা প্রজারদের বোধ জন্মাইতে লাগিলেন, যে ইংগ্লণ্ডীয়েরদিগের রাজ্যাধিকার বর্দ্ধিত হইবে.

কিন্তু সে যাহা হউক, পরে ইংগ্লণ্ডীয়ের এবং ফ্রাঁসিসেরদের যে বিরোধযুদ্ধ তাবৎ সংসার ব্যাপিল, তাহা ঐ শস্যহীনস্থানজন্যে উৎপন্ন হইয়াছিল. ঐ দেশস্থ নোবাস্কোতিয়া নিকটস্থ মহাকান্তারবাসী জাঙ্গলিক লোকেরা, ঐ নূতন বসতিকারকেরদের প্রতি অতিদ্বেষপূর্ব্বক দৃষ্টি করিতে লাগিল; এবং মনে করিল যে এই ইংগ্লণ্ডীয়েরা ক্রমেং আমারদের সমস্ত দেশ হস্তগত করিবে. ঐ দেশে ইংগ্লণ্ডীয়েরদের ন্যায় ফ্রাঁসিসেরদেরও বসতি ছিল; তাহাতে ইংগ্লণ্ডীয়েরদের ফ্রাঁসিসেরদের সহিত চিরবিরোধপ্রযুক্ত, ঐ ফ্রাঁসিসেরা ঐ দেশস্থলোকেরদের শঙ্কা জন্মাইয়া, কহিল যে ইংগ্লণ্ডীয় জাতিরা অতিনিষ্ঠুরব্যবহারক এবং আত্মরাজ্যবর্দ্ধনেচ্ছুক লোক; ঐ বসতি স্থাপনবিষয়ে এই সকল কথা সত্য হইতে পারে. অতএব পারিশ্ নামক নগরে একত্র হইয়া ইংগ্লণ্ডীয় এবং ফ্রাঁসিসেরদের পরস্পর বিরোধ নিষ্পত্তিকরণার্থে কতকগুলিন আমীন নিযুক্ত হইয়াছিল. কিন্তু ঐ সমস্ত বিরোধবিষয়ে অনভিজ্ঞ কতকগুলিন লোকেরদের বিবাদপ্রযুক্ত, ঐ আমীনেরদের পরামর্শ ব্যর্থ হইল.

ঐ স্থান, ইংগ্লণ্ডীয়ের এবং ফ্রাঁসিসের বিচ্ছেদকারণ হইয়া নূতন যুদ্ধোৎপত্তির আদিকারণ হওনপ্রযুক্ত, তাহার বিষয় কিছু বিশেষ করিয়া বর্ণনা করা উপযুক্ত. ফ্রাঁসিসেরা ঐ নোবাস্কোতিয়ানামক স্থানের প্রথমকৃষক ছিল, এবং অনেক কায়িকশ্রমের পর এবং বহুকালধৈর্য্যাবলম্বনের পর, ঐ দেশের স্বাভাবিক ঊষর ভূমি আবাদকরণদ্বারা এবং ইওরোপহইতে সাহায্যপ্রাপ্তিদ্বারা ঐ ভূমি কিছু শস্যশালিনী করিয়াছিল. ঐ দেশের অনেক স্বামী হইয়াছিল, কিন্তু শেষে অত্রেগ্ৎনামক সন্ধ্যানুসারে ইংগ্লণ্ডীয়েরা ঐ দেশে যথার্থস্বামিরূপ স্থিরীকৃত হইল. উত্তরদিগে ইংগ্লণ্ডীয় অধিকাররক্ষার্থে, এবং পৃথিবীর ঐ অংশে বৃহন্মৎস্যধরণব্যবসায়েতে স্বাধিকারে প্রবল হওনার্থে, ঐ দেশ স্বহস্তে রাখনে ইংগ্লণ্ডীয়েরদের আবশ্যক ছিল. কিন্তু সে যাহা হউক, অনেক কালাবধি ঐ দেশের পশ্চাদ্ভাগে বাসকারি ফ্রাঁসিস্ জাতিরা ঐ দেশনিবাসিরদের

এবং ইংগ্লণ্ডীয়েরদের সহিত বিরোধ জন্মাওনদ্বারা, ঐ নূতনাগমনকারী ইং গ্লণ্ডীয়েরদিগকে ঐ দেশহইতে বহিষ্কৃত করণে নিশ্চয় করিল. পরে ঐ সকল বিষয় ইংগ্লণ্ডীয় মহাসভ্যেরদের নিকটে জ্ঞাত করান গিয়াছিল, কিন্তু তাহাতে কিছুই হইল না.

অপর পৃথিবীর ঐ অংশে অন্যএক বিরোধের কারণ উপস্থিত হইল, যাহা প্রথমত ইংগ্লণ্ডীয়েরদের বহু দুর্ভাবনা জন্মাইয়াছিল; তাহা এই, ফ্রাঁসিস্ জাতীয়েরা কহিল, যে আমরা মিশিসিপী নামে নদীর মোহানার উদ্দেশ প্রথমে পাইয়াছিলাম, অতএব তাহারা পশ্চিম আপালাখিআন্ নামে পর্ব্বতহইতে পূর্ব্বদিগে নূতন মেক্সিকোপর্য্যন্ত সমস্ত দেশ স্বাধিকাররূপ মানিল. ঐ অধিকার যে তাহারদের তাহা স্থির করণার্থে, ফ্রাঁসিসেরা অনেক ইংগ্লণ্ডীয় যাহারা বাণিজ্যবিষয়ে ঐ দেশের রমণীয়তাপ্রযুক্ত, ঐ সকল পর্ব্বত পার হইয়া অনেক কালাবধি বসতি করিয়া ঐ স্থানে রহিয়াছিল, তাহারদিগকে ঐ দেশহইতে বাহির করিয়া দিয়া, চতুর্দ্দিগে দেশ রক্ষার্থে স্থানে২ কিল্লা বাঁধিল.

অপর ঐ কালে কেবল আমেরিকা দেশে নয়, কিন্তু অন্বিবদ্বীপাদি দেশেতেও নূতন বিচ্ছেদের এবং যুদ্ধের বীজ বোনা গিয়াছিল; ফলত মালাবারের তটসমীপে ইংগ্লণ্ডীয়েরদের এবং ফ্রাঁসিসেরদের যে বিরোধ, তাহা একবারও নিবৃত্ত হয় নাই.

অপর সে যাহা হউক, ঐ সময়ে ইংগ্লণ্ডীয় সভ্যেরা, ইংগ্লণ্ডাধীন যেং অন্যং দেশস্থেরা স্বদেশরক্ষার্থে চেষ্টা পাইয়াছিল না, তদ্দেশরক্ষার্থে বহূদ্যোগ পাইতে লাগিলেন. ঐ সময়ে আমেরিকা দেশে ইংগ্লণ্ডীয়েরদের যে অধিকার, তদ্রক্ষার্থে চতুর্যুদ্ধোদ্যোগের আয়োজন এককালীন হইয়াছিল; তাহার মধ্যে এক যুদ্ধোদ্যোগে কর্ণেল্ মঙ্কতন্ কর্ত্তৃত্বভার পাইয়াছিলেন, তাহাতে তাঁহাকে এই আজ্ঞা দেওয়া গিয়া ছিল, যে নোবাস্কোতিয়ান্তঃপাতী দেশেতে আগত সমস্ত ফ্রাঁসিসেরদিগকে বাহির করিয়া দিবেন. এবং দ্বিতীয় যুদ্ধোদ্যোগে জেনেরাল্ জান্সন্কে কর্ত্তৃত্বভার দিয়া, ঐ নোবাস্কোতিয়া দক্ষিণে, ক্রৌন্ পৌইন্ত নামে স্থানাক্রমণার্থে তাঁহাকে প্রেরণ করিলেন. এবং তৃতীয় যুদ্ধোদ্যোগে জেনেরাল্ সীর্লিকে কর্ত্তৃত্বভার দিয়া নিয়াগারানামক স্থান, এবং ঐ নামক নদীসমীপস্থ সমস্ত গড়রক্ষার্থে প্রেরণ করিলেন. এবং চতুর্থযুদ্ধোদ্যোগে, জেনেরাল্ ব্রাদ্দক্ কর্ত্তৃত্বপদে নিযুক্ত হইয়া, ঐ নিয়াগারার ক্রেস্নী নামে কিল্লা হস্তগত করণার্থে দক্ষিণ দেশে প্রেরিত হইলেন.

ঐ সমস্ত যুদ্ধোদ্যোগের মধ্যে মঙ্কতন্ নামে সেনাপতির যুদ্ধোদ্যোগ সফল হইয়াছিল; এবং জেনেরাল্ জান্সনের যুদ্ধোদ্যোগও জয়যুক্ত হইয়াছিল, কিন্তু যে কিল্লা আক্রমণার্থে গিয়াছিলেন তদ্বিষয়ে অসফল হইলেন; এবং জেনেরাল্ সীর্লির

কার্য্যকর্ম্মে দীর্ঘসূত্রতাপ্রযুক্ত যুদ্ধসময় বহির্ভূত হইয়াছিল; এবং জেনেরাল্ ব্রাদ্দক্ অতিশয় সাহসিক এবং অতিশয়চতুর ছিলেন, কিন্তু পরাস্ত হইয়া ছিলেন. ব্রাদ্দক্ নামে ঐ অতিসাহসিক সেনাপতি, কম্বর্লাণ্ডের অগ্রণীর উপাসনা এবং কাকুক্তিতে ঐ কার্য্যে নিযুক্ত হইয়া, জুন্মাসে ঐ যুদ্ধযাত্রারম্ভ করিয়া, ঐ মাসের ১০ দশম্ত্রি তারিখে, দুই হাজার দুইশত লোক সমভিব্যাহারে, যে স্থানে গতবৎসরে মেজর বাশিংতন্ পরাস্ত হইয়াছিলেন, সেই স্থানের প্রতি যাত্রার্থে ঐ দেশের কৃষ্ণভূমি পশ্চাৎ করিয়া অগ্রসর হইলেন. পরে ফ্রাঁসিসেরদের কিল্লার নিকটহইতে পাঁচক্রোশ দূরে পহুঁছিবাতেই ঐ গড় অবরোধ করিতে আজ্ঞা পাইলেন; তাহাতে নিশ্চয় জয়ী হইব ইহা নির্ভর করিয়া, ঐ মহারণ্যের মধ্যদিয়া যাইতেছিলেন, ইতিমধ্যে হঠাৎঅগ্রপশ্চাৎ লুক্কায়িতশত্রুরদের গুলিদ্বারা অতিবিস্ময়াপন্ন হইলেন. ঐ অবস্থায় তাঁহার পরাবৃত্ত হওনসময় অতীত হইয়াছিল, যেহেতুক শত্রুরা তাঁহার সৈন্যরদিগের প্রতি গুলিমারনের পূর্ব্বে আপনারদের উভয়পার্শ্বস্থ সৈন্যেরদের মধ্যপর্য্যন্ত জঙ্গলেতে যাইতে দিয়াছিল. তাহাতে ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের সংমুখস্থ ব্যূহীকৃতসৈন্য পরাঙ্মুখ হইয়া, অপশ্চাৎস্থিত প্রধানব্যূহীকৃত সৈন্যের উপর পড়িল, তাহাতে তাবৎসৈন্য অতিভয়াম্বিত হইয়া স্তব্ধ হইয়া রহিল. কিন্তু ঐ সৈন্যেরদের সেনাপতিরা পলাইতে অনিচ্ছুক হইল, এবং ব্রাদ্দক্ স্বয়ংই ঐ সাহসিকানুষঙ্গী সেনাপতিরদের উদ্যোগ জন্যাওত, অত্যন্তসাহসিকতা এবং অসদ্বিবেচকতা প্রকাশকরত যুদ্ধ করিতে লাগিলেন. ঐব্রাদ্দক্ নামে সেনাপতি যুদ্ধব্যবস্থায় তৎপরপ্রযুক্ত স্বয়ংই পলায়ন তুচ্ছ করিলেন, এবং আত্মসৈন্যের দিগকেও স্বপংক্তিত্যাগ করিতে দিলেন না. ফলত ঐ দেশস্থ লোকেরদের সহিত যুদ্ধকরণে, এই দুএর এক করণকর্ত্তব্য ছিল, যে তাহারদের উপর একেবারে চড়াকরণ, কিম্বা হঠাৎ রণস্থলহইতে পরাঙ্মুখ হওন. শেষে ব্রাদ্দক্ নামে সেনাপতি গলদেশে গুলিতে বিদীর্ণ হইলে তৎক্ষণাৎ পড়িয়া মরিলেন, তাহাতে তাবৎ সৈন্যের কোলাহল হইল. পরে ইংগ্লণ্ডীয়েরদের তোপ্ গুলি বারুদাদি তাবদ্বিষয় শত্রুহস্তে পড়িল, এবং ঐ যুদ্ধে ইংগ্লণ্ডীয়েরদের ৭ সাত শত সৈন্য নষ্ট হইল.

অপর ঐরূপে পরাভবহওনপ্রযুক্ত ইংগ্লণ্ডীয়েরদের মধ্যে ভয় এবং বিরোধ বর্দ্ধিত হইল, তাহাতে ফ্রাঁসিসেরা ঐ অবকাশে নির্ভর করিয়া, অন্য স্থানে অন্যৎ উপায় সম্পন্ন করিতে লাগিল. মিনর্কা নামে উপদ্বীপ যাহা আন্ নাম্নী রাণীর রাজত্বসময়ে স্পেনজাতীয়েরদিগহইতে নীত হইয়াছিল, তাহা ইংগ্লণ্ডীয় অধিকার বলিয়া বারম্বার অনেক সন্ধিদ্বারা স্থিরীকৃত হইয়াছিল. কিন্তু ঐ সময়ে ইংগ্লণ্ডীয়সভ্যেরা রাজ্যান্তর্গতভয়েতে অন্ধবৎ হইয়া, ঐ উপদ্বীপ ভালরূপে সৈন্যদ্বারা রক্ষাকরণে শিথিল হইয়াছিলেন; তাহাতে ঐ থানা অতি

দুর্বলপুযুক্ত বহুকালাবধি শত্রুকর্ত্তৃক অবরুদ্ধ হইলে, তন্নিবারণ করিতে অসমর্থ ছিল. অতএব ফ্রাঁসিসেরা, ফিলিপ্ নামে গড় যদাক্রমণ তাবৎ ইওরোপের গড়াক্রমণহইতে কঠিন ছিল. এবং যাহাতে ঐ সময়ে জেনেরাল্ ব্লাকেনি যিনি অতি সাহসিক সেনাপতি ছিলেন কিন্তু কিছু বৃদ্ধ, তাঁহার কর্ত্তৃত্ব ছিল, তাহার নিকটে সৈন্যেরদিগকে জাহাজহইতে অবরোহণ করাইল. ঐ কিল্লা ফ্রাঁসিসেরা অত্যুদ্যোগপূর্ব্বক অবরুদ্ধ করিয়াছিল, এবং তন্মধ্যস্থ ইংগ্লণ্ডীয় সৈন্যেরাও তন্নিবারণে অতিসাহসপূর্ব্বক কর্ম্মকার্য্য করিতে লাগিল, কিন্তু শেষে তাহারদের পরিক্রমসন্ধি করিতে হইল.

পরে ঐ মিনর্কানামক উপদ্বীপে ঐরূপ চচাণ্ড করিয়া অকস্মাদাক্রমণকরণের সম্বাদ জ্ঞাত হইয়া, ইংগ্লণ্ডীয়সভ্যেরা, যদি সাধ্য হয় তবে অবশ্য করিব, ইহা কহিয়া ঐ অসরোধিভঞ্জনে নিশ্চয় করিয়া, দশ যুদ্ধজাহাজসমভিব্যাহারে আদ্মিরাল্ বিংকে, ঐ মিনর্কানামক উপদ্বীপের মুক্ত্যর্থে প্রেরণ করিলেন. পরে ঐ বিং জিব্রাল্তরনামক স্থানহইতে যাত্রা করিলেন, সেই স্থানের অধ্যক্ষের নিকটে সৈন্যসাহায্য যাচ্ঞা করিয়াছিলেন, কিন্তু আমার কিল্লাও আপদ্গ্রস্ত আছে এই ছল করিয়া তিনি তাঁহাকে দিলেন না. পরে ঐ বিং পালি ওঠাইয়া যাত্রা করিয়া ঐ মিনর্কা নামে উপদ্বীপের নিকটবর্ত্তী হইতে ছিলেন, তাহাতে তিনি ঐ উপদ্বীপের তটের উপর দেখিলেন, যে ফ্রাঁসিসেরদের পতাকা উড়িতেছে, কিন্তু ফিলিপ্নামক কিল্লাতে ইংগ্লণ্ডীয়েরদের পতাকা উড়িতেছে. ঐ বিং ঐ কিল্লার মধ্যে কোনোপ্রকারে কতকগুলিন সেনা প্রবেশকরাওনের আজ্ঞা পাইয়াছিলেন, কিন্তু ঐ বিষয় অতিকঠিন এবং দুঃসাধ্যপ্রযুক্ত করিলেন না. পরে ঐ বিং কি করণোপযুক্ত এই ভাব্যভাবনার মধ্যে, আত্মযুদ্ধজাহাজ সমূহের তুল্য দূরে থাকিয়া আসিতেছে, এমত ফ্রাঁসিসেরদের যুদ্ধজাহাজসমূহ দেখিতে পাইলেন. তাহাতে কোন উপায় গ্রহণ করিলে ভাল হইবে, এই সকল ভাব্যভাবনার মধ্যে তিনি কোনো উপায় গ্রহণ না করণে স্থির করিয়া, যুদ্ধার্থে জাহাজসকলকে শ্রেণীবদ্ধ করিয়া, শত্রুরদিগের সহিত যুদ্ধারম্ভাপেক্ষী হইয়া থাকনে আজ্ঞা দিলেন. ঐ বিং সমুদ্রযুদ্ধব্যবস্থায় পটুপ্রযুক্ত বহুকালাবধি অতিপ্রশংসনীয় হইয়াছিলেন, কিন্তু বুঝা যায় যে যেই বিদ্যার জন্যে তিনি অধিক প্রশংসনীয় ছিলেন, সেইই বিদ্যাতে নির্ভর করিয়া যুদ্ধব্যবস্থানুসারে অতিসূক্ষ্মরূপ চলনদ্বারা আত্মসাহসহেতুক যে প্রশংসা তৎভ্রষ্ট হইলেন. পরে ফ্রাঁসিস্ জাহাজসমূহ নিকটাগমনেতে, ইংগ্লণ্ডীয় জাহাজ সমূহের কতকগুলিন জাহাজ তাহারদের সহিত যুদ্ধ দিল. ঐ সকল সময়ে ঐ বিঙের জাহাজ দূরে রহিল, এবং ঐ বিষয়ে ঐরূপ চলন যে উচিত, ইহার অতিপ্রশস্তং প্রমাণ

দর্শাইলেন. পরে ফ্রাংসিস্ জাহাজসমূহ শনৈঃ২ পালি তুলিয়া চলিয়া গেল, এবং উভয়পক্ষীয় জাহাজ সকল যে নিকটযুদ্ধার্থে পুনরেকত্র হয়, এরূপ অবকাশ আর পাইল না.

অপর ঐ বিঙ্গের ঐ প্রকার আচরণের সম্বাদ যখন ইংগ্লণ্ডদেশে পঁহুছিল, তাহাতে তখন ঐ বিঙ্গের প্রতি রাজ্যস্থেরদের যে দ্বেষ উপস্থিত হইল তদ্রূপ অন্য কিছুতেই হয় নাই. এবং যেং উপায় সকল ঐ প্রকার অমঙ্গল হইয়াছিল, তাহার দোষ রাজসভ্যেরা আপনারদেরহইতে নিঃক্ষেপকরণে অনিচ্ছুক ছিলেন না, তজ্জন্য সভ্যেরা গুপ্তরূপে ঐ বিঙ্গের প্রতি দোষ দিয়া আগুন লাগাইতে লাগিলেন. পরে ঐ মিনর্কা উপদ্বীপস্থ কিল্লা যে ফ্রাংসিসেরদের হস্তগত হইয়াছে, এই সম্বাদ ইংগ্লণ্ড রাজ্যে পৌঁছিবামাত্রেতে সমস্ত রাজ্যস্থেরা ক্রোধেতে উন্মত্তপ্রায় হইল. ইংগ্লণ্ড দেশে ঐ মত হইতেছিল, ইতিমধ্যে ঐ বিং আত্মাচরণেতে সন্তুষ্ট হইয়া, এবং ইংগ্লণ্ডদেশে তদ্বিরুদ্ধে যে ঝড়রূপসর্ব্বনাশ উপস্থিত হইতেছে, তাহা অবগত না হওত, জিব্রালতর নাম নগরে রহিলেন. কিন্তু সে যাহা হউক, কিছুকাল পরে, ঐ বিংকে ধরিয়া বন্দী করিয়া ইংগ্লণ্ডদেশে প্রেরণাজ্ঞা প্রেরিত হইল. পরে ঐ বিং ইংগ্লণ্ডদেশে পহুঁছিবামাত্র সভ্যেরা গ্রীনবিচ্ নামক চিকিৎসাশালায় তাঁহাকে দৃঢ়রূপে বন্দী করিয়া রাখিলেন; এবং যাহারা আত্মপ্রধানেরদিগকে হিংসাকরণে এবং দোষান্বিতকরণে নিরপেক্ষ এমত প্রজারদিগের প্রতি ঐ বিঙ্গের অশুদ্ধা জন্মাওনে সভ্যেরা চেষ্টা পাইতে লাগিলেন. তাহাতে অনেকং পরগনাস্থ প্রজারা, সভ্যেরদের নিকটে দরখাস্ত প্রেরণ করিয়া, ঐ দোষিব্যক্তির যথার্থবিচার যাচ্ঞা করিল, এবং সভ্যেরা তাহারদের ইচ্ছানুযায়ি কার্য্যকরণে বড়একটা অনিচ্ছুক ছিল না. কিছু কাল পরে পোর্তস্মৎ নাম নদীরবাড়ীতে কোর্তমার্শ্যাল্ নামক যুদ্ধব্যবস্থানুসারে ঐ বিঙ্গের বিচার হইল. ঐ বিচার অনেক দিবসপর্য্যন্ত স্থায়ী হইয়াছিল, এবং তাঁহার বিচারকর্ত্তারা সমস্ত এই বিষয়ে একবাক্য হইল, যে ঐ বিং যুদ্ধসময়ে শত্রুনষ্টকরণজন্যে আত্মসাধ্যপর্য্যন্ত কার্য্যকর্ম্ম করেন নাই, অতএব যুদ্ধব্যবস্থাগ্রন্থের দ্বাদশ নিয়মানুসারে তাঁহার মরণ স্থির করিল. কিন্তু ঐরূপ তাঁহার মরণ স্থির করিলেও, সভ্যেরা কহিল যে রাজার স্থানে ক্ষমাপ্রার্থনা কর, যেহেতুক তোমার অপরাধ ভীতত্বপ্রযুক্ত নয় কিন্তু ভ্রমপ্রযুক্ত. সভ্যেরা, ঐ প্রকার ঐ বিঙ্গের দণ্ড স্থিরকরণদ্বারা রাজ্যস্থেরদের ক্রোধহইতে আপনারদিগকে মুক্তকরণে, এবং নির্দয়দণ্ডদেওনদোষহইতেও আপনারদিগকে নিবৃত্তকরণে আশা করিয়াছিলেন. পরে রাজ্যশাসকেরা এই পণ করিল যে আমরা ঐ বিঙ্গের প্রতি কোনোপ্রকারে অনুগ্রহ করিব না; এবং পার্লিমেন্তেরা ঐ বিঙ্গের বিষয়ে প্রার্থিত হইয়াছিল, কিন্তু ঐ বিঙ্গের আচরণে, ঐ পূর্ব্বীয় দণ্ডাজ্ঞাভঞ্জনো

পযুক্ত কোনো বিষয় পাইল না. পরে ঐ বিং এরূপ দুর্দশান্বিত হইয়া এবং সর্ব্ব কর্ত্তৃক পরিত্যক্ত হইয়াছিলেন, তথাপি শেষপর্য্যন্ত এরূপ নিরুদ্বিগ্নতা এবং স্থির চিত্ততা দর্শাইলেন, যে কেহ কহিতে পারিল না, যে তিনি ভীত কিম্বা আশঙ্কিত ছিলেন. অপর পোর্ত্সমৎ নামক বন্দরবাড়ীতে যুদ্ধজাহাজের উপর তাঁহার বধ স্থির হইল; যে দিবস তাঁহার বধ হইয়াছিল, সেই দিবসে তিনি আপনার বন্দি কুঠরীহইতে নির্গত হইয়া জাহাজের তবকের উপর আইলেন, ঐ স্থানে তাঁহার বধ হইয়াছিল. পরে সেই স্থানে আত্মনির্দোষিতাজ্ঞাপক এক পত্র দিয়া, যে স্থানে তাঁহার হাঁটু গাড়িয়া রহিতে হইবে, সেই স্থানে আইলেন. পরে আস্য মুখাবরণে কতক্ষণ অনিচ্ছুক ছিলেন, কিন্তু যখন তাঁহার বন্ধুবান্ধবেরা কহিল, যে না করিলে, তোমার বিকটাকার দেখিয়া সৈন্যেরা বন্দুকমারণসময়ে ভীত হইয়া বন্দুকে লক্ষ স্থির করিতে পারিবেক না, তখন তিনি রুমালদ্বারা স্বচক্ষু বাঁন্ধিতে দিয়া, সৈন্যেরদিগকে বন্দুকমারণ সঙ্কেত দিলেন, তাহাতে তৎক্ষণাৎ মারা পড়িলেন. ঐ বিংএর দণ্ড অতিনিষ্ঠুর বোধ হয়, কিন্তু পরেতে তদ্দ্বারা রা জ্যের অনেক মঙ্গলোৎপন্ন হইল.

ঐ যুদ্ধের মধ্যে বিবাদকারীইওরোপদেশস্থেরদের এইং রূপ ভিন্নপক্ষতা ছিল; বিশেষত, আমেরিকা দেশে এবং অঙ্গবঙ্গকলিঙ্গাদি দেশেতে এবং সমুদ্রে, ইংগ্লণ্ডীয়েরা ফ্রান্সিসেরদের শত্রু ছিল; এবং মহাদ্বীপে ফ্রান্সিসেরা হানোবরনামক দেশে চড়াও করিল. ঐ দেশরক্ষাকরণে প্রুষীয়া দেশের রাজা অঙ্গীকার করিলেন, এবং সেনাদ্বারা এবং অর্থদ্বারা ঐ দেশরক্ষাকরণে ইংগ্লণ্ডীয়েরা ঐ রাজার সাহায্য করিল. অন্যপক্ষে আস্ত্রিয় রাজা, প্রুষীয়া দেশগ্রহণাকাঙ্ক্ষী হইয়াছিলেন, এবং ঐ বিষয়ে সাহায্যকরণার্থে সাক্সনিদেশের মনোনীতকর্ত্তাকে স্বপক্ষ করিলেন. এবং ঐ বিষয়ে ফ্রান্সিস্ দেশস্থেরা এবং স্বিদন্ দেশস্থেরা এবং রুষিয়া দেশস্থেরা ইওরোপের পশ্চিমাংশে এক নগর বসাইবার জন্যে, ঐ আস্ত্রিয় দেশস্থেরদের সাহায্য করিল.

কিন্তু ঐ সকল যাহা হউক, প্রথমত অঙ্গবঙ্গকলিঙ্গাদি পূর্ব্বদেশে ইংগ্লণ্ডীয়েরা, যুদ্ধ বিষয়েতে ফলযুক্ত হইতে লাগিল, এবং ঐ দেশে ক্লিব্নামক ব্যক্তির উদ্যোগেতে ইংগ্লণ্ডীয়েরদের তাবদ্বিষয়ের মঙ্গল হইতে লাগিল. ঐ ব্যক্তি প্রথমত সামান্য লোকের ন্যায় কোম্পানির চাকরীতে প্রবৃত্ত হইয়াছিলেন, কিন্তু পরে যুদ্ধবিষয়ে অধিক ক্ষমতাপ্রযুক্ত লেখককার্য্যত্যাগ করিয়া স্বেচ্ছাপূর্ব্বক পল্টনে ভরতি হইলেন. পল্টনের মধ্যে ক্ষুদ্রং পদস্থেরা কেবল সাহসদ্বারা আপনারদের ক্ষমতা প্রকাশ করিতে পারে, এবং তিনিও তাহাই করিয়াছিলেন, কিন্তু পরে তাঁহার সদাচার

আচরণেতে এবং কর্ম্মদক্ষতাতে এবং যুদ্ধবিষয়ে ক্ষমতাতে অল্পকালের মধ্যে, পল্টনের প্রথম পদস্থ হইলেন.

পরে ঐ ব্যক্তির কর্ম্মদক্ষতাতে এবং ক্ষমতাতে এবং সাহসদ্বারা ইংগ্লণ্ডীয়েরা পৃথগ্ বিষয়ে মহিল প্রাপ্ত হইয়াছিল. বিশেষত প্রথমত তিনি আর্কটের রাজ্য শত্রুরহিত করিলেন; কিঞ্চিৎকালানন্তর ফ্রান্সিসেরদের জেনেরালকে পরাস্ত করিয়া বন্দী করিলেন; এবং সেই স্থানের নবাব যিনি ইংগ্লণ্ডীয়েরদের দ্বারা প্রতিপালিত হইয়াছিলেন, তাঁহাকে তাঁহার পূর্ব্বাধিকারে নিযুক্ত করিলেন.

অপর ঐ বঙ্গ দেশের নবাব দ্বেষপ্রযুক্ত বৈরি হইয়া ইংগ্লণ্ডীয়েরদের সহিত যুদ্ধ করিতে লাগিলেন. এবং অনেক সৈন্যসামন্তসমারোহ করিয়া কলিকাতা শহর, যাহাতে ঐ সময়ে পৃথিবীর ঐ অঞ্চলে ইংগ্লণ্ডীয়েরদের প্রধান কিল্লা ছিল, কিন্তু শত্রুনিবারণোপযুক্ত নয়, তাহা বেষ্টন করিলেন. পরে ঐ কিল্লাধীক্ষ পলায়ন করণেতে ঐ কিল্লা নবাবকর্ত্তৃক জিত হইয়াছিল, তাহাতে ঐ গড়স্থিত এক শত ও চল্লিশ জন বন্দী হইল.

ঐ সমস্ত বন্দীরা ভাবিয়াছিল যে সর্ব্বত্র যেমন বন্দীরক্ষণরীতি আছে তদ্রূপে আমরাও রক্ষিত হইব, সেইজন্যে শত্রুনিবারণ সাধ্যপর্য্যন্ত উদ্যোগ করিয়াছিল না. কিন্তু নির্দ্দয়নিষ্ঠুরজয়যুক্তব্যক্তিহইতে যেরূপ অনুগ্রহপ্রাপ্ত হয়, তাহা অতি শীঘ্র জানিতে পাইল; বিশেষত তাহারা ব্লাক্‌হোল্ অর্থাৎ ঘোরান্ধকারময় এক অল্পপ্রশস্তকারাগৃহে উপর্য্যুপরিভাবে বদ্ধ হইল. ঐ স্থান কেবল একং পার্শ্বে দশং হস্ত প্রমাণ ছিল, এবং পশ্চিমাংশে দুই ক্ষুদ্র লৌহগবাক্ষবিনা অন্যকোনো স্থানদিয়া বায়ু প্রবিষ্ট হইতে পারিত না, তাহাতে এতলোকের জীবনার্থে বায়ুর প্রাচুর্য্য ছিল না. ঐরূপ আঁটোস্থানেতে এবং ঐরূপ গ্রীষ্মযুক্ত দেশেতে বদ্ধ হইয়া বায়ুরাহিত্যপ্রযুক্ত খ্রিয়মাণ ঐ অভাগ্যবানব্যক্তিরদের দুর্দ্দশা যখন আমরা মনে করি, তখন অতিশয় দয়া উপস্থিত হয়. ঐ দুর্দ্দশান্বিতব্যক্তিরা যখন আপনারদের দুর্দ্দশা জ্ঞাত হইল, তখন ঐ কারাগৃহের দ্বারভঞ্জনের চেষ্টা করিতে লাগিল, কিন্তু ঐ দ্বার অন্তরদিগেই খোলা যায় এইপ্রযুক্ত তাহা ভঞ্জনে অসাধ্যহইল. পরে ঐ দুর্দ্দশান্বিত ব্যক্তিরা প্রহরির দয়া কিম্বা লোভ জন্মাওনদ্বারা আপনারদিগকে পৃথকং কারাগৃহে রাখনার্থে যথেষ্টার্থ দিতে চাহিয়াছিল, কিন্তু ঐ প্রহরীরা তাহারদের কথা শুনিল না, যেহেতুক নবাব শয়নে ছিলেন, এবং তাঁহার নিদ্রাভঙ্গ করিতে কাহারো সাহস হইল না. তাহাতে ঐ সকল ব্যক্তিরদের মরণ ব্যতিরেকে আর কোনো আশা ছিল না, এবং তাবৎকারাগৃহ ঐ ব্যক্তিরদের কাকুতিতে এবং চীৎকারেতে এবং ধকড়াতে এবং নৈরাশ্যেতে পরিপূর্ণ হইল. পরে তাহারা কতক্ষণপর্য্যন্ত ঐপ্রকার রহিল, কিন্তু কিছু কালানন্তর সকলেই

নীরব হইল, যেহেতুক তাহারদের বল এবং সাহস অবসন্ন হইয়া তাহারা শক্তি হীন হইয়া ম্রিয়মান হইল. পরে প্রভাতে যখন রক্ষকেরা কারাগৃহ দেখিতে আইল তখন কারাগৃহস্থ সকলকেই নীরব দেখিল, তাহাতে জানিল যে কারাস্থ সকলেই মরিয়াছে. এক শত ছচল্লিশ জন যাহারদিগকে সেই স্থানে রাখা গিয়াছিল, তাহারদের মধ্যে কেবল তেইশ জন জীবৎ ছিল, এবং শেষে তাহারদের মধ্যেও প্রায় সমস্ত জ্বরী হইয়া মরিয়া গেল.

অপর বহূপকারক ঐ কিল্লার নাশ হওয়াতে, ইংগ্লণ্ডীয় কম্পানি বাহাদুরের কার্য্য কর্মের কিঞ্চিৎ বাধা হইয়াছিল; কিন্তু ক্লিব্‌নামক সেনাপতির ভাগ্যপ্রসন্ন হওয়াতে, এবং ঐ ক্লিব্ শাহেব আদ্‌মিরাল্ বাট্সনের কর্ত্তৃত্বাধীন ইংগ্লণ্ডীয় জাহাজসমূহদ্বারা সাহায্যপ্রাপ্ত হওয়াতে, পুনর্ব্বার ইংগ্লণ্ডীয়েরদের মঙ্গল হইতে লাগিল. অপর পৃথিবীর ঐ অংশে, যাহারা ইংগ্লণ্ডীয়েরদের পরাক্রম অনুভূত হইয়াছিল, তাহারদের মধ্যে তল্লাজী আংগ্রিয়া নামে এক বোম্বটিয়া রাজা ছিল. ঐ ব্যক্তি অঙ্গবঙ্গদেশীয় সমুদ্রেতে অনেক দৌরাত্ম্য করিয়াছিল, এবং ঐ তটস্থ অনেক রাজগনেরদিগকে স্ববশীভূত করিয়াছিল. ঐ ব্যক্তির অনেক বৃহন্নৌকা ছিল, তদ্দ্বারা অনেক বৃহজ্জাহাজ লুট করিত, এবং সদা সফল হইত. পরে কম্পানি ঐ ব্যক্তির দৌরাত্ম্যেতে অনেক ক্ষতিপ্রাপ্ত হইয়া, ঐ প্রকার হিংসক শত্রুর দমনকরণে নিশ্চয় করিয়া, তাঁহার কিল্লায় যাইয়া তাঁহার সহিত যুদ্ধকরণ স্থির করিল. পরে ঐ বিষয় নিশ্চয়করণপ্রযুক্ত আদ্‌মিরাল্ বাট্সন্ এবং কর্ণেল্‌ক্লিব্ কতকগুলিন জাহাজ লইয়া, ঐ ব্যক্তির গিরায়া নামক নগরের বন্দরবাড়ীতে প্রবিষ্ট হইবাতে, শত্রুরা তাহারদের উপরে শিলাবর্ষণের ন্যায় গুলি চালাইতে লাগিল. কিন্তু তাহাতে কোনোরূপে বাধিত না হইয়া, তাহারা অল্পসময়ের মধ্যে ঐ রাজার তাবৎ নৌকা আগুন দিয়া জ্বালাইল, তাহাতে ঐ রাজার গড়স্থেরা স্বেচ্ছাপূর্ব্বক অধীনতা স্বীকার করিল. ঐ জয়ীরা সেই স্থানে অনেক অস্ত্রশস্ত্র বারুদাদি যুদ্ধসম্পত্তি, এবং অন্য২ বহুমূল্য সম্পত্তিপ্রাপ্ত হইয়াছিল.

পরে ইংগ্লণ্ডীয়েরা যে২ নিষ্ঠুরাচারপ্রাপ্ত হইয়াছিল, তাহার প্রতিফলদেওনার্থে কর্ণেল্ ক্লিব্ সেই স্থানহইতে যাত্রা করিয়া দিসেম্বর মাসের প্রথমে বালেশ্বরের বারাতে পঁহুছিলেন. এবং কলিকাতায় পঁহুছনের পূর্ব্বে জাহাজস্থ এবং স্থলস্থ সৈন্যেরা কোনো স্থানে বড়একটা বাধিত হয় নাই, কিন্তু কলিকাতায় পঁহুছিলে কলিকাতাস্থ নবাবীয় সৈন্যেরা, গড়মধ্যে থাকিয়া তাঁহার সহিত যুদ্ধ করিতে পণ করিল. পরে ঐ আদ্‌মিরাল্ দুই জাহাজ লইয়া কলিকাতা নগরসম্মুখে উপস্থিত হইবামাত্রেতে কিল্লাস্থেরা তাঁহার উপর অতিদুর্জ্জয়রূপে তোপ চালাইতে লাগিল. এবং ঐ আদ্‌মিরাল্ও জিঁয়া ঐ গড়স্থেরদের উপর ততোধিক দুর্জ্জয়

রূপে সযত্নতাপূর্ব্বক তোপ চালাইলেন, তাহাতে দুই ঘড়ীর মধ্যে নবাবীয় সৈন্যেরা স্বদুর্গত্যাগ করিয়া পলাইল, এইরূপে ইংগ্লণ্ডীয়েরা অঙ্গবঙ্গদেশীয় সমুদ্রতটসমীপস্থ সকলহইতে কঠিন দুই গড় আক্রমণ করিল, কিন্তু গিরায় নামে গড় নষ্ট করিয়া সমভূমি করিল.

কিছু কালপরে কলিকাতা শহর যেমত সহজরূপে হস্তগত করিয়াছিল তদ্রূপে হুগলি নামক শহর হস্তগত করিল, এবং নবাবীয় তাবৎধান্যাদির গোলা এবং ভাণ্ডার নষ্ট করিল. পরে ঐ সকল দোষের প্রতিফল দেওনার্থে ঐ নির্দ্দয় নবাব হিন্দুস্থানের তাবৎস্থানহইতে ইংগ্লণ্ডীয়েরদিগকে তাড়াইবার নিমিত্তে দশ হাজার অশ্বারূঢ় এবং পনরো হাজার পদাতিকসৈন্য সমারোহ করিয়া যাত্রা করিলেন. তাহাতে কর্নেল্‌ ক্লিব্‌ ঐ নবাবের যাত্রাকরণসংবাদ পাইলে, আদ্মিরালের জাহাজহইতে কতকগুলিন সেনা আনাইয়া, ঐ অল্পসৈন্য লইয়া শত্রুর বৃহৎ সৈন্যের সহিত যুদ্ধ করিতে গেলেন. পরে ঐ কর্নেল্‌ ক্লিব্‌ আপনার সৈন্যকে ব্যূহত্রয় করিয়া শত্রুর সহিত যুদ্ধ করিলেন, তাহাতে নবাবীয় সৈন্যহইতে অতিন্যূনসৈন্য হইলেও ইংগ্লণ্ডীয়েরদের প্রতি জয়প্রসন্ন হইয়া ছিল.

পরে ঐ সকল জয়দ্বারা সামর্থ্যপ্রাপ্ত হইয়া, ইংগ্লণ্ডীয়েরা এক জনকে ওজীর করিয়া, তক্তের উপর বসাইল; যেহেতুক বাঙ্গালীয় দেশে মগলের পরাক্রম বহু কালাবধি ক্ষুদ্র হইয়া আসিতেছিল, এবং ঐ ওজীরের সহিত এমত স্বহিতজনক সন্ধি করিল, যে পশ্চাৎ যখন তাঁহারদের ইচ্ছা তখন তাঁহারা রাজশাসনপরাক্রম স্বচ্ছন্দপূর্ব্বক গ্রহণ করিতে পারেন. ঐ সময়ে ইংগ্লণ্ডীয়েরা স্বকীয়াশানুযায়ি স্বস্ব বাঞ্ছা পরিপূর্ণ করিল, এবং যে অর্থ তাহারা নবাবাধীনব্যক্তিরদিগহইতে লুট করিয়া লইল, তাহা স্বদেশে অন্যকে পরাধীনকরণে ব্যয় করিল.

পরে অঙ্গবঙ্গাদিদেশে বিজয়ী হইয়া, ঐ কর্নেল্‌ ক্লিব্‌ ফ্রান্সিস্‌ জাতীয় যাহারা অঙ্গবঙ্গাদি দেশাধিকারনিমিত্তে অনেক কালপর্য্যন্ত বিবাদ করিয়াছিল, তাহারদিগকে দমন করিতে লাগিলেন; এবং অল্প কালের মধ্যে তাহারদিগকে পরাক্রম এবং অধিকার রহিত করিলেন.

অপর অঙ্গবঙ্গাদি দেশেতে ইংগ্লণ্ডীয়েরা সর্ব্বত্র জয়ী হইতেছিল, ইতিমধ্যে পৃথিবীর পশ্চিমাংশে তাহারা আরো অধিক জয়ী হইতে লাগিল. কিন্তু রাজসভ্যেরদের মধ্যে কতকগুলিন লোকের কর্ম্মের ফেরফার হওয়াতে, রাজ্যস্থেরা বহুকালাবধি যাহা আকাঙ্ক্ষী হইয়া রহিয়াছিল, এবং যাহা পরে প্রাপ্ত হইয়াছিল, এমত অনেক বিষয়ে ইংগ্লণ্ডীয়েরা সফল হইতে লাগিল. ঐ কালপর্য্যন্ত যুদ্ধের তাবদ্বিষয় মহাসভ্যকর্ত্তৃক চালিত হইয়াছিল, কিন্তু প্রজাপ্রতিনিধি সভ্যেরা তদ্বিষয়ে উপযুক্তরূপে সাহায্য করিল না, যেহেতুক প্রজারা তাহারদের

প্রতি বড়একটা প্রত্যয় করিল না. তাহাতে ঐ উভয় সভ্যেরা পরস্পর অভিভীত এবং সন্দেহপূর্ব্বক কার্য্যকর্ম্ম করিতে লাগিল, এবং পরস্পর এক অন্যেতে বিশ্বাসকরণে নয়, বরং পরস্পর ভয়প্রযুক্ত একত্র সংলগ্ন হইয়া রহিয়াছিল. তন্মধ্যে যখন কোনো নূতনবিষয় উপস্থিত হইত, যাহাতে তাহারা পরস্পর সম্মত হইতে পারিত না, কিম্বা তাহারদের নিযুক্ত নয় এমত লোক যখন রাজকার্য্যে নিযুক্ত হইত, তখন তাঁহারা ঐ সকল বিষয়ে আপনারদিগকে অধিকারহীন বোধ করিয়া, ক্রত্য শুদ্ধাপূর্ব্বক স্বপদত্যাগ করিয়া, মনেমনে ভাবিত যে আমরা অধিক মর্য্যাদাপূর্ব্বক ইংগ্লণ্ডরাজ্যে পুনরায় স্বপদপ্রাপ্ত হইব. এরূপ রাজপ্রভুত্ব উত্তরোত্তর হ্রাস হইতে ছিল; এবং কুলীনপ্রভুত্বের বৃদ্ধিপ্রযুক্ত, সভ্যেরা আপনারদের নিয়মিতকার্য্য মনো যোগ না করিয়া, স্বপদোৎপন্ন যে লাভ তদাকাঙ্খী হইয়া, রাজনিকটে যাওনের সমস্ত পথ অবরুদ্ধ করিল.

ঐ কালে যে রাজপ্রভুত্ব হ্রাস, এবং কুলীনপ্রভুত্ব বর্দ্ধিত হইতে ছিল, ইহা সর্ব্বত্র প্রকারান্তরে জ্ঞাত ছিল তাহাতে ঐ বিষয়ে যে প্রজারদের কলরব, তাহা বর্দ্ধিত হইয়া রাজার কর্ণগোচর হইল, তাহাতে সর্ব্বশেষে যে রাজমন্ত্রীরা ঐ কাল পর্য্যন্ত রাজনিকট যাওনপথ রুদ্ধ করিয়াছিল, তদ্ভিন্ন অন্য২ লোক যাহারদের কর্ম্মদক্ষতা, ঐ রাজমন্ত্রিরদের ভীতি এবং সাহসাভাবমূলা ছিল, এমত সভ্যের দিগকে ঐ মন্ত্রিরদিগের রাজকর্ম্মে স্থান দিতে হইল. ঐ নূতন নিযুক্তসভ্যেরদের প্রধান, উল্যম্ পিৎ নামে এক জন ভক্তিশ্রদ্ধাস্পদ ছিলেন, ঐ ব্যক্তির কর্ম্মদক্ষতা দেখিয়া রাজ্যস্থেরদের বহু আশা উদ্ভবা হইয়াছিল, এবং তদ্বিষয়ে তাহারা নিরাশাও হইল না.

অপর রাজ্যস্থলোককর্ত্তৃক রাজনিকটে স্থাপিত ঐ নূতনরাজসভ্যেরদিগকে, আত্ম মধ্যে পুরাতনরাজসভ্যেরদের, অবশ্যই গ্রহণ করিতে হইল, কিন্তু তাহারদের সহিত যদ্যপি কার্য্যকর্ম্ম করিতে অসম্মত হইত, তদ্বিষয়ে দণ্ড দিতে কোনো আজ্ঞা ছিল না. অতএব ঐ পুরাতনসভ্যেরা পরস্পর মিলিত হইয়া, নূতনসভ্যেরদের সহিত ব্যবহার করত, তাহারদিগের বিষয়ে রাজার অশ্রদ্ধা জন্মাইতে কিছু ত্রুটি করি লেন না. ঐ পুরাতনসভ্যেরা, জার্ম্মনি দেশীয়াধিকার বিষয়ে রাজার স্নেহ দে খিয়া, তদ্বিষয়ে তাঁহার আনুকূল্য করিতে লাগিলেন, কিন্তু নূতনসভ্যেরা অনেক কালাবধি তদ্বিষয়বিপরীত হইয়া, কহিতেন যে ঐ জার্ম্মনি দেশের সহিত যদি ইংগ্লণ্ডীয়েরদের কোনো সম্পর্ক থাকে, তবে তাহাতে ইংগ্লণ্ডদেশের অমঙ্গল অবশ্য হইবে. ঐ সভ্যেরদের ঐ দুইপ্রকার মতানুসারে যদি রাজা কার্য্য চালাইতেন, তবে তাহাতে অনেক মন্দ হইত, কিন্তু স্বপক্ষীয় লোকেরদের পক্ষ হইয়া অন্য সভ্যেরদের তাবদ্বাক্য রাজা রদ করিলেন. অতএব ঐ পিৎ কতক মাসমাত্র

রাজকার্য্যে নিযুক্ত রহিলেন, পরে রাজার আজ্ঞায় ঐ পদপরিত্যাগ করিতে হইল, পরে লেজ্‌নামক ব্যক্তি যিনি ঐ পিতের সাহায্যকারী ছিলেন, তিনিও কানুনগো পদচ্যুত হইলেন. ঐ পিতের ঐ অভিলাষব্যাঘাত অত্যল্পকালস্থায়ী ছিল; যেহেতুক তাবদ্রাজ্যস্থেরা তৎপক্ষে একবাক্য হইয়া উঠি, তাহাতে ঐ পিৎ এবং লেজ্‌নামক ব্যক্তিরা স্বস্বপূর্ব্বকর্ম্মে নিযুক্ত হইয়া, অত্যুদ্যোগপূর্ব্বক কার্য্যকর্ম্ম করিতে লাগিলেন; এক জন প্রধানরাজমন্ত্রি পদে, এবং অন্য জন কানুনগো পদে নিযুক্ত হইলেন.

অপর পূর্ব্বীয় রাজমন্ত্রিরদের কুমন্ত্রণার ফল, ঐ কালপর্য্যন্ত আমেরিকা দেশেতে নিবৃত্ত হইয়াছিল না, বরঞ্চ উত্তরোত্তর বর্দ্ধিত হইতে লাগিল. তাহার বিশেষ কহি, যেং সেনাপতিরা আমেরিকাদেশে যুদ্ধের কর্তৃত্ববিষয়ে প্রেরিত হইয়া ছিলেন, তাঁহারা ঐ দেশস্থ লোক যাহারদিগের এই উপযুক্ত ছিল যে তাঁহারদের পক্ষ হইয়া সাহায্য করে, তাহারদের ভীতি এবং দীর্ঘসূত্রতার বিষয়ে অনেক নালিষ করিয়াছিলেন. এবং অন্যপক্ষে ঐ রাজ্যস্থেরা, ঐ দেশে কর্তৃত্ব করণার্থে প্রেরিতলোকেরদের অহঙ্কার এবং লোভ এবং কর্ম্মাপটুতার বিষয়ে অনেক নালিষ করিল. অপর জেনেরাল্ শের্লি যিনি ঐ রাজ্যে সর্ব্বোপরিকর্তৃত্বভারপ্রাপ্ত হইয়া ছিলেন, তিনি কতককালের জন্য ইংগ্লণ্ডদেশে পুনরাহূত হইলে, শ্রীযুত লাউদন্ তাঁহার স্থানে নিযুক্ত হইয়াছিলেন. পরে ঐ মহাকুলোদ্ভব শ্রীযুত লাউদন ইংগ্লণ্ড দেশে পুনরাগমন করিলে, কিয়ৎকালপরে অন্য তিন যুদ্ধবিষয়ে তিন সেনা পতি নিযুক্ত হইলেন; বিশেষত কেপ্‌ব্রুতন্ নামে উপদ্বীপাক্রমণার্থে যে যুদ্ধের আয়োজন হইতে ছিল, তাহাতে জেনেরাল্ আমহর্স্ত নিযুক্ত হইয়াছিলেন; এবং ক্রৌন্ পৌইন্ত এবং তিকোন্দেরোগো নামে স্থানাক্রমণকরণার্থে যে যুদ্ধায়োজন হইতে ছিল, তাহার কর্তৃত্বভারে জেনেরাল্ আবের্ক্রম্বী নিযুক্ত হইলেন. এবং ঐ দুই স্থানের অনেক দক্ষিণ ফোর্ত দিউ ক্বেস্নী নামক দুর্গাক্রমণার্থে তৃতীয় যুদ্ধা য়োজন হইয়াছিল, তৎকর্তৃত্বভার ব্রিগেদের জেনেরাল্ ফর্বস্ নামে সেনাপতিতে অর্পিত হইয়াছিল.

ঐ কেপ্‌ব্রুতন্ নামক স্থান পূর্ব্বকালীন যুদ্ধে ফ্রাঁসিসেরদিগহইতে আক্রান্ত হইয়া ছিল, কিন্তু আইক্স লা স্যাপেল্ নামে পুনিষ্কসন্ধি করণসময়ে ফ্রাঁসিসেরদিগকে পুনর্দত্ত হইয়াছিল; ইংগ্লণ্ডীয়েরা ঐ স্থানপ্রাপণানন্তর জ্ঞাত হইয়াছিল, যে তাহা শত্রুরদের প্রতি অত্যভিলাষজনক স্থান ছিল, এবং সেস্থানে থাকিয়া শত্রুরা অচ্ছন্দপূর্ব্বক ইংগ্লণ্ডীয় বাণিজ্যব্যবসায়ের অনেক হানি করিতে পারে; এবং সেই স্থানহইতে ফ্রাঁসিসেরদের অভিলাষদায়ক মৎস্যধরণব্যবসায়করণের অতি সুগম ছিল. অতএব ঐ স্থান যে পুনর্ব্বার ফ্রাঁসিসেরদের হস্তহইতে আক্রান্ত হয়,

ঐ বিষয়ে তাবৎ ইংগ্লণ্ডীয়েরা অত্যন্তাকাঙ্খী হইয়া রহিয়াছিল. ঐ স্থান লোইস্‌বর্গনামক গড়দ্বারা সুরক্ষিত ছিল; ঐ গড় অতিকঠিনস্থানস্থপ্রযুক্ত স্বাভাবিক দুরাক্রান্ত ছিল, এবং শিল্পকর্ম্মদ্বারা আরো কঠিন করা গিয়াছিল. ঐ গড়স্থ সৈন্য অনেক ছিল. এবং ঐ গড়ের সেনাপতি শত্রুজাহাজহইতে সৈন্য অবরোহণ নিবারণে অত্যন্ত চেষ্টা পাইয়াছিলেন. সংগৃহীত এই গ্রন্থে ঐ স্থানের সফল অবরোধ বিবরণেতে পাঠকেরা বড়একটা আহ্লাদপ্রাপ্ত হইবেন না, কেননা তাহা অতিবিস্তারিত; অতএব তাহার বিস্তারিতবর্ণনা না করিয়া সংক্ষেপে কহি, যে ইংগ্লণ্ডীয় সৈন্যেরা অতিসাহস এবং নিকটস্থতাপূর্ব্বক সমস্ত বাধা নিবৃত্তা করিল. ঐ বিষয়ে ইংগ্লণ্ডীয়েরদের পূর্ব্বীয় ভীতত্ব এবং বিস্ময়দুঃসাহসিকতা লুপ্ত হইয়া, তাহারদের পূর্ব্বীয় স্বাভাবিক সাহস, এ আত্মবলেতে নির্ভরস্বভাব, পুনরুপস্থিত হইল; তাহাতে ঐ স্থানস্থেরা, পরিত্রয়সন্ধি করিয়া, অধীনতা স্বীকার করিল. পরে ঐ গড় সমভূমি করণদ্বারা, তাহা ভাবিকার্য্যাক্ষম করিল.

অপর ফোর্ট দিউ ক্বেস্নীনামক দুর্গাক্রমণার্থে যে যুদ্ধযাত্রিক প্রেরিত হইয়াছিল, তাহারাও অন্যযুদ্ধযাত্রিকেরদের মত সফল হইয়াছিল, কিন্তু যে যুদ্ধযাত্রিকেরা ক্রোন্ পৌইণ্টনামক স্থান আক্রমণার্থে প্রেরিত হইয়াছিল, তাহারা পুনর্ব্বার পরাভূত হইল. ইংগ্লণ্ডীয় সৈন্যেরা ঐ বার লইয়া দুই বার পরাভব হইয়াছিল, যাহাতে তাহারা আমেরিকাদেশেতে মহারণ্যবেষ্টিত ফ্রান্সিসেরদের অধিকারে প্রবিষ্ট হওনের চেষ্টা পাইয়াছিল. পূর্ব্বে ব্রাদ্দক্ নামে সেনাপতি, ঐ মহারণ্যে প্রবিষ্টহওনচেষ্টায় অতিশয়ওগ্রস্বভাবপ্রযুক্ত মারা পড়িয়াছিলেন, এবং তাঁহার পরে যে সেনাপতি প্রেরিত হইয়াছিলেন, তিনিও অত্যন্তসাবধান হইয়াও মারা পড়িলেন. তাহার বিশেষ কহি, ঐ আবেরক্রম্বী নামে সেনাপতি যুদ্ধস্থানে পঁহুছনে অনেক কালবিলম্ব করিয়াছিলেন, তাহাতে শত্রুরা অতিদারুণরূপে তাঁহাকে দুঃখনকরিতে, সকল বিষয়ে প্রস্তুত হইয়া রহিয়াছিল. পরে তিকোন্দেরাগো নামে স্থানের নিকটবর্ত্তী হইয়া, ঐ আবেক্রম্বী দেখিলেন, যে শত্রুরা গড়ের নীচে গড়খাই খুদিয়া তাহার মধ্যে অতিশক্ত হইয়া রহিয়াছে, এবং চতুর্দ্দিগে বৃহদ্বৃক্ষ কাটিয়া স্বপক্ষে মূলভাগ রাখিয়া অগ্রভাগ শত্রুপক্ষে রাখিয়াছে. ঐ সমস্ত কঠিনব্যাপার দেখিয়া, ইংগ্লণ্ডীয়সৈন্যেরা তদ্গড়রাজয়বিষয়ে অত্যন্ত চেষ্টা পাইতে লাগিল; কিন্তু শত্রুরা আত্মসুরক্ষিতস্থানেতে আপনারদের নির্বিঘ্নতা জানিয়া, বন্দুকে গুলি পূরিয়া শত্রুরদের প্রতি লক্ষ করিয়া, স্বেচ্ছানুসারে শত্রুনষ্ট করিতে লাগিল; তাহাতে ঐ জেনেরাল্ বারম্বার চেষ্টাপাওনানন্তর হটিয়া যাওনের আজ্ঞা দিলেন. ঐ বিষয়ে ইংগ্লণ্ডীয়েরদের অনেক সৈন্য মারা পড়িলে, তথাপি তাহারা শত্রুসৈন্যাপেক্ষা অতিপ্রবল ছিল; তাহাতে ইংগ্লণ্ডীয়েরা বুঝিয়া

ছিল যে তোপ সমস্ত উপস্থিত হইলে, সফল হইতে পারিবে. কিন্তু ঐ জেনেরাল্ ইংগ্লণ্ডীয়েরদের পূর্ব্বাপরাভবকথনবিষয় মনে করিয়া, জয়ীশত্রুরদের নিকটবর্ত্তী থাকনে ভীত হইয়া, আত্মসৈন্যেরদিগকে সেই স্থানহইতে লইয়া, যে স্থানহইতে তিনি প্রথমত যাত্রা করিয়াছিলেন, সেই স্থানে জর্জনামক হ্রদসমীপে আপনার ছাওনিতে প্রত্যাগমন করিলেন.

অপর এই এক বিষয়ে ইংগ্লণ্ডীয়েরা যুদ্ধেতে অসফল হইলেও, তথাপি বার্ষিক ঐ সমুদায় যুদ্ধেতে ইংগ্লণ্ডীয়েরদের বহুমঙ্গল ছিল; বিশেষত ফোর্ত দিউ ক্বেস্নী নাম কিল্লা আক্রমণকরণেতে, আমেরিকা দেশমধ্যে ইংগ্লণ্ডীয়েরদের অধিকারে, ঐ দেশস্থলোকেরদের হইতে বারম্বার চড়াও করিয়া লুট করণেতে যে ভয় হইয়াছিল, তাহা নিবৃত্ত হইল; এবং ঐ আমেরিকাদেশেতে ইংগ্লণ্ডীয় অধিকারের চতুঃপার্শ্বেস্থিত ফ্রান্সিসেরদের যেং গড় ছিল, তন্মধ্যে শত্রুর পত্রগতায়াত নিবৃত্ত হইল. অতএব আগতবার্ষিকযুদ্ধেতে ইংগ্লণ্ডীয়েরদের অধিক মঙ্গল হইতে পারিবে, এ ভাষায় তদ্বিষয়সিদ্ধ্যর্থে বহ্বায়োজন হইয়াছিল.

অপর পরবৎসরের প্রথমোপক্রমেতে, সভ্যেরা দেখিল, যে ঐরূপ বৃহদ্রাজ্য এক স্থানে যুদ্ধকরণদ্বারা শত্রু কোনোরূপে বশীভূত হইতে পারিবেক না, অতএব ঐ রাজ্যের মধ্যে অনেক স্থান একদা আক্রমণার্থে নিশ্চয় করিল. তাহাতে সেই সময় ঐ উত্তর আমেরিকার পৃথক্২ তিন স্থানে একদা চড়াওকরণার্থে বহ্বায়োজন কৃত হইয়াছিল; বিশেষত জেনেরাল্ আমৃহর্স্ত যিনি প্রধানসেনাপতি ছিলেন, তাঁহার প্রতি এই আজ্ঞা হইল, যে তিনি বার হাজার সৈন্য লইয়া ক্রোন্ পোঁইন্ত নামক কিল্লা, যাহা ঐ কালপর্য্যন্ত ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের বহুলজ্জাস্পদ হইয়াছিল, তাহা আক্রমণ করেন; এবং জেনেরাল্‌উল্ফ্‌নামক সেনাপতির প্রতি আজ্ঞা হইল যে তিনি সেন্ত লরেন্স নাম্নী নদীর মধ্যে প্রবিষ্ট হইয়া, ক্বিবেক্ নামক আমেরিকা দেশেতে ফ্রান্সিসেরদের প্রধানশহর অবরুদ্ধ করেন; এবং জেনেরাল্ প্রিদীউ এবং সর উলিয়ম্ জান্সন্‌নামক সেনাপতিরা, যেন নিয়াগারার নিঝরস্থান নিকটস্থিত ফ্রান্সিসেরদের এক গড় আক্রমণ করেন.

অপর ঐ শেষকথিত গড়ের প্রতি যে যুদ্ধোদ্যোগ করা গিয়াছিল, তাহা প্রথমত সফল হইল. ঐ নিয়াগারা নামে কিল্লা অতিপ্রয়োজনবিষয়ক ছিল, কেননা ঐ আমেরিকা দেশেতে ফ্রান্সিসেরদের উত্তর এবং পশ্চিম অধিকারের মধ্যে যেং পত্র গতায়াত হইত, সে সকল ঐ কিল্লাবস্থানহেতুক প্রেরিত হইত. ঐ কিল্লাবরোধ করণে ইংগ্লণ্ডীয়েরা অত্যুদ্যোগপূর্ব্বক কার্য্যকর্ম্ম করিতে লাগিল, এবং ঐ কিল্লা অনায়াসে হস্তগত হইবে, এমত বোধ সকলের হইয়াছিল. কিন্তু জেনেরাল্ প্রিদীউ গড়খাইর মধ্যে এক বৃহৎ গার্নাল ফোটনদ্বারা মৃত্যুপ্রাপ্তপ্রযুক্ত ঐ যুদ্ধযাত্রার

তাবৎ ভার জেনেরাল্জানসনের উপর পড়িল. ঐ জেনেরাল্ জানসন্ আত্ম পূর্ব্বীয় সেনাপতির তাবৎ উপায় সিদ্ধকরণে, এবং তাঁহার কার্য্যচালাওনে কোনো কার্য্য অপেক্ষা রাখিলেন না; এবং ঐ যুদ্ধবিষয়ে তিনি তদধীন সৈন্যেরদের নিকট অত্যন্ত খ্যাত্যাপন্ন হইয়াছিলেন. পরে কতকগুলিন ফ্রাঁসিস্ সৈন্য আত্মগড়রক্ষা করণে অত্যন্তপ্রয়োজন জানিয়া, তাহা শত্রুগণহইতে মুক্তকরণে উদ্যোগ করিতে লাগিল; তাহা জ্ঞাত হইয়া জেনেরাল্ জান্সন্ অতিবেগে এবং সফলতাপূর্ব্বক তাহারদের উপর চোট্ করিলেন, এবং এক ঘড়ীর মধ্যে ফ্রাঁসিসেরদের তাবৎ সৈন্য পরাভূত করাইলেন. পরে কিল্লাস্থেরা স্বদেশীয়ের দর পরাভব দেখিয়া স্বেচ্ছাপূর্ব্বক আপনারদিগকে অর্পণ করিল. অন্যদিগে জেনেরাল্ আম্হর্ষ্টের যুদ্ধযাত্রা পূর্ব্বকথিতযুদ্ধযাত্রাহইতে কিছু ন্যূন খ্যাত্যাপন্ন হইয়াছিল, কিন্তু তন্ন্যূনতা কার্য্যপ্রতিকূলা ছিল না. ঐ সেনাপতি নিরূপিতস্থানে পঁহুছনেতে দেখিলেন, যে ক্রোন্ পৌইন্ত এবং তিকোন্দেরাগো নামে দুই কিল্লা সৈন্যরহিত হইয়া, সমভূমি হইয়া রহিয়াছে,

অতএব তাবৎ উত্তর আমেরিকা ইংগ্লণ্ডীয়েরদের হস্তগতহওনে, কেবল এক মহাঘাতকরণাপেক্ষা ছিল, তাহা খ্বিবেক্ নামক শহর আক্রমণকরণ. ঐ শহর কানাদাদেশের প্রধানশহর ছিল; তাহা অতিসুগুপ্তিত এবং বহুলোকযুক্ত, এবং সর্ব্ববিষয়ে বর্দ্ধিত হইতে ছিল. ঐ যুদ্ধযাত্রার জলস্থসৈন্যের কর্তৃত্বভার আদ্মিরাল্ সান্দর্স সেনাপতিতে অর্পিত হইয়াছিল; এবং স্থলস্থিত যোদ্ধার কর্তৃত্বভার, এবং ঐ সহর অবরোধকরণের ভার, জেনেরাল্ বুল্ফ্ যাঁহাতে তাবৎ ইংগ্লণ্ডস্থেরদের বহু প্রত্যাশা ছিল, তাঁহাকে অর্পিত হইয়াছিল. ঐ যুবা যোদ্ধা ঐ সময় ৩৫ বৎসর ন্যূন বয়স্ক ছিলেন. এবং পূর্ব্বে অনেক বার, বিশেষত লুইশ্বর্গ নামক শহর অবরোধকরণবিষয়ে আপনাকে অতিখ্যাত্যাপন্ন করিয়া ছিলেন; যেহেতুক ঐ শহর আক্রমণকরণবিষয়ে তিনি প্রধানকারণ ছিলেন, ইহা অতি যথার্থরূপে কথিত আছে. ঐ সেনাপতি মহাকুলোৎপন্ন ছিলেন না, কিন্তু আত্ম কর্ম্মদক্ষতাপ্রযুক্ত ঐ কর্তৃত্বপদে নিযুক্ত হইয়াছিলেন.

অপর পৃথিবীর ঐ অংশে উভয়পক্ষেরদের যুদ্ধবিরোধ, তাহা ঐ কালপর্য্যন্ত অতিনিষ্ঠুরব্যবহারপূর্ব্বক কৃত হইয়াছিল; এবং পরস্পর দ্বেষপূর্ব্বক প্রতিফল দেও আশায় অনেক খুন খারাবি হইয়াছিল, কিন্তু কোন ব্যক্তি ঐ সকল বিচ্ছেদের আদিকারণ হইয়াছিল তাহার কিছু নির্ণয় হইল না. কিন্তু সে যাহা হওক, ঐ বুল্ফ্ নামক সেনাপতি আত্মানুবর্ত্তীসেনাপতিরদের নিষ্ঠুরব্যবহারানুসারে চলেন অত্যশুদ্ধান্বিত হইয়া, সাধ্যপর্য্যন্ত তাবৎ যুদ্ধকালে দয়াচরণপূর্ব্বক যুদ্ধ চালাইতে লাগিলেন. এই গ্রন্থে ঐ শহরের অবরোধবিষয়ে বিশেষ করিয়া

নির্ণয়করণে আমারদের চেষ্টা নাই, কেননা তাহা করিলে কেবল অল্প লোকের দের সুখদায়ক হইতে পারিবে. অতএব কেবল এই কহি, যে যখন আমরা বিবেচনা করিয়া দেখিব, যে ঐ নগর কিরূপে এক মহানদীর তীরে নির্ম্মিত ছিল. এবং কি রূপে দুর্গাদিদ্বারা কঠিনাক্রমণীয় ছিল, এবং ঐ দেশের স্বাভাবিক কঠিনতা কি মত অতিশয় ছিল, এবং ঐ নদীর রক্ষার্থে শত্রুরা যেৎ যুদ্ধনৌকা এবং জলগমোর্চা প্রস্তুত করিয়াছিল, এবং ঐ দেশস্থ নিষ্ঠুর মহাস্থানীয় প্রজারা কিরূপে নিত্য ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের চতুষ্পার্শ্বে বেষ্টন করিয়া রহিয়াছিল, তখন আমারদের এবিষয়ে স্বীকৃত হইতে হইবে, যে ঐ নগরাবরোধকরণবিষয়ে সর্ব্বপ্রকারক কঠিনতার সংমিলন হইয়াছিল, তাহাতে যেমনিবা সাহসিক সেনাপতি হয় না কেন, তাঁহার ও ধাঁধা লাগিয়া নিরাশ হইতে হয়. ঐ অবরোধ সম্পন্নকরণবিষয়ে যেৎ কাঠিন্য উপস্থিত হইবে, তাহা ঐ সেনাপতি জ্ঞাত ছিলেন; যেহেতুক তিনি মহাসভ্যেরদের নিকটে এক পত্র লিখিয়াছিলেন, তাহাতে ঐ সমস্ত কঠিনবিষয় নির্ণয় করিয়া কহিলেন, যে মহাব্রিটিনের কার্য্য সম্পন্নকরণে অত্যন্তোদ্যোগ না করিলে সম্পন্ন হয় না, এবং যে সেনাপতির কর্তৃত্বাধীন কেবল অত্যল্প সাহসিক সৈন্যমাত্র থাকে, তাঁহার যে স্থানে সফল হইবার আশা আছে, এমত স্থানে কেবল ঐ লোকেরদের প্রাণব্যয়করণ উচিত; কিন্তু এখন আমার প্রমাদ এমত বর্দ্ধিত হইয়াছে, যে আমি কি স্থির করিব তাহা প্রায় জানি না. ঐ শহর আক্রমণকরণে সফল হইবার কেবল এই এক উপায় ছিল, যে কতকগুলিন সৈন্য রাত্র্যবসানে শহরের ভাটি নামিয়া দেয়, এবং ঐ সৈন্যেরা হাতেপায়ে নদীর তীরের উপরে উঠিয়া, ঐ শহরের পশ্চাৎ ভাগে কতক ভূমি আক্রমণ করে; কিন্তু ঐ উপায় সম্পন্নকরণ অতিদুঃসাধ্য ছিল. ঐ স্থানে নদীর স্রোত অতিপ্রবল এবং নদীর তীর অতিদুরারোহ, এবং সৈন্যদ্বারা সুরক্ষিত, এবং উত্তীর্ণ হইবার ঘাট এমত সঙ্কীর্ণ যে অন্ধকারের মধ্যে তাহা পাওয়া ভার, এবং সে ঘাটের তীর এমত চড়াও যে দিনেই উঠা অতিদুঃসাধ্য; এইৎ সমস্ত কঠিনতা ঐ জেনেরালের উদ্যোগেতে এবং লোকেরদের সাহসেতে পরাভূতা হইয়াছিল. যেহেতুক কর্নেল্ হাও, পদাতিক এবং স্কৎলণ্ডদেশস্থ পর্ব্বতীয় সৈন্যের দিগকে লইয়া, অতিসাহস এবং চতুরতাপূর্ব্বক ঐ বনযুক্ত গড়ানিয়া স্থানের উপর উপস্থিত হইয়া, কতকগুলিন সৈন্য যাহারা নদীতীরনিকটস্থ এক পথ রক্ষা করিয়া রহিয়াছিল, তাহারদিগকে উঠাইয়া দিল. ঐরূপ অল্পসৈন্যের উপরিগমনানন্তর অন্য সকল সৈন্য, যেমন জাহাজহইতে নামিল, তেমনি তাহারদিগকে লইয়া জেনেরালও উপরে উঠিলেন. পরে মনসিওর দি মন্তকাল্মনামক ফ্রান্সিসের সেনাপতি, যখন শুনিলেন যে ইংগ্লণ্ডীয় সৈন্যেরা, ঐ উচ্চ পর্ব্বতের গড়ানিয়া স্থান, যাহার উপর উঠা অসাধ্য বুঝিয়াছিলেন, তাহার উপর উঠিয়াছে,

তখন যুদ্ধদ্বারা কার্য্যসম্পন্ন করিতে নিশ্চয় করিলেন, তাহাতে অতিশীঘ্র এক মহাযুদ্ধারম্ভ হইল. এমত ঘোরতর সংগ্রাম ঐ তাবৎ যুদ্ধের মধ্যে হয় নাহি; ঐ যুদ্ধেতে ফ্রাঁসিসেরদের জেনেরাল্ মারা পড়িলেন, এবং তাঁহার নীচপদস্থ সেনাপতিরও সেই দশা হইল. ঐ যুদ্ধে জেনেরাল্ বুল্ফ ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের দক্ষিণ ভাগে, যে স্থানে অতিঘোরতরযুদ্ধ হইতে ছিল সেই স্থানে, সংমুখস্থ ব্যূহেতে থাকাতে, শত্রুরাদের সৈন্যেরা তাঁহাকে লক্ষ্য করিয়া গুলি মারিল, তাহাতে তাহার হাতের কব্জাতে এক গুলি লাগিল, কিন্তু তাহাতেও তিনি রণস্থল ত্যাগ করিলেন না. পরে ঐ হস্তেতে এক বস্ত্রবেষ্টন করিয়া, নির্ব্যথ হস্তের ন্যায় স্বসৈন্যেরদিগকে আজ্ঞা দিতে লাগিলেন; এবং গ্রেনাদীরনামক সৈন্যেরদের অগ্রগামী হইয়া, তাহারদিগের বন্দুকে সংগীন্ চড়াইয়া, শত্রুর উপর চড়াও করিতে ছিলেন, ইতিমধ্যে আর এক গুলি আসিয়া তাঁহার বক্ষস্থল বিদীর্ণ করিল, তাহাতে অগ্রসর হইতে অসমর্থপ্রযুক্ত স্বনিকটস্থ এক সেনার স্কন্ধে হেলান দিয়া রহিলেন. ঐরূপ দশাপন্ন হইয়া প্রাণবিয়োগ হয় এমন সময়ে, উহারা পলায় এমত জনরব শুনিলেন, তাহাতে তৎক্ষণাৎ তিনি চাহিয়া দেখিলেন, এবং কে পলায়ন করিতেছে ইহা জিজ্ঞাসা করিলেপর, ফ্রাঁসিসেরা পলায়ন করিতেছে, এই উত্তর প্রাপণানন্তর, তাহারা যে অতিশীঘ্র পলায়ন করিতেছে, ইহা অতিচমৎকার জ্ঞান করিলেন. পরে আর দৃষ্টি করিতে না পারিয়া, ঐ সেনার বক্ষস্থলে মুমূর্ষু হইয়া পড়িলেন, এবং তাঁহার শেষ কথা এই ছিল, যে আমি অত্যন্তানন্দপূর্ব্বক মরিতেছি অনুভব হয়, যে কানাদা নামে দেশ পরাস্ত করণলাভহইতে, ঐ দিবস ইংগ্লণ্ডীয়েরদের সেনার বিনাশ এবং অর্থব্যয়াদিতে যে ক্ষতি তাহা অধিক ছিল. কিন্তু মনুষ্যগণের এই দুর্নিয়তি যে আসন্নকাল উপস্থিত না হইলে, ভদ্রাভদ্র জানিতে পারে না.

অনন্তর ঐ জয়প্রযুক্ত ক্বিবেক্ নামে গড় হস্তগত হইল, এবং কিছুপরে তাবৎ কানাদা দেশস্থেরা অধীনতা স্বীকার করিল. পর আগামী বৎসরে ফ্রাঁসিসেরা ঐ শহর পুনরায় স্বহস্তগত করিতে বহুদ্যোগ করিতে লাগিল, কিন্তু মরেনায়ক ঐ শহরের অধ্যক্ষের সাহস এবং দৃঢ়চিত্ততাপূর্ব্বক কার্য্যকরণেতে, এবং শ্রীযুত কল্‌বিল্‌নামক সেনাপতির কর্ত্তৃত্বাধীন এক যুদ্ধজাহাজসমূহ দর্শন দেওনেতে, তাহারদের অভিলষিতবিষয় পরিত্যাগ করিতে হইল. কিছু পরে জেনেরাল্ আম্‌হর্ষ্টের সদ্বিবেচনাদ্বারা এবং কর্ম্মদক্ষতাদ্বারা ফ্রাঁসিসের তাবৎ সৈন্যেরা পরিক্রমসন্ধি করিল, তাহাতে ঐ তাবদ্দেশ হস্তগত হইল, এবং তৎকালাবধি অদ্যপর্য্যন্ত ঐ দেশ ইংগ্লণ্ডীয় অধিকার হইয়া রহিয়াছে. ঐ কালে ঐ সমস্ত জয় ছাড়াও ফ্লোরন্‌নামক যুদ্ধজাহাজসমূহের অগ্রণীর দ্বারা, এবং জেনেরাল্ হপ্‌সনের দ্বারা

গ্বাদালোপনামক উপদ্বীপ ইংগ্লণ্ডীয়েরদের হস্তগত হইয়া ইংগ্লণ্ডীয়াধিকারে সংমিলিত হইয়াছিল. ঐ স্থান ইংগ্লণ্ডীয়েরদের প্রতি বহুবিষয়সূচক ছিল, কিন্তু পরে ঐক্যসময়ে তাহা পুনর্দত্ত হইল.

অপর অশ্বদ্বীপকনিদ্বীপাদি দেশেতে এবং আমেরিকা দেশেতে ইংগ্লণ্ডীয়েরদের যেং জয় হইয়াছিল, তাহা অতিবৃহৎ হইলেও, তদ্দ্বারা বহু ধনব্যয় হইয়াছিল না. অন্য পক্ষে ইংগ্লণ্ডীয়েরদের এবং তাহারদের পুধানসাহায্যকারী প্রুসিয়ার রাজা, ইওরোপেতে যেং যুদ্ধবিষয়ে প্রবৃত্ত হইয়াছিলেন, তাহা অতি বৃহৎ কিন্তু তদ্দ্বারা কোনো খ্যাত্যাপন্ন লাভ হইল না.

ঐ সময়ে ইওরোপের অন্যং দেশে পুজারা যেং দুর্দশাগ্রস্ত হইয়াছিল, তাহার অনেক অন্তরে ইংগ্লণ্ড রাজ্য রক্ষিয়াছিল, কিন্তু ইংগ্লণ্ডীয়েরদের অতিশয় যুদ্ধস্বভাবপ্রযুক্ত, তিনি যেং বিপদ্দর্শী হইয়া রহিয়াছিলেন, সেই সকল বিপদেরও সহভাগী হইতে ইচ্ছা করিয়াছিলেন. ইংগ্লণ্ডীয় রাজ্যস্থেরদের মহাদ্বীপের যুদ্ধেতে সহভাগী হইবার যে বাঞ্ছা, তাহা ইংগ্লণ্ডীয় রাজার প্রতি অতিসন্তোষদায়ক ছিল, যেহেতুক মহাদ্বীপের প্রতি তাঁহার নৈকট্যসম্পর্ক ছিল, এবং ঐ দেশে অপহারকেরদের প্রতিফল দিতে অতিশয় বাঞ্ছা করিয়াছিলেন. অতএব যখন ব্রিটিনের রাজা শুনিলেন, যে প্রুসীয় দেশের রাজার সাহায্যকরণার্থে ফর্দিনান্দ নামে যুবরাজ হানোবরীয় সৈন্যেরদের অগ্রগামী হইয়া যুদ্ধে যাইতেছিলেন, তখন তিনি আত্মসভ্যেরদের নিকটে কহিলেন, যে যুদ্ধবিষয়ে জার্মনি দেশেতে আমার সহিত সংমিলিত রাজার সাফল্য হওয়াতে, আমার সুলক্ষণ, অতএব তাঁহার উপকার করা আমারদের অবশ্যকর্তব্য. তাহাতে প্রজাপ্রতিনিধি সভ্যেরা রাজবাক্যে সম্মত হইয়া প্রুসীয়াদেশের রাজার কার্য্যসম্পন্নার্থে এবং হানোবর দেশেতে ব্রিটিনের রাজার যে সৈন্য ছিল তদ্দ্বারা ঐ প্রুসীয় রাজার সাহায্যকরণার্থে, বহুধন দিতে অনুমতি করিলেন.

অপর প্রথমত ইংগ্লণ্ডীয়েরদের প্রতি ধনদানদ্বারা জার্মনি দেশে অনেক মঙ্গলোৎপন্ন হইল, কিন্তু পরে তাহারা ভাবিল যে অর্থপ্রেরণ না করিয়া লোক প্রেরণ করিলে সেখানকার রাজা অধিক পরিতুষ্ট হইবেন. তাহাতে পিত নামক রাজমন্ত্রী, যিনি ঐপ্রকার উপায় নিবারণকরণে অতিখ্যাত্যাপন্ন হইয়াছিলেন, তিনি স্বপূর্ব্বজাত রাজমন্ত্র্যাপেক্ষা, এখন ঐ সকল মন্ত্রণাতে সাহায্যকরণে সম্মত হইয়াছিলেন. অতএব অতিদক্ষতাপূর্ব্বক কার্য্যকর্ম্ম করিতে পারিলে, যুদ্ধ শীঘ্র সমাপ্ত হইবে, এই আশায়, এবং যাহার সহিত তাঁহার কার্য্য করিতে হইল তৎকর্তৃক চালিত হইবার আশয়ে, এবং রাজার পরিতোষ করণাশায়, ঐ মন্ত্রী মহাদ্বীপের যুদ্ধ সম্পন্ন করিতে অত্যাকাঙ্ক্ষী হইলেন. কিন্তু সে যাহা হউক, ঐ সময়ে ঐ রাজমন্ত্রী

কেবল পুজারদের অভিমতানুসারে চলিলেন, এবং ঐ রাজ্যস্থেরা আমরাজার সহিত সংমিলিতরাজার বহূদ্যোগ এবং সফলতা দেখিয়া, ঐ মন্ত্রী যে আপনার সংমিলিতশত্রুদের অভিলাষাধীন হন, ইহাতে সম্মত হইল না.

অপর প্রুসীয়ের রাজার সাহায্যকরণে যে বাঞ্ছা সর্বত্র ব্যাপিয়াছিল, তদর্দ্ধার্থে মার্লবরঘের অগ্রণী কতকগুলিন ইংগ্লণ্ডীয় সৈন্য সমভিব্যাহারে ফর্দিনান্দ নামক যুবরাজ, যিনি যুদ্ধবিষয়ে ফ্রাঁসিসের বিরুদ্ধে সফল হইতে লাগিলেন, তাঁহার সাহায্য করিতে প্রথমত জার্ম্মনি দেশে প্রেরিত হইলেন. পরে ক্রেবেল্ট নামে স্থানেতে কতকগুলিন সংমিলিতসৈন্যেরা যুদ্ধেতে সফল হইলে, মার্লবরঘের অগ্রণী মরিলেন, তাহাতে সৈন্যেরদের কর্তৃত্বভার জর্জ শাকবেলি, যিনি ঐ সময়ে ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের প্রিয়তম ছিলেন, তাঁহার উপর পড়িল. কিন্তু সে যাহা হউক, কিছু কালপরে, সৈন্যের প্রধানসেনাপতির সহিত এবং শ্রীযুত জর্জ শাক্বেলির সহিত কোনো এক বিচ্ছেদ, যাহা কিছু পরে মিন্দিনের যুদ্ধেতে প্রকাশ হইল, তাহা উপস্থিত হইয়াছিল. ঐ দুই ব্যক্তিরদের মধ্যে যে পরস্পর বিচ্ছেদ হইয়াছিল, তৎকারণ অদ্যপর্য্যন্ত কেহ স্পষ্টরূপে জ্ঞাত নহেন. কিন্তু সকলেই ইহা অনুমান করেন, যে ঐ ইংগ্লণ্ডীয় সেনাপতির মহাজ্ঞান এবং সর্ব্ববিষয়জ্ঞাপনেচ্ছা, তাঁহার প্রধানসেনাপতির নিকটে অত্যশ্রদ্ধার বিষয় হইয়াছিল; যেহেতুক ঐ ইংগ্লণ্ডীয় সেনাপতি যাহা দিতে অনিচ্ছুক হইয়াছিলেন, তদর্থ প্রাপনে ঐ প্রধান সেনাপতির বাঞ্ছা ছিল. কিন্তু সে সকল যাহা হউক, পরে ঐ সংমিলিত সৈন্যেরদের উভয় দল, যে সময়ে মিন্দিননামক নগরসমীপে উপস্থিত হইতেছিল, সে সময়ে ফ্রাঁসিসেরা অতিত্বরাপূর্ব্বক যুদ্ধারম্ভ করিল, তাহাতে সর্ব্বত্র পদাতিক সৈন্যেরদের যুদ্ধারম্ভ হইল. পরে শ্রীযুৎ জর্জ, যিনি ইংগ্লণ্ডীয় এবং হানোবরীয় অশ্বারূঢ়ের সেনাপতির দলে নিযুক্ত ছিলেন, তিনি পদাতিকসৈন্যেরদের দক্ষিণভাগে কিছু দূরে স্বসৈন্য সমভিব্যাহারে থাকিতে আজ্ঞা পাইয়াছিলেন, এবং ঐ পদাতিক সৈন্য এবং অশ্বারূঢ় সৈন্যেরদের মধ্যস্থানে কেবল এক ক্ষুদ্র বন ছিল. পরে ফ্রাঁসিসেরদের পদাতিক সৈন্য পরাঙ্মুখ হইবাতে, ঐ যুবরাজ ভাবিলেন, যে এখন তাহারদের উপর অশ্বারূঢ় সৈন্য প্রেরণকরণের উত্তম সময় এই, অতএব শ্রীযুত জর্জকে স্বসৈন্যের সহিত আসিতে আজ্ঞা দিলেন. ঐ জর্জ ঐ আজ্ঞানুসারে কার্য্য করিলেন না; সেই আজ্ঞা তাহার অবোধগম্য ছিল কিম্বা বিপরীত ছিল, ইহা আমরা কহিতে পারি না, অতএব ভাবী পাঠকেরা তাহা নির্ণয় করুন. কিন্তু ইহা সত্য যে কিছু কালপরে ঐ জর্জ, ইংগ্লণ্ডরাজ্যে আহূত হইলেন, এবং সেই স্থানে পঁহুছিয়া কোর্ত্মার্সালনামক যুদ্ধব্যবস্থাদ্বারা বিচারিত হইয়া দোষী হইলেন; তাহাতে তাঁহার এই দণ্ড হইল, যে তৎকালাবধি তিনি কোনো যোদ্ধৃপদে নিযুক্ত হইয়া, কার্য্য

কর্ম্ম করণাক্ষম হইবেন. কিন্তু সে সকল যাহা হউক, শত্রুরা তাহারদের সকল চচাও বিষয়েতে অনেক ক্ষতিপ্রাপ্তপূর্ব্বক নিবারিত হইল, এবং সর্ব্বশেষে পরাঙ্মুখ হইবাতে, জয়ীসৈন্যেরা মিন্দিন্ শহরের ভিত্তিপর্য্যন্ত তাহারদিগকে তাড়াইয়া গেল. ঐ জয় সর্ব্বতোভাবে অতিসাড়ম্বর ছিল, কিন্তু জয়ীরা প্রশংসনীয় হইয়া জয়জন্য পুরস্কারলাভব্যতিরিক্ত অন্য কিছু পাইল না.

অপর ঐ সকল জয়, যাহার বিবরণ ইংগ্লণ্ডরাজ্যে বর্দ্ধিতরূপে কথিত হইতে ছিল, তাহার সমাপ্তির পরে, সভোরা ইহা বোধ করিয়াছিলেন, যে আর একবার কতকগুলি ইংগ্লণ্ডীয় সৈন্যের দ্বারা সাহায্য করিলে, সংমিলিতসৈন্যগণেরদের প্রতি ঐ যুদ্ধ সফলতাপূর্ব্বক সমাপ্ত হইতে পারিবে; অতএব অতিত্বরায় ইংগ্লণ্ডীয় কতকগুলিন সৈন্য সাহায্যার্থে প্রেরিত হইল. ঐ সময়ে জার্মনি দেশেতে ত্রিশ হাজার সংখ্যাধিক ইংগ্লণ্ডীয় সৈন্য ছিল, তাহাতে তাবৎ রাজ্যস্থেরা এই আ শায় অত্যাহ্লাদিত ছিল, যে এখন অতিশীঘ্র আমারদের জয়ংকার হইবে. কিন্তু ঐ সমস্ত আশা অতিশীঘ্র ব্যর্থ হইল, যেহেতুক তাহারা দেখিল যে জয়াজয় পরস্পর হইতে লাগিল, কিন্তু তাহাতে কিছু ফল দর্শিল না. বিশেষত কর্বাকনামক স্থানেতে সংমিলিতসৈন্যেরা পরাস্ত হইয়াছিল, কিন্তু এক্রুদর্ফনামক স্থানেতে তাহারা পুনর্মর্য্যাদাপ্রাপ্ত হইল. কিছু কালপরে বার্বোর্গনামক স্থানে জয়ী হইল, এবং জিরেনবর্গ নামে অন্য এক স্থানেতেও জয়ী হইল, কিন্তু শেষে কম্পেননামক স্থানেতে পুনর্ব্বার পরাস্ত হইল. তাহার পর উভয় দলের সৈন্যেরা শীতকালপ্রযুক্ত ছাওনি করিয়া রহিল. ঐরূপ উভয়পক্ষের যে পরস্পর জয়াজয় হওন তাহা একপ্রকার নিবন্ধের মত ছিল, যাহাতে উভয়পক্ষেরা বহুক্ষতি এবং অল্পলাভপ্রাপণে নিয়ম করিয়াছিল কেননা তাহারদের জয় হইলেও কিছু লাভ ছিল না. কিছু কালপরে ইংগ্লণ্ডীয়েরা স্বচক্ষু খুলিয়া আপনারদের হিতৈষী হইতে লাগিল, তাহাতে তাহারা দেখিতে পাইল যে তাহারা এতৎকালপর্য্যন্ত অসমাপ্যযুক্ত করিয়া আসিয়াছিল, এবং যে সকল জয়লব্ধ স্থান তাহারা রাখিতে পারিবে না এবং উপভোগ করিতে পারিবে না, তৎপ্রাপ্তির জন্যে তাহারা আপ নারদের উপর অতিবাহোমোহদায়ক কর আনাইতে ছিল.

অপর সকলের এই বিষয়ে স্বীকৃত হইতে হইবে, যে ঐ সময়ে পৃথিবীর তাবদংশে ইংগ্লণ্ডীয়েরদের যেং উদ্যোগ হইতেছিল তাহা অত্যাশ্চর্য্য; যেহেতুক ইংগ্লণ্ডী য়েরদের প্রত্যেক উদ্যোগবিষয়ে যেং অর্থব্যয় হইয়াছিল, তদ্রূপ ব্যয় ঐ কালের পূর্ব্বে কোনো রাজ্যেই ব্যয় করে নাই. বিশেষত প্রুসীয়ার রাজাকে বহুর্থ দত্ত হইয়াছিল; এবং অধিবর্ষকলিঙ্গাদি দেশেতে বহুসৈন্য প্রেরিত হইয়াছিল; এবং উত্তরামেরিকাদেশেতে বিংশতিসহস্র সেনা ইংগ্লণ্ডীয়েরদের অধিকারিত্ব স্থাপন

করিয়াছিল; এবং ত্রিংশৎ সহস্র লোক জার্ম্মনি দেশেতে স্থাপিত হইয়া ছিল; এবং এইং রূপ পৃথিবীর অন্যং স্থানে কিল্লা থানা ইত্যাদিরক্ষণার্থে অন্যং অনেক সেনা প্রেরিত হইয়াছিল; কিন্তু যে মহাসৈন্য সমুদ্রযুদ্ধজন্য নিযুক্ত হইয়াছিল, তদপেক্ষা ঐ পূর্ব্বকথিত সমস্ত অর্থব্যয় অত্যল্প ছিল. ঐসমুদ্রযুদ্ধের নিমিত্তে নিযুক্ত সৈন্য এবং জাহাজ ইত্যাদি যেং স্থানে যাইত, সেং স্থানে তাহারা সর্ব্বতোভাবে মান্য হইত, এবং সমুদ্রেতে ফ্রান্সিসেরদের তাবৎ পরাক্রমের সংহার করিয়াছিল. ইংগ্লণ্ডীয় আদমিরালেরদের যেমত সাহস এবং কর্ম্মদক্ষতা তদ্রূপ কোনো বিষয়ে আমরা কোনো রাজবিবরণের মধ্যে অবগত হই নাই; ঐ সমস্ত আদ্মিরালেরা, শত্রুর অধিক বল এবং অধিক সৈন্য দেখিয়া ভীত হইত না. এবং ঝড়বৃষ্টীত্যাদিতেও তাহারা ভয়রহিত ছিল. আদমিরাল্ হাঅক্ নামে ব্যক্তি ব্রেটাগ্নি নামক তটসমীপস্থ ক্বিবেরণনামক সমুদ্রের খোলেতে, এক মহাপ্রচণ্ডঝড়ের মধ্যে, মহানিশা সময়ে, যাহাতে জাহাজস্থেরা সর্ব্বাপেক্ষা ভীত হয়, এইরূপ মহাশৈল বিশিষ্ট সমুদ্রতীরসমীপে, তুল্যসংখ্যক ফ্রান্সিস্ জাহাজের সহিত যুদ্ধ করিয়া বিজয়ী হইলেন.

ঐকালে ইংগ্লণ্ডীয় রাজ্য সর্ব্বপৃথিবীস্থ লোকেরদের সম্মুখে অত্যাশ্চর্য্য এবং যশোবিশিষ্টরূপ দৃষ্ট হইয়াছিল; কিন্তু ঐ সময়ে ইংগ্লণ্ডীয় রাজ্যের হিতবিষয়ে যেং যুদ্ধোদ্যোগ করা যাইতেছিল, এবং তদ্বিষয়ে সর্ব্বত্র সফল হইতেছিল, সেই সময় অল্পকালের জন্যে ইংগ্লণ্ডীয়েরদের ভাবব্যাচ্ছাদক এক বিষয় ওপস্থিত হইল. তাহা এই, আক্তোবর মাসের ২৫ পঁচিশা তারিখে, রাজা যিনি পূর্ব্বে কোনো পীড়াগ্রস্ত হইয়াছিলেন না, এবং আমি পীড়িত এই বিষয় কোনো কাহাকে কখনও কহিয়াছিলেন না, তিনি আত্মকুঠরীর মধ্যে ম্রিয়মানরূপে আত্মপরিবারকর্তৃক প্রাপ্তহইয়াছিলেন. প্রভাতে অন্য সময় যেমন গাত্রোত্থান করিতেন তেমনি ওঠিয়াছিলেন, এবং অতিসুদিনপ্রযুক্ত আত্মানুষঙ্গিরদিগকে কহিলেন, যে আমি কেন্সিংতন্নামক রাজোপবনে বেড়াইতে যাইব, যেহেতুক রাজা ঐ সময়ে ঐ স্থানে বাস করিয়াছিলেন. পরে ঐ ওপবনহইতে প্রত্যাগমন করিলে দুই তিন পল পরে, যে সময়ে তাঁহার নিকটে অন্য কেহ ছিল না, সে সময়ে তাঁহার মৃত্তিকায় ওপর পতিতহওনের শব্দ শুনা গেল. ঐ শব্দ শুনিয়া তাঁহার অনুষঙ্গীরা দৌড়িয়া আসিয়া তাঁহাকে তুলিয়া শয্যার ওপর শয়ন করাইল. পরে রাজা অতিক্ষীণশব্দপূর্ব্বক আমেলিয়ানামক রাজকন্যাকে ডাকিতে আজ্ঞা দিলেন, কিন্তু তাঁহার পঁহুছনের পূর্ব্বে রাজা মরিয়াছিলেন. পরে রাজচিকিৎসকেরা তাঁহার রক্তমোক্ষণের চেষ্টা করিয়াছিল, কিন্তু রক্ত নির্গত হইল না, তাহাতে রাজশরীর বিদীর্ণ করণানন্তর তাহারা দেখিল যে হৃৎপিণ্ডের দক্ষিণকোষ স্ফুটিত হইয়া, অনেক রক্ত সেই স্থানহইতে নির্গত হইয়াছে.

ঐ জর্জ রাজা আত্মপ্রজারদের বিলাপাধার হইয়া, এবং সর্ব্বত্র ব্যাপ্তজয় হইয়া, সপ্তসপ্ততি বৎসরবয়স্ক, তাহার মধ্যে ত্রয়স্ত্রিংসদ্বৎসর রাজত্ব করিয়া, পঞ্চত্ব পাইলেন. ঐপ্রকার মরণে, এবং তন্মরণকালবিষয়ে যদ্যপি কোনো সম্রাট্ সুখী হইতে পারেন, তবে ঐ জর্জ রাজা সুখী হইয়াছিলেন. ঐ সময়ে, যুদ্ধ এবং পরাজয় বিষয়ে ইংগ্লণ্ডীয়েরদের যে ব্যগ্রস্বভাব, তাহা ক্রমেং হ্রাস হইতে লাগিল, এবং তৎপরীবর্ত্তনে রাজকর্ম্ম চালাওনবিষয়ে সদ্বিবেচনা বর্দ্ধিত হইতে লাগিল. যেং বিরোধ ঐ দীর্ঘরাজত্বকালে উৎপন্ন হইয়া ক্রমেতে বর্দ্ধিত হইতে ছিল, তাহা ঐ সময় পরিপক্ব হয় নাই, কিন্তু ঐ গতরাজার উত্তরাধিকারির দুঃখদায়ক হওয়ার অনেক সম্ভাবনা দর্শাইয়াছিল. ঐ জর্জরাজা স্বয়ং বড়একটা বিদ্বান্ এবং কর্ম্মদক্ষ ছিলেন না, এবং যতক্ষণপর্য্যন্ত তিনি জার্ম্মনি দেশীয় আত্মাধিকার চালাইতে পারিতেন, এবং তজ্জন্যে সহায্যপ্রাপ্ত হইতেন, তাবৎ তিনি বৃটিনের সমস্ত রাজভার আত্মমন্ত্রিরদের হস্তে অর্পণ করিতেন. কিন্তু সে যাহা হউক, ঐ রাজার সহিত আমারদের অতিনৈকট্যসম্পর্কপ্রযুক্ত তাঁহার গুণ দোষবিষয় বিচার করণ আমার অনুপযুক্ত, অতএব বিপরীতমতাবলম্বী দুই গ্রন্থকর্ত্তারা তাঁহার বিষয় কি কহিয়াছেন, তাহা লিখি.

ঐ রাজার প্রশংসক, তাঁহার বিষয়ে এরূপ নির্ণয় করিয়াছেন, যে ঐ রাজার যেং কোনো আচরণের প্রতি আমরা দৃষ্টি করি, সেই সকল আচরণ অতিপ্রশংসনীয়. ঐ রাজার পূর্ব্বে যেং রাজবর্গেরা ইংগ্লণ্ডীয় সিংহাসনের উপর বসিয়াছেন, তাঁহারদের মধ্যে কেহ ঐ জর্জ রাজার মত বৃদ্ধবয়স্ক হইয়া দীর্ঘকাল সুখভোগ করেন নাই. এবং ঐ রাজার তাবৎ রাজত্বে তাঁহার প্রজারা বাণিজ্য ব্যবসায় এবং শিল্পবিদ্যা ইত্যাদিতে উত্তরোত্তর অতিখ্যাত্যাপন্ন হইতেছিল; এবং তিনি সর্ব্ববিষয়ে সদ্বিবেচনাপূর্ব্বক চলনদ্বারা আত্মপ্রজারদের পথপ্রদর্শক হইয়াছিলেন, কিন্তু প্রজারা তদনুযায়ি চলিত না. ঐ জর্জ রাজা স্বস্থিত ক্রুদ্ধস্বভাব ছিলেন, তাহাতে তাঁহার ব্যবহারো তদ্রূপ ছিল, কিন্তু সকলের প্রতি সদয় হইয়া সদ্বিবেচনাপূর্ব্বক চলিতেন. এবং তিনি যাহা করিতে চাহিতেন, তৎকরণে অতিসুমনা ছিলেন, এবং যাহা তিনি কহিতেন তদন্যথা কখনো করিতেন না; এবং প্রজাভৃত্য প্রভৃতিরদের প্রতি অতিদয়ালু ও প্রতিপালক ছিলেন; এবং অপরাধ ও অনিষ্টাচরণপ্রযুক্ত অবশ্যত্যক্তব্যব্যক্তিব্যতিরেকে, তিনি কখনো কোন মন্ত্রিকে কর্ম্মচ্যুত করিতেন না. এবং সংক্ষেপে যদি কহি, তবে বুঝা যায়, যে তিনি সৌন্দর্য্যাদি গুণাপেক্ষা কেবল আবশ্যকগুণ, প্রজারদের মধ্যে বর্দ্ধনার্থে প্রাণ ধারণ করিয়াছিলেন, এবং তিনি যেং বিশিষ্টাচরণ করিতেন, তাহাতে পরিতুষ্ট হইয়া, লোভরহিত [illegible]র বৃদ্ধিপ্রদর্শক হইয়া রহিয়াছিলেন.

ঐ রাজার বিষয় ঐরূপ বর্ণনা তাঁহার মিত্রেরা করিয়াছেন, কিন্তু অন্য ব্যক্তিরা আছেন যাঁহারা টাকার উল্টাপিঠ দেখেন. তাঁহারদের মধ্যে এক জন কহিয়াছেন, যে আমরা তাঁহার জ্ঞানের এবং গুণের নির্ণয়করণভারগ্রহণাকাঙ্খী নহি, বরঞ্চ তাঁহার প্রশংসাকরণে অবকাশাকাঙ্খী আছি. ঐ জর্জ রাজা যে রাজ্যে জন্মিয়াছিলেন সেই রাজ্যের প্রতি অতিস্নেহহেতুক অতিপ্রসিদ্ধ ছিলেন, এবং ঐ রাজ্যনিমিত্তে সর্ব্বস্ব দিতে উদ্যত ছিলেন. ঐ জর্জ রাজা, তিনি স্বয়ং মূর্খ থাকাতে অন্যের মধ্যে বিদ্যার বাহুল্য দেখিতে পাইতেন না; এবং যদ্যপি তাঁহার রাজত্বের মধ্যে বিদ্যা বর্দ্ধিতা হইয়াছিল, তথাপি তৎপ্রীতি এবং শাসনক্রমে বর্দ্ধিতা হয় নাই. তাঁহার দাতৃত্বধর্ম্ম তাহা কেবল লোভমাত্র, এবং তিনি প্রজারদের নিমিত্তে সঞ্চয় না করিয়া, কেবল আপনার নিমিত্তে সঞ্চয় করিতেন. এবং তিনি কোনো এক বৃহদ্গুণেতে খ্যাত্যাপন্ন ছিলেন না, কিন্তু অনেক নীচকর্ম্ম করিতেন, ইহা অনেকে জানে. ঐ রাজার ঐ গুণাগুণ নির্ণয়ের মধ্যে কোনটা সত্য, কিম্বা ঐ বিষয়ের মধ্যে যাহাং নির্ণীত হইয়াছে তাহার কতক সত্য কি না, ইহা কহন আমার কার্য্য নহে; যদি তাঁহার মিত্রেরা অনেক ছিল, তাঁহার শত্রুপক্ষও অনেক ছিল, অতএব ঐ বিবাদ ভাবীবিদ্বানেরা বিচার করুন.

## ৩৬ ষট্ত্রিংশাধ্যায়.

### তৃতীয় জর্জের বিবরণ.

দ্বিতীয় জর্জের মৃত্যুর পরে, তাঁহার পৌত্র তৃতীয় জর্জনামে বর্ত্তমান রাজা, ঐ সময়ে সিংহাসনোপবিষ্ঠ হইয়া রাজা হইয়াছিলেন; ঐ তৃতীয় জর্জের পিতা রাজপদস্থ হওনের পূর্ব্বে যুবরাজ পদস্থসময়ে মৃত্যুপ্রাপ্ত হইলেন, তাহাতে ঐ তৃতীয় জর্জ অভিষিক্ত হইয়া তৎক্ষণাৎ পার্লিমেন্ত আহ্বান করিলেন. পরে ঐ মহাসভ্যেরা নবেম্বর মাসে একত্রীভূত হইয়া, রাজপরীবার প্রতিপালনার্থে এবং রাজমুকুটের সম্ভ্রম রক্ষণার্থে, যাবজ্জীবন রাজাকে ৬৪০০০০০ চৌষট্টি লক্ষ টাকা

বার্ষিক করিয়া দিল; তাহা পদান্তরদের বার্ষিকরূপে অদ্যপর্য্যন্ত খ্যাত আছে. ঐ বৎসরে তাবদ্রাজ্যের খরচ ১৯ ৬১৬ ১১৯ পৌণ্ড, ১৯ ঊনিশ সিলিং, এবং পৌনে দশ পেন্স, অর্থাৎ ১৫৬৯২৮৯৬০ এক অর্ব্বুদ ছাপান্নকোটি নয় লক্ষ আটাইশ হাজার নয়শত ষাইট টাকা হইয়াছিল. ঐ অর্থ অতিবিস্তর বোধ হয়, এবং ব্যবসাি রাজ্য ব্যতিরিক্ত অন্য কোনো রাজ্যহইতে তত অর্থ উৎপন্ন হইতে পারিত না. কিন্তু ঐ সময়ে ইংগ্লণ্ডীয়েরা, সর্ব্বত্র যে মহাযুদ্ধবিষয়ে নিমগ্ন ছিল, মনে করি যে ঐ বিষয়ে যত অর্থের নিতান্ত আবশ্যক ছিল, তাহাহইতে অধিক ব্যয় হয় নাই.

তৎপর রাজ্যের ব্যবস্থানুসারে রাজা স্বমীয়মতাবলম্বিনী স্ত্রী বিবাহকরণে নিসারিত ছিলেন, অতএব ইউরোপ্ দেশীয় মহাবংশপ্রসূতা কোনহ স্ত্রীকে বিবাহ করিতে পারিলেন না; তাহাতে মেক্লেনবর্গ স্ত্রেলিস্ন বংশজ, জার্মনি দেশের উত্তর পশ্চিমাংশে স্থিত এক ক্ষুদ্ররাজ্যের অধিকারির কুলোদ্ভবা এক কন্যাকে বিবাহ করিলেন; এবং ঐ বরবর্ণিনী স্বাধীর ভাবদাচরণ তৎকালাবধি এমত উপযুক্ত মত হইয়াছিল, যে রাজা তাঁহাকে গ্রহণকরণে কখনো কোনোরূপে খিদ্যমান হন নাই.

ঐ উভয় ব্যক্তির সেপ্তম্বর মাসের ৮ অষ্টম তারিখে বিবাহ হইয়াছিল, এবং ঐ মাসের ২২ বাইশ তারিখে, তিনি রাজমহিষীপদে অত্যাড়ম্বরপূর্ব্বক বেস্ত মিনস্তর আচিনামক ধর্ম্মশালায় অভিষিক্ত হইলেন.

ঐ বৎসরে ইউরোপ দেশ, কোনো গণনীয় যুদ্ধদ্বারা খ্যাত্যাপন্ন হয় নাই. কিন্তু পূর্ব্বে অশিরণীদি দেশেতে, বাঙ্গালার নবাব কার্য চ্যুত হইলেন. তাঁহার পদে তাঁহার জামাতা নিযুক্ত হইলেন. ঐ দেশে অন্যান্য সকল নিষ্ঠুরব্যবহারসংযুক্ত দেশের ন্যায়. ঐ সময়ে প্রতিক্ষণে প্রভুত্বের পরীবর্ত্তন হইত; কিন্তু কেবল তাহা নয়, ঐ সময়ে ইংগ্লণ্ডীয়কর্ত্তৃক অনেক নিষ্ঠুরব্যবহার এবং প্রবঞ্চনা এবং কদর্য্যাচরণপ্রভৃতি হইয়াছিল.

ঐ সময়ে পিৎ নামক রাজমন্ত্রী, যাঁহার প্রতি গতরাজার কখনো বড়একটা শ্রদ্ধা জন্মে নাই, তিনি অত্যুদ্যোগ এবং সফলতাপূর্ব্বক যুদ্ধকর্ম্ম চালাইতে লাগিলেন; এবং তিনি যেমন যুদ্ধ চালাইতেলাগিলেন, তাঁহার পূর্ব্বে কখন কোনো মন্ত্রী তেমত যুদ্ধ চালান নাই; ঐ পিৎ যেরূপ বিজ্ঞ ছিলেন তদ্রূপ চতুরতাপূর্ব্বক শত্রুদের ভাবদ্বৃত্তান্ত এবং সন্ধান জ্ঞাত ছিলেন. ঐ পিৎ অনেককালাবধি অতিশয়ক্রোধপূর্ব্বক দেখিলেন, যে স্পেনজাতীয়েরা ঔদাসীন আপনারদিগকে জানাইলেও, ফ্রান্সিসেরদের সহিত তাহারদের অতিসৌহার্দ্দ ছিল; এবং অন্যান্য দেশেতে চার প্রেরণদ্বারা তিনি ইহা অবগত হইলেন, যে ঐ স্পেনজাতীয়েরা ঐ অত্যন্তাভিলাষ বর্দ্ধনেচ্ছুক ফ্রান্সিসেরদের সহিত দ্বিরাজকুলকসম্বন্ধ নামে এক সন্ধি করিয়া

ছিল, তাহাতে ঐ পিতের দৃঢ়প্রতীতি হইল, যে অল্পদিনের মধ্যে ঐ উভয়জাতীয়েরা ইংগ্লণ্ডীয়েরদের সহিত প্রকাশরূপে যুদ্ধ করিবেন. ঐ সকল বিষয়দ্বারা চালিত হইয়া, ঐ পিৎ এই পরামর্শ দিলেন, যে যদ্যপি স্পেনদেশীয় রাজসভ্যেরা ব্রিটিন্ দেশের রাজসভেরদিগকে তৎক্ষণে কোনো যথার্থ কারণ না দেখায়, তবে স্পেন্ জাতীয়েরদের কাষ্ঠময়জাহাজ নষ্টকরণার্থে, কিম্বা অন্য কোনো বৃহদাঘাত করণার্থে ভূমধ্যস্থসমুদ্রেতে, এক যুদ্ধজাহাজসমূহ অতিত্বরায় প্রেরণ করণো পযুক্ত. ঐ মন্ত্রণা অন্যং রাজসভ্যকর্ত্তৃক অনেক বাধাপ্রাপ্ত হইয়াছিল যেহেতুক অন্যং মন্ত্রীরা ঐ মন্ত্রির পরামর্শানুসারে চলন অকর্ত্তব্য, ইহা জ্ঞান করিয়া বা হউক, কিম্বা ঐ সভ্যকে পদচ্যুতকরণেচ্ছাতেইবা হউক, তাঁহার ঐ মন্ত্রণা যাহাতে নষ্ট হয় এই চেষ্টায় ছিল; কেননা ঐ পিৎ নামে মন্ত্রী মহাসভায় এবং রাজসভায় এমত খ্যাত্যাপন্ন হইয়াছিলেন, যে তাহাতে প্রায় সমস্ত প্রাচীনবনাঢ্য এবং পরাক্রমশালী বংশজ মন্ত্রিরদের পরাক্রমাদি লোপ করিয়াছিলেন. অপর সংক্ষেপে কহি, যে ঐ পিৎ এবং তেম্‌প্লনামক প্রদেশাধিকারীব্যতিরিক্ত, ঐ মন্ত্রণা সকল সভ্যকর্ত্তৃক রদ হইয়াছিল, তাহাতে ঐ দুই মন্ত্রীরা স্বস্বকার্য্যত্যাগ করিল; প্রথম ব্যক্তি প্রধানমন্ত্রিপদে এবং শেষ কথিতব্যক্তি রাজার নিজমোহরধারিপদে নিযুক্তছিলেন. কিন্তু ঐ পিৎ নামে রাজমন্ত্রী যে রাজার এবং রাজ্যস্থেরদের নিকটে কোনো কৃপাচিহ্ন অপ্রাপ্ত হইয়া কর্ম্মচ্যুত হন, এবিষয়ে সম্মত না হইয়া, সভ্যেরা ২৪০০০ চব্বিশ হাজার টাকা তদবধি তিনপুরুষপর্য্যন্ত বার্ষিক করিয়া দিলেন, এবং তাঁহার স্ত্রীকে অধিপতিপত্নী পদে নিযুক্ত করিলেন.

অপর অল্প মাসের মধ্যে রাজ্যস্থেরা জ্ঞাত হইল, যে স্পেনজাতীয়েরদের বিষয়ে ঐ পিতের যেং সন্দেহ, তাহা অতিযথার্থ ছিল; কেননা যখন ব্রিস্টলের প্রদেশাধিকারী, যিনি মাদ্রিদ্‌নামক শহরে ইংগ্লণ্ডপক্ষে উকীল হইয়া রহিয়াছিলেন, তিনি যখন ঐ দ্বিবংশজসন্ধিপত্র দেখিতে চাহিয়া ছিলেন, এবং বর্ত্তমানযুদ্ধে স্পেনদেশীয় সভ্যেরা ফ্রাঁসিস্ দেশীয়েরদের সহিত মিলিবে কি না, এই বিষয় যখন জ্ঞাত হইতে চাহিয়াছিলেন, তখন কেবল অন্য বিষয়ের উত্তর পাইলেন, এবং তাঁহার তাবৎ প্রার্থনাবাক্যবিষয়ে বিপরীত উত্তরপ্রাপ্ত হইলেন. অতএব ঐ উকীল ইংগ্লণ্ডদেশে প্রত্যাগমনকালে স্পেন্‌জাতীয় সভ্যেরদের নিকটে বিদায় না হইয়া, মাদ্রিদ্‌নামক নগরত্যাগ করিয়া চলিয়া গেলেন; ইহাতে স্পেন্ জাতীয়েরদের বৈরিস্বভাব জানাগেল; এবং অল্পদিনেরপরে ইংগ্লণ্ডীয়েরা ঐ স্পেন্ জাতীয়েরদের সহিত যুদ্ধপ্রকাশ করিল.

অপর পুরাতন পার্লিমেন্ত ভগ্ন হইয়া, নূতন এক পার্লিমেন্ত নিরূপিত হইল; ঐ সভ্যেরা প্রথমত এই এক বিষয় স্থির করিলেন, যে রাণী যাবৎ বাঁচেন এবং রাজার

মৃত্যুর পরেও, ঐ রাণী ৮০০০০০ আট লক্ষ টাকা বার্ষিক পাইবেন, এবং সমর্সেৎ নামে রাজাট্টালিকা যাহা পরে বকিংহামের অট্টালিকার নিমিত্তে পরীবর্ত্তিত হইয়াছিল তাহা, এবং রিচমন্দনামক উপবনের তাবদ্ভূমি, এবং রাজগৃহ ইত্যাদি পাইবেন. পূর্ব্ববৎসরাপেক্ষা ঐ বৎসরে রাজ্যের ব্যয়, বিশ লক্ষ টাকার ন্যূন নহে অকূলন হইয়াছিল.

অপর ঐ রাজত্বের উপক্রমাবধি পিতের স্বকার্য্যার্পণকরণপর্য্যন্ত, মন্ত্রেরদের মধ্যে কোনো ভারীপরীবর্ত্তন হয় নাই; এবং গতরাজার মরণসময়ে যেরূপ ছিল, প্রায় তেমনি রহিয়াছিল, কেবল এই এক অল্প বিশেষ ছিল, যে শ্রীযুত ব্যুৎ যাঁহার বিষয় সকলে ভাবিল যে তিনি রাজার অতিপ্রিয়, তিনি মন্ত্রেরদেরকর্ত্তৃক আনীত হইয়া হল্দের্নেসের প্রদেশাধিকারির বদলে প্রধানমন্ত্রিপদে নিরূপিত হইয়াছিলেন. কিন্তু সে সকল যাহা হউক, ঐ সময়ে অন্য বহুবিষয়ক এক বিষয় উপস্থিত হইল; তাহা এই, অনেককালাবধি রাজ্যস্থেরা ইহা ভাবিয়াছিল, যে আন্ননাম্নী রাণীর রাজত্বে, মার্লবরয়ের বংশজ মন্ত্রেরদের উপর যেমত কর্ত্তৃত্ব করিল, তেমনিও দ্বিতীয় জর্জ রাজার শেষাবস্থায় পেল্হাম্ বংশজেরদের কথা চলিত; এবং তাহা যে সত্য ঐ বিষয়ে লোকেরদের বোধ জন্মাওনার্থে অনেক চেষ্টা পাইয়াছিল, অতএব কথিত আছে যে এই বিষয় নিশ্চয় করাগিয়াছিল, যে কোনোরূপে ঐ পেল্হাম্ এবং তাঁহার তাবদনুষঙ্গিরা নষ্ট হয়. তাহাতে নিউকাস্তলের অগ্রণী স্বচাকরী বিষয়ে এমত উদ্বিগ্ন হইয়াছিলেন, যে তিনি আপনার প্রধানমন্ত্রিপদ ত্যাগ করিলেন, এবং ব্যুৎ নামে প্রদেশাধিকারী ঐ পদপ্রাপ্ত হইলেন. ঐ প্রকার ব্যবহারপ্রযুক্ত ব্যুৎনামক প্রদেশাধিকারির এবং নিউকাস্তলের অগ্রণীর অনুষঙ্গিরদের মধ্যে লেখনপত্রদ্বারা অতিবৃহদ্যুদ্ধ হইতে লাগিল; তাহাতে যে পরস্পর পক্ষপাতী হওনাভিলাষ পিতের আমলে প্রায় নিবৃত্ত পাইয়াছিল, তাহা পুনরায় ঐ রাজ্যস্থেরদের মধ্যে বর্দ্ধিত হইতে লাগিল.

অপর এই বিষয়ে সকলের স্বীকৃত হইতে হইবে, যে ঐ নিউকাস্তলের অগ্রণী বড় একটা বিজ্ঞ ছিলেন না, কিন্তু হেনরী পেল্হাম্নামক তাঁহার ভ্রাতা অতিবিদ্বান্ ছিলেন. কিন্তু সে যাহা হউক স্বেচ্ছাচারক দেশের মধ্যে ঐ অগ্রণী তাঁহার সকল দোষসহকারে, খ্যাত্যাপন্নরাজমন্ত্রিযোগ্য লোক ছিলেন; ঐ অগ্রণী অতিসরল এবং দাতা এবং স্বতন্ত্র এবং আতিথেয় এবং ব্যবহারেতে সম্যগ্ধ্যানিত ছিলেন: এবং অন্যের মত আত্মজন্যে এবং স্বপরিবারজন্যে জীবিকাদির সংগ্রহ না করিয়া, আত্মপৈতৃক ধন রাজার এবং রাজ্যের সম্পূর্ণার্থে ব্যয় করিতেন; এবং যখন দৈন্যাবস্থায় আত্মকার্য্যচ্যুত হইয়া, সামান্যলোকপ্রায় বাস করিতে চাহিয়াছিলেন, তখন রাজা তাঁহাকে এক বার্ষিকজীবিকা করিয়া দিতে চাহিয়াছিলেন,

তাহাতে তিনি অতিমনস্বিরূপে উত্তর দিলেন, যে স্বরাজ্যের সম্ভ্রমবর্দ্ধনবিষয়ে এক রাজার সমান বিনব্যয়করণানন্তর, আমি শেষাবস্থায় রাজ্যাস্থেরদের প্রতি ভার দায়ক হইতে চাহি না, বরঞ্চ আমার বৃদ্ধাগুণীস্ত্রীকে রজকীকার্য্য করাইয়া জীবননির্ব্বাহ করিব, সেও ভাল.

অপর এখন রাজ্যস্থেরদের পরস্পর সন্দেহকালাতীতহওনপ্রযুক্ত, আমরা সত্য বাক্য কহনে নির্ভয়; অতএব কহি, যে অন্যপক্ষে শ্রীযুক্ত বুৎ অতিকর্ম্মক্ষম ছিলেন, এবং বড় ধর্ম্মিষ্ঠ ছিলেন, কিন্ত সুবক্তা এবং ঔদার্য্যাদিগুণবিশিষ্ট ব্যক্তিরে কে ইংগ্লণ্ডীয় কোনো রাজমন্ত্রী খ্যাত্যাপন্ন হইতে পারেন না, তদ্বিষয়ে কিঞ্চি ম্লান ছিলেন. ঐ মন্ত্রী শাস্ত্রবিষয়ে বিদ্বানপ্রযুক্ত, জর্জের রাজসিংহাসনস্থ হওন সময়ে তিনি যে কার্য্যে নিযুক্ত ছিলেন, অর্থাৎ রাজবস্ত্রপরিধায়কপদে, তাহাতে যদ্যপি তিনি অবিরত নিযুক্ত থাকিতেন, তবে পূর্ব্বকালীন মাসেনাস্নামক পণ্ডিত স্বরূপ খ্যাত্যাপন্ন হইতে পারিতেন. এবং ঐ সময়ে, রাজা শাস্ত্রবিজ্ঞ লোকেরদি গকে যেং দান করিতেন, তাহা প্রজারা লক্ষ্য করিয়া অবশ্য অনুমান করিত, যে ঐ মন্ত্রির পরামর্শে এবং কথায় দান করিতেন. কিন্ত ঐ মন্ত্রী নীতিবিষয়েতে আপ নাকে নিমগ্ন করিয়াছিলেন, এবং নীতিবিষয়েতে সুশিক্ষিত না হওনপ্রযুক্ত এবং অপারকতাপ্রযুক্ত, তিনি আপনার স্বমনোদ্বেগবর্দ্ধক হইলেন এবং কতককালের নিমিত্তে আত্মরাজারও খ্যাতি নাশক এবং রাজমন্ত্রণার বিসদৃশকারক ছিলেন.

কিন্ত সে সকল যাহা হউক, ঐ সমস্ত কালে যুদ্ধ পূর্ব্বরাগানুসারে এবং পূর্ব্ব সফলতাপূর্ব্বক চালিত হইতেছিল. রাজনীতি বিষয়ক কি কর্ম্মবিষয়ক যাহা হউক, এমত এক বৃহদ্ব্যাপার যখন চালিত হয়, তখন তাহা চালিত হইতেই থাকে, এবং যে পরাক্রমদ্বারা তাহা প্রথমত চালিত হইয়াছিল সেই পরাক্রম শেষ প্রাপ্ত হইলেও তাহার পরে অনেক কালপর্য্যন্ত চলে. যেহেতুক স্পেন্জাতীয়ের দের অধিকারাক্রমণার্থে দুই বহদায়োজন হইয়াছিল; প্রথমত মেক্সিকোনামক সমুদ্রের খোলেতে স্থিত হাবান্নানামক শহর আক্রমণার্থে, এবং দ্বিতীয়ত অদ্বিবশি কলিঙ্গ দেশেতে স্থিত মানিলা নামে উপদ্বীপাক্রমণার্থে প্রেরিত হইয়াছিল, এবং ঐ দুই যুদ্ধযাত্রায় ইংগ্লণ্ডীয়েরা সফল হইয়াছিল. প্রথম কথিত স্থানের মধ্যে প্রাপ্ত লুট ষাইট লক্ষ পৌণ্ড ছিল, এবং শেষকথিত স্থান বিংশতি লক্ষ টাকার নিমিত্তে ইংগ্লণ্ডীয়েরদের স্থানহইতে পুনঃক্রান্ত হইয়াছিল, কিন্ত আমারা অনুমান করি যে সে টাকা অদ্যপর্য্যন্ত দত্ত হয় নাই.

ঐ সময়ে প্রুসিয়ার রাজা. যিনি ইংগ্লণ্ডীয়েরদের প্রধান মিত্র ছিলেন, এবং যাঁহার নাম ঐ যুদ্ধবিষয়ে পুরুষানুক্রমে অতিখ্যাত্যাপন্ন হইবে এমত বীরত্বপ্রাপক যুদ্ধ করিয়াছিলেন. সেই রাজা কতককালাবধি অনেক বলবান এবং দৃঢ়দ্বেষকারি

শত্রুকর্ত্তৃক এমত বেষ্টিত হইয়াছিলেন, যে প্রতিদণ্ড তাঁহার সর্ব্বনাশ হওয়ার সম্ভাবনা হইয়া ছিল ; ইত্যবসরে যাহা প্রায় সর্ব্বদেশে ঘটিয়া থাকে, এবং যাহা মনুষ্যের জ্ঞানপূর্ব্বক বোধগম্য হয় না, এবং যাহাতে মনুষ্যের শক্তি নাই যে ঘটায়, এমত কোনো এক অকস্মাৎ দৈব প্রসন্ন হওয়াতে, তিনি মুক্তি পাইলেন. ইলিশাবেৎ নাম্নী রুসিয়া দেশের সম্রাটের স্ত্রীর মৃত্যু হইলে, তৃতীয় পিতরনামক তাঁহার পিতৃব্য পুত্র উত্তরাধিকারী হইলেন. ঐ তৃতীয় পিতর প্রুসিয়াদেশের রাজার সহিত ঐক্য করিয়া, এবং যুদ্ধবিষয়ে তাঁহার সহিত মিলিত হইয়া, পূর্ব্বে যেং রাজগণেরদের সহিত ঐ ইলিশাবেতের ঐক্যভাব ছিল, তাঁহাদের সহিত যুদ্ধ করিতে লাগিলেন. এবং অল্প কালের মধ্যে ঐ কার্য্য এবং অন্যং কতকগুলিন কার্য্যের জন্যে, তিনি স্বপ্রজারদের মধ্যে এমত অখ্যাত্যাপন্ন হইতে লাগিলেন, যে ছয়মাস রাজমুকুট ধারণ করিলে পর, তিনি সিংহাসনচ্যুত হইলেন ; এবং যে রোগেতে প্রায় সমস্ত চ্যুতরাজ্য রাজগণেরদের মৃত্যু হয়, ঐ প্রকার রোগগ্রস্ত হইয়া কিঞ্চিৎ কালানন্তর কারাগৃহে প্রাণত্যাগ করিলেন. পরে কাতরেন্ নাম্নী ঐ রাজার স্ত্রী যিনি তাঁহার উত্তরাধিকারিণী, এবং ঐ দেশের গতসম্রাট্পত্নী ছিলেন, তিনি তাঁহার স্বামির অভিমতে না চলিয়া, আত্মসৈন্য সকলকে প্রুসিয়াদেশহইতে পুনরানয়ন করিলেন, কিন্তু ঐ রাজার সহিত শত্রুতা থাকিলেও যুদ্ধ করিলেন না. তাহাতে ঐ প্রুসিয়া দেশের রাজা সর্ব্বাপেক্ষা ভয়ঙ্কর বৈরিহইতে মুক্ত হইয়া, অন্য শত্রুগণের সহিত যুদ্ধকরণে সমর্থ হইলেন.

অপর যে কোনো যুদ্ধ কোনো রাজাস্বকর্ত্তৃক কোনোদেশে হইয়াছিল, সেই সমস্ত যুদ্ধহইতে ঐ যুদ্ধ মহাব্রিটিনের প্রতি অতিসাড়ম্বর এবং মঙ্গলদায়ক হইয়াছিল. যেহেতুক সপ্তবৎসরের মধ্যে মহাব্রিটিন, উত্তরামেরিকার তাবৎ মহাদ্বীপের স্বামী হইয়াছিলেন ; এবং তিনি পঁচিশটা উপদ্বীপ হস্তগত করিয়াছিলেন, ঐ সমস্ত উপদ্বীপ অতিবৃহৎ২ ছিল, এবং সে সকলেতে অতিশয় উৎপন্ন হইত, এবং ঐ উপদ্বীপ সকল ইংগ্লণ্ডীয়েরদের প্রতি অতিশয় প্রয়োজনাই ছিল ; এবং তিনি জলে স্থলে দ্বাদশ বৃহৎ যুদ্ধেতে বিজয়ী হইয়াছিলেন ; এবং নয় সুরক্ষিত শহর এবং নগর, এবং প্রায় চল্লিশ গড় কিল্লা ইত্যাদি হস্তগত করিয়াছিলেন ; এবং এক শত যুদ্ধজাহাজ শত্রুহইতে লইয়া নষ্ট এবং হস্তগত করিয়াছিলেন ; এবং কথিত আছে যে ঐ সকল বিষয়দ্বারা ২৪০০০০০০ দুই শত চল্লিশ লক্ষ টাকা লুটে পাইয়াছিলেন. ঐ কালে ইংগ্লণ্ডরাজ্য, যুদ্ধেতে অকথনীয়রূপে সফল হইলেও, ঐক্যকরণে অনিচ্ছুক ছিলেন না ; যেহেতুক যে বৃহৎকার্য্য, অর্থাৎ আমেরিকা দেশেতে ইংগ্লণ্ডীয় অধিকাররক্ষণনিমিত্তে যে ঐ যুদ্ধ প্রথম উপস্থিত হইয়াছিল, তাহা সম্পূর্ণ হইয়াছিল, কিন্তু সে সকল যাহা হউক, ইংগ্লণ্ড রাজ্যের অর্থ প্রাপণের অনেক

দ্বার হইলেও তাঁহার অর্থব্যয় আয়হইতে অধিক হইয়াছিল, এবং স্বদেশ লোক হীনতাপ্রযুক্ত যুদ্ধার্থে লোক সংগ্রহকরণে অক্ষম হইতে লাগিলেন. অপর ঐ সময়ে যুদ্ধেতে নিমগ্ন অন্যং রাজাস্থেরাও, অন্যং অনেক ভারিকারণজন্যে অধিক ঐক্যেচ্ছুক হইতে লাগিলেন. যেহেতুক ঐ সময়ে ফ্রাঁসিসেরদের সমস্ত যুদ্ধজাহাজ প্রায় নষ্ট হইয়াছিল, এবং রাজ্য লোকহীন এবং অর্থহীন হইতে লাগিল. এবং ঐ যুদ্ধ বহুকাল স্থায়ি হওয়াতে স্পেন্‌দেশের লাভের কোনো ভরসা ছিল না, বরং সর্ব্বশূন্য হওয়ার আশঙ্কা ছিল. এবং পোর্তুগাল্ রাজ্য, যাহা অল্প দিবস পূর্ব্বে ঐ বিরোধের মধ্যে প্রবিষ্ট হইয়া ছিল, এবং যাহাতে বর্বং বংশজ চড়াও করিয়াছিল, তাহার দশা ঐ স্পেন্‌দেশের দশাহইতে মন্দ ছিল অতএব পৃথক্ং পক্ষপাতীরাজগণেরা ঐক্য করিলে মঙ্গল হইবে, এবিষয়ে সম্মত হইয়া, পারিশনামক নগর ঐক্যের নিমিত্তে পরামর্শ করণার্থে নিরূপণ করিল; তাহাতে কতককাল বাদানুবাদানন্তর ফেব্রুয়ারি মাসের ১০ দশমী তারিখে ঐক্য স্থিরীকৃত হইল. ঐ ঐক্যেতে মহাব্রিটিন্ ফ্লরিদা দেশের পরীবর্ত্তনে হাবান্না নামে দেশ প্রাপ্ত হইলেন; এবং কানাদা এবং কেপ্‌ব্রেতন্ এবং তবাগো এবং দমিনিকা এবং বিন্‌সেন্ত এবং আফ্রিকাতটস্থ গ্রেনাদেস্ এবং সেনেগাল্ নামক স্থান স্বাধিকারে রাখিলেন, কিন্তু যুদ্ধ সময়ে যে অন্যং দেশপ্রাপ্ত হইয়া ছিলেন, সে সকল পুনর্ব্বার ফিরিয়া দিলেন. কিছু কাল পরে হংগরি দেশের সম্রাজ্ঞী রাণীর সহিত এবং প্রুসিয়ার রাজার সহিত ঐক্য হইল, তদ্রূপে তাবৎ ইউরোপেতে ঐক্য পুনঃ স্থাপিত হইল. ঐ যুদ্ধসমাপ্তিসময়ে মহাব্রিটিন্‌রাজ্যের ঋণ ২৯৬০০০০০০০ টাকা হইয়াছিল, এবং ঐ ঋণের বার্ষিক সুদ কোটি টাকা ছিল.

অপর শ্রীযুত ব্যুৎ যিনি রাজার অতিপ্রিয় পাত্রএমত বোধ হইয়াছিল, তিনি সভ্যপদে নিযুক্তহওনকালাবধি, তাঁহার বিরুদ্ধে ঐ বিষয়ে যেং জনরব হইয়াছিল, তাহা অতিশয় বর্দ্ধিত হইতে লাগিল; কিন্তু ঐ সময়ে সায়দরনামক এক প্রকার সুরার কর নিরূপণহওন জন্যে, তাঁহার সর্ব্বনাশ উপস্থিত হইল. ঐ ব্যক্তি প্রথমত প্রধানখাজাঞ্চিপদ, এপ্রেল মাসে সমর্পণ করিলেন; এবং তৎপরীবর্ত্তনে শ্রীযুত জর্জ গ্রেনবেল্ নিযুক্ত হইলেন. অপর ঐ সময়ে রাজাস্থেরা অস্ত্রযুদ্ধহইতে লেখনরূপ যুদ্ধের প্রতি নিরীক্ষণ করিয়া রহিল; এবং দ্বেষপূর্ব্বক রচিত অনেক কাগজপত্র গ্রন্থপ্রভৃতি, উভয়পক্ষপাতিরদের অনুগত লোককর্তৃক প্রকাশিত হইয়াছিল. কিন্তু ঐ সকল গ্রন্থের মধ্যে, সকলহইতে অধিক ক্রোধার্থক উত্তরব্রিটিন্ নামক নিরূপিত সময়ে মুদ্রিত এক কাগজ হইয়াছিল, এবং কথিত আছে যে বিল্কসনামক আইল্সবরি নগরস্থ প্রতিনিধিসভ্য এক ব্যক্তি, ঐ কাগজের প্রধান রচক ছিলেন. ঐ ব্যক্তি বিদ্বান্ এবং গ্রন্থরচনাতে সাহসিক ছিলেন, কিন্তু আ

চরণে বড়একটা স্থিরমতি ছিলেন না, এবং ঐ বিষয়ে তিনি কাল্পনিকও ছিলেন না, যেহেতুক আমরা কখনো শুনি নাই, যে তিনি গ্রন্থরচনাবিষয়ে আত্মসুখ্যাতি বন্ধনেতুক ছিলেন. ঐ ব্যক্তি ঐ উত্তরব্রিটিন্নামক কাগজের ৪৫ নম্বরে, রাজা যে প্রস্তাব আপনার পার্লিয়েমেন্তসভ্যের কাছে করিয়াছিলেন, তাহার বিরুদ্ধে অনেক অন্যায়বাক্য রচিয়াছিলেন, তাহাতে সভ্যেরা ঐ বিষয় তাচ্ছল্য করিল না; অতএব ঐ কাগজরচকেরদিগকে এবং তচ্ছাপাকারকেরদিগকে এবং তৎ প্রকাশকেরদিগকে বন্ধ করিতে আজ্ঞা দিলেন.

পরে ঐ বিল্কস্ ধৃত হইয়া গড়েতে বন্দী হইলেন; এবং ঐ সময়ে অন্য২ কতক গুলিন ছাপাকারকেরা ধৃত হইল, কিন্তু পরেতে ঐ ধারকেরদের প্রতি নালিশ করিয়া আদালতে অনেক অর্থ পুনঃপ্রাপ্ত হইল. ঐ বিল্কস্নামক ব্যক্তিও আপনার শরীরংবরেতি ব্যবস্থা শদরআদালতের নিকটে উপস্থিত করনেতে, ঐ আদালতের বিচারকেরদের আজ্ঞানুসারে গড়ের বন্দীশালাহইতে মুক্ত হইলেন; এবং ঐ আদালতের বিচারকর্তারা পরস্পর সম্মত হইয়া কহিল, যে পরাপলাপ পত্র লেখনবিষয়ে পার্লিয়েমেণ্টস্থ সভ্যেরা দোষী হইতে পারে না. কিন্তু প্রজা প্রতিনিধিসভ্যেরা ঐ বিষয়ে অন্যমতাবলম্বী ছিল, অতএব তাহারা এবিষয়ে একবাক্য হইল, যে ঐ উত্তরব্রিটিন্ নামক কাগজের ৪৫ পঁয়তাল্লিশ নম্বরে যাহা লেখা ছিল, তাহা মিথ্যা এবং অতিকদর্য্য এবং কলহজনক পরাপলাপ পত্র বট; এবং ঐ প্রকারপত্র লেখনে কেহ পার্লিয়েমেণ্টীয় সভ্য হইলেও নির্দোষী হইতে পারে না. কিছু কালপরে ঐ বিল্কস্ নামে ব্যক্তি, মার্টিন্নামক পার্লিয়েমেণ্টের এক সভ্য যিনি রাজভাণ্ডারের প্রধান মুহুরের ছিলেন, তাঁহার সহিত পিস্তলদ্বারা পরস্পর যুদ্ধ করিলেন; ঐ বিল্কস্ স্বরচনার মধ্যে ঐ ব্যক্তির অনেক অপবাদ করিয়াছিলেন. উভয়ের যুদ্ধেতে ঐ বিল্কস্ এক মহোৎপাতজনক ক্ষতপ্রাপ্ত হইলেন, কিন্তু কিছু পরে সুস্থ হইয়া ফ্রাঁন্সিস্ দেশে যাইতে মনস্থ করিলেন. পরে জানওয়ারি মাসে, ঐ বিল্কস্ প্রজাপ্রতিনিধিসভ্যেরদিগহইতে বহিষ্কৃত হইলেন; এবং ঐ উত্তরব্রিটিন্নামক কাগজ ছাপাওনে যে২ অপবাদ পাইয়াছিলেন, তদ্বিষয়ে, এবং অন্য২ কতকগুলিন অপবাদ বিষয়ে, বিচারসময়ে তাঁহার সাক্ষাৎকার না হওয়াতে, সভ্যেরা কহিল যে তিনি ভ্রষ্টন্যায়; তাহাতে ঐ বিল্কস্ অন্যায়েতে বদ্ধ হইবাতে প্রধানমন্ত্রিরদের প্রতি যে২ নালিশ করিয়াছিলেন, তাহাও সকল ব্যর্থ হইল. পরে উভয় পার্লিয়েমেণ্টগৃহের সভ্যেরা জানাইল, যে ভ্রষ্টন্যায় ব্যক্তিরদের প্রতি যে২ ধরণাজ্ঞা নির্গতা হইয়াছে তাহা অন্যায্য; তাহাতে আমরা বুঝিতে পারি, যে ঐ বিল্কসের সহিত সভ্যেরদের যে বিরোধ, তাহাতে কেবল্ তাঁহার ঐ লাভ জন্মিল.

অপর ঐ বৎসরের মধ্যে, আগস্তা নাম্নী রাজার জ্যেষ্ঠাকন্যার বুন্স্‌বিকের যুবা রাজের সহিত বিবাহ হওয়াতে, প্রাতিস্তন্ত মতাবলম্বিরদের হিত অতিশয় বর্দ্ধিতে লাগিল. এবং প্রায় ঐ সময়ে, কেম্‌ব্রিজ্‌নামক পাঠশালার খরচার্থে কোনো এক ব্যক্তি অন্তকালে বহুধনদান করিয়াছিলেন; বিশেষত, জেকব্ গিরার্দ দৌনিং ঐ পাঠশালার সান্নিধ্যে অন্য এক পাঠশালাগৃহসার্থে ৪৮০০০ আটচল্লিশ হাজার টাকা বার্ষিক করিয়া পরলোকগত হইলেন. পরে ঐ দৌনিংনামে ব্যক্তির ওত্ত রাধিকারী, ঐ বিষয়ে অন্যায্য জ্ঞান করিয়া নালিশ করিয়াছিল, কিন্তু বিচার কর্ত্তারদের বিচারেতে, ঐ অর্থ পাঠশালার খরচে রহিল. ইংগ্লণ্ডদেশীয় ঐ দুই পাঠশালার বহুধনেতে, বিদ্যার বাহুল্য হয় কি না, ইহা অনেক কালাবধি বাদানুবাদের বিষয় হইয়াছে, কিন্তু তাহা অনায়াসে স্থির হইতে পারে না. বহুধনেতে যে আলস্যস্বভাব উৎপন্ন হইয়া বর্দ্ধিত হয়, তাহা কেহ অন্যথা করিতে পারে না. কিন্তু আমরা কহিতে পারি যে তাহাতে পাঠশালায় বহুবিদ্বান্ পণ্ডিত প্রতিপালিত হইতে পারিবে; এবং ঐ পণ্ডিতেরা ব্যাপককাল ব্যাপিয়া ঐহিক বিষয়ে মুক্ত হইয়া স্বস্বজ্ঞানের অল্পতাতে যেহ বাধা এবং ব্যাপককালা ভ্যাসকরণানন্তর যেহ আলস্য অত্যন্তোদ্যোগিরদের মধ্যেও উৎপন্ন হয় তদ্ব্যতি রিক্ত, অন্য কোনো বাধাতে বাধিত না হইয়া, তাঁহারা স্বচ্ছন্দপূর্ব্বক অভ্যাস করি তে পারেন. এবং অন্যপক্ষে ইহা নিশ্চয়, যে দৈন্যাবস্থাতে মনুষ্যের উদ্যোগ ভগ্ন হয়, এবং দেদীপ্যমান অগ্নিরূপ যে বাঞ্ছা তাহাও নির্ব্বাণ হয়, এবং বিদ্যা বিষয়াভিলাষ তাহাও নিবৃত্ত হয়, এবং পরে আমি বিদ্যাবিষয়ে খ্যাত্যাপন্ন হইব, এই আশাও বিনষ্ট হয়. হইতে পারে যে অন্য বিষয়ে যেমন, তেমন ঐ পাঠশালার বিষয়েও ভাল, যে ঐ পাঠশালা মধ্যম ধনবতী থাকেন. আমারদের ইংগ্লণ্ডীয় পাঠশালা অতিদরিদ্রা নহে, ইহা সকলেই জানে, কিন্তু ঐ পাঠশালা সকল যে অধিক ধনবান, এবিষয়ে আমার বিচারকরণ অনুপযুক্ত.

অপর পৃথিবীর অন্যান্যাংশে ইংগ্লণ্ডীয় রাজবিবরণের প্রশংসোপযুক্ত, ঐ বৎ সরে আর কোনো কিছু উপস্থিত হয় নাই, কেবল পোলন্দ জাতীয় কৌন্ত পোনিআতোস্কি নামক এক ব্যক্তির অভিষেক হওন; এবং ইবান্ অর্থাৎ জাননামে যুবরাজের মৃত্যু; ঐ যুবরাজ ১৭৩০ সতর শত ত্রিশ শালে রুষীয় দেশে সিংহাসনোপবিষ্ট হইয়াছিলেন; কিন্তু কিছুকাল পরে রাজপদচ্যুত হইয়া, কারাস্থ সময়ে আত্মপ্রহরী রক্ষককর্ত্তৃক হত হইলেন; এবং অস্মদাদি দেশেতে কাসীম্‌আলীখাঁ যিনি বাঙ্গালার সুবাপদচ্যুত হইয়াছিলেন তৎকর্ত্তৃক, এবং জার্ম্মনী দেশীয় কম্পানির দুষ্টকার্য্য সমর্স নামক এক ব্যক্তির পরামর্শে, এবং ঐ কাসীমালীখাঁর আজ্ঞায়, ৪০ চল্লিশ জন ইংরাজ এক সময়ে হত হইল. যে

দেশেতে দেশস্থেরা মূর্খ এবং নিষ্ঠুরব্যবহারক, এবং যে দেশে দেশাপহারকেরা পর ধনাপহরণে অভিলাষী, ঐ প্রকার দেশেতে ঐ প্রকার নিষ্ঠুরব্যবহার হওনের ত্রুটি নাই.

তাহার পরবৎসরে, যে অগ্নিরূপ বিরোধ বর্দ্ধিত হইয়া প্রায় তাবৎ ইঔরোপ এবং তাবৎ উত্তরামেরিকা দেশ পরিপূর্ণ করিয়াছিল, তাহার প্রথম স্ফুলিঙ্গের উদ্রেক হইতে লাগিল. ঐ বিরোধরূপ অগ্নি একদা প্রজ্বলিত হয় নাই, অতএব সে সময়ে চেষ্টা পাইলে তাহার নির্ব্বাণ হইতে পারিত. যাহার বিষয় আমি এই স্থানে ব্যাখ্যা করিতে চাহি, তাহা মুদ্রাঙ্কিতব্যবস্থা, ঐ ব্যবস্থা ঐ সময়ে তাবদামেরিকাদেশীয়েরদের প্রতি নিরূপিত হইয়াছিল, কিন্তু কোনো আমেরিকা দেশীয় লোক সে ব্যবস্থাধীন হইতে সম্মত হইল না. ঐ ব্যবস্থা পর বৎসরে, অর্থাৎ পার্লিমেন্তসভ্যেরদের দৈবনসময়েতে অন্যথা হইলেও, আমেরিকা জাতীয়েরা তাহা বিস্মৃত হইতে পারিল না, এবং তৎকালাবধি অদ্যপর্য্যন্ত ঐ বিষয় ভুলে নাই, এবং অদ্যপর্য্যন্ত ইংগ্লণ্ডীয়েরদেরপ্রতি ঐ দোষ ক্ষমা করে নাই.

অপর ঐ সময়ে, পক্ষপাতী স্বভাব ইংগ্লণ্ডরাজ্যে এমত প্রগাঢ়রূপে বাড়িতে লাগিল, যে তাহাতে এক বিষয়ে অনেক হানি হইতে লাগিল. ঐ পক্ষপাতী স্বভাববর্ত্তনেতে রাজকর্ম্মে নিযুক্তেরদের তাবৎ কার্য্যের এবং পরামর্শের মধ্যে এমত অস্থিরতা বর্দ্ধিতা হইতে লাগিল, যে প্রতিবৎসর নূতন সভা এবং নূতনোপায় উপস্থিত হইয়া, তাহাতে ইংগ্লণ্ডদেশে এবং তদধীন অন্যং দেশে রাজশাসকেরদের পরাক্রম ক্রমেং হ্রাস হইতে লাগিল. এবং অন্যং দেশস্থেরাও ইংগ্লণ্ডীয়েরদের ঐরূপ অস্থির রাজমন্ত্রণা এবং রাজপরামর্শ দেখিয়া, তাহারদের সহিত নৈকট্যসম্পর্ক করণে এবং সন্ধিকরণে অনিচ্ছুক হইয়াছিলেন, তাহাতে ইংগ্লণ্ডদেশে সাধারণ লোকেরা উত্তরোত্তর আত্মশাসকেরদের প্রতি অশ্রদ্ধান্বিত হইতে লাগিল; ফলত শ্রদ্ধা যে স্থানে নাই, সেই স্থান সুশাসিত হওয়া অসাধ্য. ঐ সময়ে গ্রেনবেলের কর্তৃত্ব লুপ্ত হইয়া, বকিংহামের উপাগুণীর কর্তৃত্ব স্থাপিত হইতে লাগিল; ঐ উপাগুণী গ্রেনবেলের বদলে প্রধান রাজধাজাধ্যক্ষিপদস্থ হইয়াছিলেন. ঐ উপাগুণী যেরূপ নির্ম্মলান্তঃকরণ ছিলেন, সেমত অন্যমুখাপেক্ষী ছিলেন না; এবং এইরূপ স্বরাজপ্রিয় এবং মহাবংশপ্রসূত ছিলেন, যে পূর্ব্বকালীন এবং এতৎকালীন মন্ত্রিরদের মধ্যেও তদ্রূপ খ্যাত্যাপন্ন কেহ নহেন; এবং তাঁহার ঐ সমস্ত বিশিষ্ট গুণ তাঁহার অল্পবিদ্যার আচ্ছাদক হইয়াছিল; ফলত তাঁহার অতিপ্রিয়তম ব্যক্তিরাই কহিত যে তিনি অতিবাদ জ্ঞানী ছিলেন না. ঐ মন্ত্রিপদস্থ হওনকালে, পূর্ব্বীয় মন্ত্রীরা যাহাং করিয়াছিল, প্রথমত ঐ সকল ব্যর্থকরণ তাঁহার প্রধানকার্য্য ছিল; তাহাতে তিনি মুদ্রাঙ্কিতব্যবস্থা এবং সাইদর করগ্রহণব্যবস্থা অন্যথা করিলেন; এবং অন্যপক্ষে ঐ সভ্যেরা ঐ সময়ে যাহাং করিয়াছিল, তাহার পরে তাহার

দণ্ডের উত্তরাধিকারীকর্ত্তৃক ঐ সকল অন্যথা হইল. অপর ঐ বৎসরের মধ্যে যেং অন্য উপবিষয় উপস্থিত হইয়াছিল তাহা অতিবৃহৎ এবং অতি স্মরণীয়ও নহে. ঐ বৎসর, কেবল কতকগুলিন মহালোকেরদের মৃত্যুতে যৎকিঞ্চিৎ খ্যাতাপন্ন হইয়াছিল, বিশেষতঃ জার্ম্মনি দেশের সম্রাট্ যাঁহার যুসফ নামে পুত্র উত্তরাধিকারী হইয়াছিলেন, তাঁহার মৃত্যুতে; এবং ফ্রান্সিসদেশের রাজপুত্রের মৃত্যুতে; এবং কম্বর্লণ্ডের গতাগুনী যিনি ইংগ্লণ্ডীয় রাজার পিতৃব্য, তাঁহার মৃত্যুতে; এবং ঐ কম্বর্লাণ্ডের কনিষ্ঠভ্রাতা উলায়ম্ ফ্রেড্রিক নামে যুবরাজের মৃত্যুতে; এবং পুরাতন রাজম্যানী, যিনি কমদেশেতে ৭৭ সাতাত্তর বৎসর বয়সে মরিলেন, তাঁহার মৃত্যুতে.

অপর খ্রীষ্টীয় রীত্যনুসারে নূতন বৎসরে নূতন মন্ত্রী নিযুক্ত হইল; তাহাতে গ্রাফ্‌তনের অগ্রণী, বকিংহামের উপাগুণীর পরিবর্ত্তনে প্রধানরাজধনাধ্যক্ষপদে নিযুক্ত হইলেন, এবং ক্ষুদ্রং পদস্থেরদের মধ্যে কতকগুলিন ফেরফার হইয়াছিল, এবং রাজার নিজমোহর, পিৎনামক ব্যক্তির স্থানে অর্পিত হইয়াছিল. ঐ ব্যক্তি কিঞ্চিৎপূর্ব্বে তাৎকালের প্রদেশাধিকারিপদে নিযুক্ত হইয়াছিল, এবং কথিত আছে যে তাঁহার পরামর্শে ঐ বাণিকমন্ত্রোরাও নিযুক্ত হইয়াছিল. ঐ সময়ে কম্পানিবাহাদুরের অঙ্গবঙ্গদেশীয় কার্য্যে, তাঁহারদের ভৃত্যেরদের লোভহেতুক এবং পরধনগ্রহণস্বভাবহেতুক অতিশয়বাধা জন্মিতে লাগিল; কম্পানি তাঁহাদের ঐ ভৃত্যেরা, পূর্ব্বাবধি ঐ সমস্ত দোষেতে লিপ্ত ছিল, কিন্তু ঐ সময়ে ঐ সকল দুষ্টাচারেতে তাহারা অতিশয়বাড়িতে লাগিল; বিশেষত, তাহারা উৎকোচগ্রহণচ্ছল করিয়া অঙ্গবঙ্গাদি দেশের রাজগণহইতে বহুধনগ্রহণ করিয়াছিল. তাহাতে ঐ সকল দেশে ইংগ্লণ্ডীয়েরদের নাম এমত অতিশয়তুচ্ছাস্পদ হইতে লাগিল, যে ঐ সমস্ত দেশের রাজবর্গেরা সম্মিলিত হইয়া, ইংগ্লণ্ডীয়েরদিগকে ঐ সমস্ত দেশ হইতে বহিষ্কৃত করিবে, এই শঙ্কা উপস্থিত হইল তজ্জন্যে এবং ঐ সকল বর্ণিত অমঙ্গল নিবারণজন্যে শ্রীযুত ক্লিব্ ঐ দেশে প্রেরিত হইয়াছিলেন; পরে তিনি ঐ দেশে পহুঁছিবামাত্র ঐ সকল অপকর্ম্মনিবারণ করিলেন, এবং অল্প দিবসের মধ্যে ইংগ্লণ্ডীয়েরদের প্রতি এমত লাভজনক সন্ধি নবাবের সহিত করিলেন, যে তাহাতে কম্পানিবাহাদুরের প্রতিবৎসর ১৩০০০০০০ এক কোটি ত্রিশ লক্ষ টাকা উৎপন্ন হইল. ঐ শ্রীযুত ক্লিব্ স্বয়ংই অঙ্গবঙ্গাদি দেশে এমত অতিশয়ধনসংগ্রহ করিয়াছিলেন, যে অনুমান হয় অন্য কোনো ইংগ্লণ্ডীয় এমত ধন একত্র করেন নাই; কিন্তু ঐ ব্যক্তি তাহা করিলেও স্বদেশের মঙ্গলার্থে অনেক অতিগণনীয় এবং ফলোৎপাদক কার্য্য করিয়াছিলেন. ঐ ক্লিব্ ছাড়াও অন্যং অনেক অতিনীচকুলোদ্ভব ব্যক্তিরাও, পৃথিবীর ঐ অংশে, রাজার সমান অতিশয়ধনসংগ্রহ করিয়াছিল.

কিন্তু তাহারা স্বদেশের মঙ্গলার্থে কিম্বা কম্পানিবাহাদুরের মঙ্গলার্থে কি করিয়াছিল, তাহা অদ্যপর্য্যন্ত কেহ জ্ঞাত নহে.

অপর এই রাজত্বে যেং বিষয় উপস্থিত হইয়াছে, কিম্বা অনুমানে হয় যে হইবে, তাহার মধ্যে আমেরিকাদেশীয়েরদের সহিত ইংগ্লণ্ডীয়েরদের যুদ্ধ, তাহা সে সকল হইতে বহুবিষয়ক, অতএব তাহা অবশ্য বক্তব্য; এবং ইংগ্লণ্ডদেশের মধ্যেও তদীয় অন্যাধিকারের বিষয় যে কোন বিচ্ছেদের কারণ হইয়াছে তাহা যেমনি বা অল্পবিষয়ক হউক, তাহা অচ্ছন্ন করিয়া রাখা অকর্ত্তব্য. অতএব আমরা এই স্থানে কহি, যে ঐ সময়ে ইংগ্লণ্ডীয় পার্লিমেন্তসভ্যেরা এক ব্যবস্থা করিল, যে ইংগ্লণ্ড দেশাধীন অন্যং আমেরিকা দেশেরা, স্বস্বরাজ্যে ইংগ্লণ্ডীয় রাজার সৈন্যেরদিগকে খাদ্যসামগ্রীঅাদি যোগাইবে. ঐ আজ্ঞা নিউয়র্কনগরস্থেরা মানিল না, অতএব ইংগ্লণ্ডীয় সভ্যেরা অন্য এক ব্যবস্থা করিল, যে যাবৎ ঐ দেশস্থেরা ঐ পূর্ব্বকৃত ব্যবস্থায় সম্মত না হইবে, তাবৎ ঐ স্থানের সভ্যেরা কোনো নূতনব্যবস্থা নিরূপণ করিতে পারিবে না. তাহাতে আমেরিকা জাতেরা স্বস্ব দেশে ব্যবস্থা নিরূপণবিষয় নিবারিত হওয়াতে, ইংগ্লণ্ডীয়েরদের প্রতি অত্যসন্তুষ্ট হইয়া, কতকগুলিন অতিকঠোরব্যবস্থা করিয়া আপনারদের অসন্তোষ জানাইল, যে ইউরোপ দেশহইতে কোনো বাণিজ্যদ্রব্য আমেরিকা দেশে প্রেরিত হইবে না, তাহাতে আমরা নিশ্চয় জানি যে তাহারা ঐরূপ কথনে কেবল ব্রিটিন দেশীয় দ্রব্য লক্ষ্য করিয়াছিল.

ঐ বৎসরে ইটালি দেশে এক মহাশ্চর্য্য বিষয় উপস্থিত হইয়াছিল; ইংগ্লণ্ডীয় রাজবিবরণের, কিম্বা কোনো দেশীয় বিবরণের সহিত ঐ বিষয়ের কোনো সম্পর্ক নাই, তথাপি তাহা না জ্ঞাত করান অনুচিত. তাহা এই, অক্তোবর মাসের ঊনিশা তারিখে, মনুষ্যের বোধগম্য নহে, এতদ্রূপ বিসিউবিয়স্ নামে পর্ব্বতের এক মহাস্ফোটন হইয়াছিল, তাহাতে অতিবৃহৎ২ পাথর ঐ আগ্নেয় পর্ব্বতের মুখ হইতে পুক্ষিপ্ত হইয়া অর্দ্ধক্রোশ ঊর্দ্ধে উঠিয়া পাঁচক্রোশ দূরে পড়িয়াছিল. এবং ঐ পর্ব্বতহইতে দ্রবীভূত ধাতু সাড়েচারিক্রোশপর্য্যন্ত নদীর ন্যায় বহিয়া চলিল, তাহাতে ঐ দ্রবধাতু কোনং স্থানে এক ক্রোশ পরিসর এবং ত্রিশ হাত গভীর. ঐরূপ হওয়াতে পোর্তিসিনামক শহর ত্যাগ করিয়া, শিশিলের রাজার নেপ্লস্ নগরে যাইবার আবশ্যক হইল. ঐ নেপ্লস্ শহরে ঐ পর্ব্বতহইতে নির্গত ধাতুভস্ম, ঘরেং এবং পথেং এক দুই অঙ্গুলি পুরু হইয়া পড়িল.

ঐ কালে পার্লিমেন্তের নিযুক্ত থাকনের নিরূপিত সময় সম্পূর্ণ হওয়াতে, এবং ঐ সভা উত্তরোত্তর হ্রাস হইয়া আসন্নলোপপ্রযুক্ত, ভাবী গ্রীষ্মকালে তাহা ভঙ্গন হইয়া, অন্য এক নূতন পার্লিমেন্ত নিরূপণার্থে রাজাজ্ঞা নির্গতা হইয়াছিল. অপর নূতন

সভ্য নিয়োজনকালে প্রজারদের মধ্যে সদা কলহ হইয়া থাকে, এবং ঐ সময়ে ভিন্নং পক্ষপাতিরদের পরস্পর দ্বেষপ্রযুক্ত সকলেই অনুভব করিয়াছিল, যে ঐ সভ্যনিযোজন কালেও অন্যসময়াপেক্ষা অতিশয় কলহ হইবে, কিন্তু প্রজারদের তদ্বিষয়ে যে এই অনুমান, তাহা ব্যর্থ হইয়াছিল. যেহেতুক প্রেস্তন্নামক স্থানে এবং অন্যং কতকগুলিন স্থানে যেখানে অল্পং কলহ হইয়াছিল তদ্ব্যতিরিক্ত রাজ্যের অন্যাংশে ঐ নিয়োজনবিষয় নির্বিঘ্নরূপে সিদ্ধ হইয়াছিল. অপর বিল্কস্ নামে মন্ত্রী, যিনি পূর্ব্বে ভুষ্টন্যায় হইয়া ১৭৬৩ সতরশত তেষট্টি সালপর্য্যন্ত রহিয়াছিলেন, তিনি ঐ সময়ে প্রত্যাগমন করিয়া, যে সময়ে ঐ ন্যায়ভ্রষ্ট ব্যবস্থা প্রদীপ্ত ছিল সেই সময়ে, তিনি মিদ্দিলসেক্সের পরগনার প্রতিনিধিসভ্যহওনার্থে যাচ্ঞা করিলেন. তাহাতে ঐ বিল্কস্ নামে ব্যক্তি, সর ওলাম্ ব্যাওচাম্প নামে ওকিল যিনি পূর্ব্বে সভ্য ছিলেন, তল্লক্ষাপেক্ষা স্বপক্ষে বহুসভ্যেরদের সম্মতিচিহ্নপূর্ব্বক নিয়োজিত হইলেন. প্রথমত সকলেই অনুমান করিয়াছিল, যে ন্যায়ভ্রষ্ট ব্যক্তি সভ্যপদে নিযুক্ত হইতে পারিবে না, কিন্তু ঐ বিষয় যে হইতে পারে তাহাতে অনেক প্রমাণ পাওয়াতে, ঐপ্রকার ন্যায়ভ্রষ্ট ব্যক্তি যে সভ্য হইতে পারে, তাহা স্থিরীকৃত হইল. অপর ঐ বিল্কস্ সভ্যপদে নিযুক্ত হইয়া, এখন আমার অন্য কোনো ভয় নাই, ইহা মনে স্থির করিয়া, তিনি যাইয়া আপনাকে রাজাসনাধ্যক্ষতানিকট অর্পিত করিলেন. তাহাতে ঐ সভ্যেরা ঐ বিল্কসকে পূর্ব্ববৎ ভুষ্টন্যায় করিয়া, দুই বৎসরপর্য্যন্ত কারাস্থকরণে, এবং আট হাজার টাকা দণ্ডকরণে স্থির করিলেন. ঐ বিল্কস্ স্বেচ্ছাচারবিষয়ে সাক্ষ্যে দণ্ডশান্তুল্য অনেকের মান্যপ্রযুক্ত, লণ্ডন্ নগরবাসী বণিকেরা এবং অন্যং মহালোকেরা, ঐ দণ্ডনির্ব্বাহার্থে, এবং কারাগৃহে তাঁহার প্রতিপালনজন্যে, এবং অন্যং ঋণ যাহা ১৬০০০০ এক লক্ষ ষাইট হাজার টাকাপর্য্যন্ত বাড়িয়াছিল, তাহার পরিশোধার্থে চাঁদা করিয়াছিল, পরে ক্রমেং ঐ চাঁদা সম্পূর্ণ হইয়া ঐ বিল্কস্ মুক্তি পাইলেন.

অপর মিদ্দিলসেক্স নামে খ্যাত নিয়োজনবিষয়ে রাজ্যস্থেরদের মধ্যে যেং দ্বেষ এবং কলহ এবং বিসম্বাদ, তাহা আমারদের এবং আমেরিকীয়েরদের সহিত যুদ্ধের প্রথম কারণ নহে, কিন্তু দ্বিতীয় কারণ অনুমান হয়; অতএব ঐ যুদ্ধবিষয়ের প্রত্যেক বিবরণ, এবং ঐ বিল্কস্ যিনি ঐ সকল বিষয়ে প্রবীন ছিলেন, তাঁহারো বিবরণ নির্ণয় করি. এই রাজত্বে অনেক বৎসরপর্য্যন্ত রাজনীতিবিষয়ক যেং বৃহদ্ব্যাপার হইয়াছিল, তাহা ঐ মিদ্দিলসেক্স নামে নিয়োজনকপ দুঃখনিতে লুণ্ঠিত ছিল. ঐ বিষয় নিমিত্তক মন্ত্রিরদের শীঘ্রং পরীবর্ত্তন, এবং পার্লিমেণ্তসভ্যের মধ্যে নিশ্চয় আপস্তুনক পথ, যাহা ঐ বিষয়হেতুক উপস্থিত না হইলে কখনো উপস্থিত

হইত না, তাহা উৎপন্ন হইয়া ছিল. পরে ঐ বিষয় উৎপন্নজন্যে রাজ্যের অন্ত গত অনেক বিচ্ছেদ হওয়াতে, এবং রাজ্যশাসকেরদের কর্ম্মাক্ষমতাতে, এবং অম র্য্যাদাতে, ইংগ্লণ্ডীয় অধিকারাধীন অন্য২ অধিকারস্থেরা, ইহা আমারদিগের ব্যবহার্য্য এবং যথার্থ, ইহা বলিয়া স্বস্বস্থানে অনেক পরাক্রম গ্রহণ করিয়াছিল, যাহা ঐ বিষয় উপস্থিত না হইলে, কখনো তাহারদিগের করিতে সাহস কুলাইত না. ঐ সময়ে যে২ হিংসকবীজ বুনা গিয়াছিল, অথবা যাহা সেসময়ে অঙ্কুরিত হইয়াছিল, অনুমান হয় যে তাহা অদ্যপর্য্যন্ত রাজ্যের দুর্গতিসূচক ফল ফলিয়া সম্পূর্ণ হয় নাই ; এবং মহাব্রিটিনের এবং আইর্লণ্ডদেশের মধ্যে ব্যবসায় বিষয়ে যে২ বিচ্ছেদ হইয়াছিল, যাবৎ তাহা সমাপ্ত না হয়, তাবৎ কেহ কহিতে পারিবে না, যে ঐ সর্ব্বনাশ কত বৃহৎ ফসল উৎপাদক হইবে.

অপর ঐ বৎসর, যুবলোকেরদিগকে গৃহাদিনির্ম্মাণবিদ্যা এবং খোদকারী বিদ্যা এবং চিত্রকরণবিদ্যা শিক্ষাইবার নিমিত্তে, রাজা, রাজকীয় শিল্পবিদ্যার পাঠ শালা নিরূপিত করিয়াছিলেন. ঐ সময়ের পূর্ব্বে, শিল্পবিদ্যাভিজ্ঞেরা আপনার দিগকে পৃথক২ সম্প্রদায় করিয়া কতকগুলিন লোকের আনুকূল্যপ্রাপ্ত হইয়া, স্ব কীয় শিল্পবিদ্যায় পারদর্শী হইতে লাগিলেন ; তাহাতে ঐ পাঠশালা নিযুক্ত হইলে ঐ সকল বিদ্বানেরা অনেককালপর্য্যন্ত অমপ্রধান হইতে লাগিলেন, কিন্তু কিছু কালপরে পুনঃ সংমিলিত হইলেন.

অপর ঐ সময়ে মহাব্রিটিনের সহিত এবং তাঁহার আমেরিকা দেশস্থ অধি কারের সহিত বিরোধরূপ যে অগ্নি প্রজ্বলিত হইতেছিল, তাহাতে আরো কাষ্ঠ তৃণাদি দেওয়া গেল. বিশেষতঃ পার্লিমেণ্টের এক নূতনব্যবস্থা স্থিরীকৃত হও য়াতে, কাঁচ এবং কাগজ এবং অন্য২ কতকগুলিন বাণিজ্যোপযুক্ত সামগ্রী, যাহা ইংগ্লণ্ডদেশহইতে ইংগ্লণ্ডীয় অন্য২ অধিকারেতে প্রেরিত হইত, তাহার উপর কতকগুলিন কর নিরূপিত হইয়াছিল ; ঐ সকল করগ্রহণার্থে সমুদ্রসমীপস্থ সকল নগরেতে করগ্রাহকনিযুক্ত হইল. তাহাতে ইংগ্লণ্ডাধীন আমেরিকীয় রাজ্যস্থেরা ভাবিল, যে আমরা স্বস্বব্যবহার্য্য অপহৃত হইয়াছি, অতএব অতিক্রোধান্বিত হইয়া পূর্ব্বে যাহা অপ্রকাশে করিয়াছিল এখন তদ্বিপরীতে প্রকাশরূপে এই পণ করিল, যে যাবৎ ঐ করগ্রহণাজ্ঞা অন্যথা না হয়, তাবৎ আমরা কোনো ইংগ্লণ্ডীয় বাণিজ্যাদিতে ব্যাপার করিব না ; অতএব ঐ পণ সম্পূর্ণার্থে বস্তন্ নগরে যে সম্প্রদায় ছিল, তাহারা অন্য২ সভ্যেরদের নিকটে পত্র লিখিয়া কহিল, যে আমারদের সকল কার্য্যে এবং মন্ত্রণায় একবাক্য হইলে ভাল হয়. পরে ঐ কার্য্য সিদ্ধিনিমিত্তে বস্তনের সভাভঙ্গ হইল, এবং অন্য এক সভা নিরূপিত হইয়া একত্র হইয়াছিল ; কিন্তু ঐ সভাও অন্য সভার মত আজ্ঞোল্লঙ্ঘনকারিণীপ্রযুক্ত অম্ল

কালেতেই তাহাও স্তম্ভিত হইল; এবং করগ্রহণার্থে আমেরিকাদেশে যেং আমীন প্রেরিত হইয়াছিল, তাহারা নগরনিবাসিরদিগহইতে বড় নিষ্ঠুরাচার পাইবাতে, নগর ছাড়িয়া ওলাযুন্নামক গড়েতে প্রবিষ্ট হইয়া বাস করিল; এবং সংক্ষেপে যদি কহি, তবে বস্তন্ নগরেতে প্রজারদের এমত অসন্তোষ স্বভাব বর্দ্ধিত হইয়াছিল, যে হালিফাক্স্নামক স্থানহইতে পদাতিক দুই পল্টন, এবং আইর্লণ্ড দেশ হইতে অন্য দুই পল্টন, সেই স্থানে প্রেরিত হইয়াছিল.

অপর অগ্রবঙ্গদেশের মধ্যে ঐ সময়ে নূতন এক আশ্চর্য্যবিষয় উপস্থিত হইয়াছিল; তাহার বিশেষ কহি, হৈদরআলিনামক এক ব্যক্তি, যিনি আপনাকে আত্মোদ্যোগদ্বারা সামান্য পদাতিকসেনাবর্গহইতে অধ্যক্ষপদে বর্দ্ধিত করিয়াছিলেন, তিনি কোম্পানিবাহাদুরের সহিত যুদ্ধারম্ভ করিলেন, এবং তাঁহার প্রভুত্বে, অন্য সমস্ত নবাবহইতে তিনি ইংগ্লণ্ডীয়েরদের প্রতি অধিক দুঃখদায়ক ছিলেন.

অপর যখন নূতন পার্লিয়েমণ্ট সভ্যেরা একত্র হইল, তখন রাজ্যস্থেরা অনুমান করিল, যে বিল্কস্নামক পূর্ব্বকথিত ব্যক্তি, অন্যসভ্যেরদের সহিত আসন লইবেন; অতএব ঐ আশায় প্রজারদের অনেকে, রাজাসনক্নামক আদালতের কারাগৃহ সমীপে জর্জ ফিল্ডনামক স্থানেতে ঐ বিল্কস্কে প্রজাপ্রতিনিধিসভ্যেরদের নিকটে লওনার্থে একত্র হইল. পরে সরীনামক স্থানের দণ্ডনায়কেরা, তাহারদের মধ্যে উপস্থিত হইয়া, কলহভঙ্গাওনবিষয়ক রাজব্যবস্থা পাঠ করিল, তাহাতে লোকেরদের বিসর্জ্জন না হওয়াতে, সেনা আহ্বান করিয়া, অনুমান হয়, যে অন্যায়রূপে লোকেরদের উপর গুলি চালাওনের আজ্ঞা দিয়াছিল; তাহাতে কতক লোকেরা অল্প ক্ষতপ্রাপ্ত হইয়াছিল, এবং অন্য দুই তিন জনও পরেতে ক্ষতদ্বারা মৃত্যুপ্রাপ্ত হইল, এবং এক জন সেই স্থানে তৎক্ষণাৎ মারা পড়িল. পরে শ্রীযুত বেয়োৎনামক এক জন প্রধানমন্ত্রী, ঐ কলহনিবৃত্তিবিষয়ে উদ্যোগ এবং সাহস দর্শান জন্যে, ঐ দণ্ডনায়কেরদের প্রতি পত্র লিখিলেন. ঐ সকল বিষয়ে, ঐ বিল্কস্ অনুযোগদর্শী হইয়া রহিয়াছিলেন না, কিন্তু ঐ বিষয় উপলক্ষ করিয়া, সভ্যেরদের প্রতি আক্ষেপ জানাইলেন; যেহেতুক তিনি কহিলেন, যে ঐ সভ্যেরা আমার তাবৎ দুঃখের এবং তাড়নার আদিকারণ হইয়াছিল. ঐ বিল্কস্ কিছু কালপরে ঐ শ্রীযুত বেয়োতের পত্রেতে, আপনার কতকগুলিন কথা দিয়া, ছাপা করাইয়া কহিলেন, যে ঐ জর্জ ফিল্ডনামক স্থানের কাণ্ড অতিনিষ্ঠুরবধবিষয়ক ছিল; তাহাতে সভ্যেরা ঐ বিষয় উপলক্ষ করিয়া, ঐ বিল্কসকে পার্লিয়েমণ্টসভ্যপদচ্যুত করিলেন. কিন্তু সে যাহা হউক, ঐ মিদ্দিল্সেক্স নগরের ভূমিপতিরা, ঐ বিষয়ে প্রজাপ্রতিনিধিসভ্যেরদের সহিত একবাক্য ছিলেন না, যেহেতুক তাহারা তৎক্ষণাৎ সর্ব্বসম্মতিপূর্ব্বক ঐ বিল্কস্কে স্বকীয় প্রতিনিধিসভ্যস্বরূপ নিযুক্ত করিল.

কিছু পরে রাজসভ্যেরা কহিল, যে ঐ ব্যক্তির নিয়োজন অকর্ম্মণ্য, তাহাতে আর এক নূতন রাজাজ্ঞা নির্গতা হইল; তাহাতেও ঐ ভূমিপতিরা ঐ বিষয়ে ক্ষমা দিল না, কিন্তু পূর্ব্বরীত্যনুসারে পুনরদ্যোক্তাকরণেতে, ঐ বিল্কস্ অবারিতরূপে তৃতীয় বার সভ্যপদে নিযুক্ত হইলেন. ঐ নিয়োজনবিষয় নিবারণার্থে দিউজিনামক এক ব্যক্তি অনেক চেষ্টা পাইয়াছিল, কিন্তু তাবৎ প্রজারা ঐ বিল্কসের পক্ষ হওয়াতে, ঐ দিউজিকে সভ্যপদে নিযুক্তকরণার্থ, তাঁহার পক্ষ হইয়া তাঁহার নাম উপস্থিত করিতে, এক ব্যক্তিকেও পাওয়া গেল না. আর ঐ শেষকথিত নিয়োজনও পূর্ব্বীয় নিয়োজনের রীত্যনুসারে সভ্যকর্ত্তৃক অনর্থক কৃত হইয়াছিল; তাহাতে ঐ মিদ্দিলসেক্সের ভূমিপতিরা, ঐ বিল্কস্নামক ব্যক্তিকে পুনঃপুন নিয়োজিত না করিয়া, এবং ঐ প্রজাপ্রভৃতি নবিসভ্যেরা, ঐ নিয়োজন পুনঃপুন রদ না করিয়া, একে২ যেন চিরকাল না কাটান এইজন্যে, শ্রীযুত ইনহাম্যের পুত্র কর্নেল্ লত্রেল নামক পার্লিয়েমেণ্টীয় এক সভ্য, কোনো এক মৌখিকপদগ্রহণদ্বারা স্বপদচ্যুত হওনার্থে, এবং ঐ বিল্কসের পদ গ্রহণার্থে, মনোনীত হইয়াছিলেন. তাহাতে ঐ ব্যক্তি তাহারদিগের অনুমতিগ্রহণ করিয়া ঐ পদগ্রহণার্থে দরখাস্ত দিলেন, এবং তন্নিয়োজনবিষয়ে সভ্যেরদের মধ্যে কেবল ২৯৬ দুই শত ছেয়ানব্বই সম্মতিচিহ্ন হইলেও এবং ঐ বিল্কসের নিয়োজনবিষয়ে ১১৪৩ সম্মতিচিহ্ন হইলেও, ঐব্যক্তি ন্যায্যসভ্য বলিয়া, ঐ সভ্যেরদের অধিকাংশকর্ত্তৃক সভ্যপদে নিযুক্ত হইলেন.

অপর ঐ সময়ে ঐ বিষয়, প্রজারদের স্বেচ্ছাচারবিঘাতস্বরূপ সর্ব্বকর্ত্তৃক অনুমান হইয়া ছিল; বিশেষতঃ ঐ নিয়োজনবিষয়, অতিশয়বিঘাতকারী বোধ হইয়াছিল, যেহেতুক স্বস্বসভ্যনিয়োজনবিষয়ে স্বস্বব্যবহার্য্যপ্রাপ্তহওন, প্রজারদের স্বেচ্ছাচারের মূলবিষয় ছিল. ঐ বিল্কসের বিষয়, ক্ষতকণ্ঠের অনীতিতে গরল চালনস্বরূপ হওয়াতে, ঐ ক্ষত অতিদুরপনেয় হইয়াছিল; তাহাতে ঐ মিদ্দিলসেক্স নামে খ্যাত নিয়োজন, যাহাতে ঐ সময়ে কেবল ঐ বিল্কস্ এবং তাঁহার বৈরীরা নিমগ্ন ছিল, তাহা ঐ কালপর্য্যন্ত সামান্য বিবাদ নিয়োজনরূপ মান্য ছিল, কিন্তু সে সময়াবধি ঐ বিষয় অন্য বেশধারণ করিয়া মহাপ্রকাণ্ডরূপ হইতে লাগিল; যেহেতুক ঐ বিষয়ে প্রথমতঃ কেবল দুই একজন নিমগ্ন ছিল, কিন্তু পরে তাবদ্রাজ্যস্থেরা তাহাতেই নিমগ্ন হওয়াতে, তাহা অতিভয়াবহ হইল. কেননা ঐ মিদ্দিলসেক্সের ভূমিপতিরদের স্বেচ্ছাচারবিনাশে, রাজ্যস্থেরা দেখিতে পাইল, যে আমারদেরও তদ্রূপে বিনাশ ঘটিবে. তাহাতে অল্পদিবসের মধ্যে রাজ্যের পৃথক২ পরগনাহইতে এবং পৃথক২ সমুদায়হইতে রাজনিকটে প্রথমতঃ দরখাস্ত উপস্থিত হইতে লাগিল, কিন্তু পরে অনুযোগপত্র উপস্থিত করিতে লাগিল. ঐ অনুযোগরূপ দরখাস্তের মধ্যে কতকগুলিন যে অতিনির্ভয়রূপে রচিত হইয়াছিল,

ইহা অনেকে অনুমান করিয়াছিল; যেহেতুক ঐ সমস্ত দরখাস্তের মধ্যে, পার্লিমেণ্ড যে ভঙ্গন হয়, এ বিষয়ে প্রজারা যে প্রার্থনা করিয়াছিল তাহা কেবল নয়, কিন্তু বহিল যে ঐ কালীনপার্লিমেণ্ডনিযোজন, তাহাও রাজ্যব্যবস্থানুযায়ি নয়, এবং ঐ পার্লিমেণ্ডের তাবদাজ্ঞা অকর্ম্মণ্য, অতএব ঐ পার্লিমেণ্ডসভ্যেরদের আজ্ঞা মানন প্রজারদের অকর্ত্তব্য. যদি সংক্ষেপে কহি তবে তাহা এই, প্রজারা সর্বত্র কহিত, যে ঐ কালীনপ্রভুত্বের কিছু বিষয়ও ছিল না.

অপর ঐ সময়ে, সভ্যেরা আপনারদিগকে অতিবিষমদায়ে ফেলিয়াছিল; ঐ বিষয়ে, সভ্যেরা যে প্রকার আচরণ করিয়াছিল তদবিবেককরণ উচিত ছিল. কিম্বা যে প্রকার করিয়াছিল তাহা না করণই উপযুক্ত ছিল. ঐ প্রজারা যে ঐ প্রকার নালিষ এবং অনুযোগ করিয়াছিল, তাহার কারণ দেওয়াই, সভ্যেরদের অনুপযুক্ত ছিল, নতুবা যখন প্রজারা নালিষ করিয়াছিল, তখন কি সাহসে করিয়াছিল. তজ্জন্যে তাহারদিগকে শাস্তি দেওন উপযুক্ত ছিল; কিন্তু সভ্যেরা তাহা করণে অনৌচিত্য এবং অবিবেচনা জ্ঞান করিল, অতএব তাহাতে যাহাং উৎপন্ন হইয়াছিল, তাহা অতিসহজ বোধগম্য. যে সময়ে স্বদেশে রাজশাসকেরদের কর্ত্তৃত্ব ঐরূপ তুচ্ছাস্পদ হইয়াছিল, আমরা কি অনুমান করিতে পারি যে সে সময়ে ঐ কর্ত্তৃত্ব অন্য দেশে মর্য্যাদাস্পদ হইতে পারে, এবং যে সময়ে ঐ রাজশাসনের পরাক্রম, রাজধানীতে এবং রাজশাসকেরদের দৃষ্টিগোচরেতে ঐরূপ প্রজারদের অশ্রাদ্ধাস্পদ এবং তিরস্কারাস্পদ ছিল, সে সময়ে অন্যং দূরদেশে, ঐ রাজশাসনের পরাক্রম যে অমান্য হইবে এ কি বড় কথা; তাহা যে হইতে পারে না, ইহা অনুমানো করা অনুচিত. অতএব মিদ্দিল্‌সেক্সের নিযোজনবিষয়ে রাজমন্ত্রিরদের অবিবেচকতার এবং ভীতিহেতুক, আমেরিকা দেশীয় যুদ্ধের আদিকারণের বীজ, এবং আইলণ্ড জাতীয়েরা নির্ভয়পূর্ব্বক যেং বিষয়ে দরখাস্ত করিয়া আসিয়াছে, এবং এখনো করিতেছে, তাহাতে ঐ যুদ্ধের আদিকরণের বীজ, যে না দেখে, তাঁহার চক্ষু অত্যাশ্চর্য্য এবং ডসম্বন্ত নির্মিত. ইহাতে মিদ্দিলসেক্সের ভূম্যধিপতিরদিগের মধ্যে, কেহং ঐ বিষয়ে যাদৃক্ অনুমান করিয়াছিলেন তাদৃক্ চলনে প্রবৃত্ত হইয়া ভূমির কর দিতে অসম্মত হইলেন. পরে ঐ বিষয় বিচারে আনীত হইল, এবং ঐ বিষয়ে বিচারকর্ত্তারা স্থির করিল, যে ঐ ভূমির কর দিতে হইবে; তাহাতে ঐ বিষয়ে বিচারকর্ত্তারা আত্মাবাঙ্ক্ষাপেক্ষা অতিসাহস এবং দৃঢ়চিত্ত দর্শাইল. কিন্তু মন্ত্রিরদের সাহস এবং সুবিবেচনার ন্যূনতা হইলে, তজ্জরীবর্ত্তনে ঐ বিচারকর্ত্তারদের সাহসেতে এবং স্থিরচিত্ততাতে কি কিছু হইতে পারে; তাহা কেমন, না যেমন মধ্যস্থ মূলপ্রস্তররহিত অথচ অতিদুর্ব্বলভিত্তিতে ঊর্দ্ধবাহিত এক মহাখিলান.

অপর ঐ বৎসরের মধ্যে ঐ বিবাদবিষয়কনিযোজনবিষয়ে, প্রজাপ্রতিনিধি

সভ্যেরা, বিচারে কিপ্রকার আচরণ করিবে তজ্জন্যে এক ব্যবস্থা নিরূপিত হইয়াছিল. পূর্ব্বকালে ঐ সমস্ত বিষয় সামান্যরূপে বিচারিত হইত, এবং সভ্যেরদের এক পক্ষাপেক্ষা অন্যপক্ষে বহুসম্মতিচিহ্নপূর্ব্বক নিষ্পন্ন হইত, তাহাতে সে সকল কেবল সামান্য বিচ্ছেদের ন্যায় গণনীয় ছিল. অতএব যে পক্ষপাতী বলবান অর্থাৎ সর্ব্বদা সভ্যেরদের পক্ষ যাহারা ছিল, সে পক্ষ অন্য পক্ষেরদের ন্যায়ান্যায়বিষয়ে মনোযোগ না দিয়া সর্ব্বদা জয়ী হইত. কিন্তু সে সকল যাহা হওক, যে ব্যবস্থা ঐ সময়ে স্থিরীকৃত হইয়াছিল, তদ্দ্বারা সভ্যেরা এই আজ্ঞা পাইয়াছিল, যে তৎকালাবধি, তের জনেতে নির্ণীত এবং ঐ তের জনই শপথদ্বারা বদ্ধ এমত এক সম্প্রদায়কর্ত্তৃক ঐপ্রকার বিচ্ছেদনিষ্পন্ন হইবে; তাহাতে ঐ ব্যবস্থা স্থির হইলে পরে, ঐ সকল নালিশবিষয়ে, যে অন্যায় বিচার হইয়াছে, এমন কোনো বাক্য শুনা যায় নাই. ঐ ব্যবস্থা গ্রেন্‌বিল্‌নামক এক ব্যক্তিকর্ত্তৃক রচিতপ্রযুক্ত এবং তদ্দ্বারা সভ্যেরদের নিকটে উপস্থিতপ্রযুক্ত গ্রেন্‌বিল্ নামে ঐ ব্যবস্থা প্রসিদ্ধ আছে.

অপর কথিত আছে যে ঐ কালীন রাজসভ্যেরা শ্রীযুত চাৎহামের উপাসনা করণহেতুক, রাজনিকটে নিযুক্ত হইয়াছিল, এবং ঐ সকল কার্য্যকর্ম্মেতে কতক কালপর্য্যন্ত ঐ ব্যক্তির পরামর্শানুসারে চলিয়াছিল. কিন্তু কিছু পরে ঐ সভ্যেরা আপনারদিগের অভিমতানুসারে চলিয়া তাঁহার পরামর্শস্থ হইল না; অতএব তিনি তাহারদিগকে ত্যাগ করিয়া রাজমোহরধারি অপদ রাজনিকটে অর্পণ করিলেন; তাহাতে ঐ পদ ব্রিস্তলের প্রদেশাধিকারিকে দত্ত হইল. কিছু পরে গ্রাফ্‌টনের অগ্রণী ঐ শ্রীযুত চাৎহামের পশ্চাদ্গামী হইলেন, তাহাতে ঐ অগ্রণীর প্রধান খাজাঞ্চিপদেতে, শ্রীযুত নর্থ নিযুক্ত হইলেন. ঐরূপে রাজ্যাধ্যক্ষেরদের দুর্দ্দশা হেতুক, যে সভ্যেরা বিনা কারণে আমেরিকীয় যুদ্ধারম্ভ করিয়া, সাহস এবং বিবেচনারহিত হইয়া ঐ যুদ্ধ চালাইয়াছিল, এবং যাহারা সর্ব্বশেষে বিনা সম্ভ্রম এবং বিনা লাভপূর্ব্বক, ফলত অত্যমর্য্যাদা এবং অলাভপূর্ব্বক সমাপ্ত করিয়াছিল, তাহারা সে সময়ে নিযুক্ত হইয়াছিল; কেননা ঐ সভ্যেরা রাজমুকুটমধ্যস্থিত সর্ব্বাপেক্ষা বহুমূল্য তেজস্বী রত্নরূপ উত্তরামেরিকাদেশীয় মহাদ্বীপ ইংগ্লণ্ডাধিকারহইতে ভিন্ন করিয়াছিল.

অপর ইংগ্লণ্ডীয় সভ্যেরা, যেমত পূর্ব্বে স্বদেশে রাজকর্ম্মবিষয়ে ভীতত্ব এবং অবিবেচকতা দর্শাইয়াছিলেন, তদ্রূপে অন্যদেশীয় রাজনীতিবিষয়েও আপনারদের ভীতত্ব এবং অবিবেচকতার অন্য এক দৃষ্টান্তরূপ প্রমাণ দিয়াছিলেন; ফলত তাহারা মৌনী হইয়া ভূমধ্যস্থসমুদ্রে স্থিত কর্সিকা নামে স্থান, ফ্রান্সিসেরদিগকে হরণ করিতে দিয়াছিলেন. ঐ উপদ্বীপ পূর্ব্বেতে জিনোইশ জাতীয়েরদের শাসনা

ধীন ছিল, ঐ জিনোইশ্ জাতীয়েরা, আত্মনিষ্ঠুর এবং নির্দয়ব্যবহারেতে, ঐ উপ দ্বীপস্থেরদিগকে অবাধ্য করাইয়াছিল, এবং ঐ অবাধ্যেরা স্বদেশীয় পাওলী নামক এক সাহসিকব্যক্তির কর্তৃত্বাধীন হইয়া চলনে, কিঞ্চিৎ কালের মধ্যে পূর্ব্বীয় নিষ্ঠুরাধ্যক্ষাধীনতাহইতে আপনারদিগকে মুক্ত করিল. পরে ঐ জিনো ইশ্ জাতীয়েরা, ঐ উপদ্বীপ সর্ব্বতোভাবে স্ববশীভূত রাখনে অক্ষম হইয়া, তাহা ফ্রান্সিসেরদিগকে দিল; তাহাতে ফ্রান্সিসেরা, অতিশীঘ্র ঐ উপদ্বীপ সর্ব্বতো ভাবে বশীভূত করিল. কিন্তু কথিত আছে যে ঐ উপদ্বীপ বশীভূত করিতে, ঐ উপদ্বীপের মূল্যহইতে ফ্রান্সিসেরদিগের অধিকার্থ ব্যয় হইয়াছিল; ফলত ঐ বিষয়ে ফ্রান্সিসেরা, দশ হাজার লোক হারিত হইয়াছিল, এবং তাহারদিগের ৩৬০০০০০০ তিন কোটি ষাইট লক্ষ লিব্রিনামক মুদ্রা ব্যয় হইয়া ছিল. ঐ সময়ে ইংগ্লণ্ডদেশে অনেকে বুঝিয়া ছিল, যে ফ্রান্সিসীয় একাধিপত্যের সহিত ঐ স্থানের সংমিলন হওয়া অত্যন্যায়, অতএব ঐ বিষয়ে ইংগ্লণ্ডীয়েরদের নিবারণ করা উচিত ছিল. কিন্তু ইংগ্লণ্ডীয় সভ্যেরা ঐ সময়ে এমত দুর্ব্বল, এবং প্রজারদের নিকটে এমত অমর্য্যাদ ছিল, যে ইংগ্লণ্ড এবং আমেরিকাদেশের মধ্যে যেই বিরোধ হইয়াছিল, তাহা উত্তরোত্তর অতিভয়জনক হইতে লাগিল, এবং তাহারা অন্য দেশীয়বিষয়ে অন্যেরদিগকে এইরূপ কহিতে লাগিল, যে তোমরা কিছু না বলিলে আমরাও কিছু বলিব না. কিন্তু সে যাহা হউক, কিছু কাল পরে ফ্রান্সিসেরা ইংগ্লণ্ডীয়েরদিগকে দর্শাইতে লাগিল, যে তাহারা অন্যরীত্যনুগামী হইয়াছিল. পরে প্রায় ঐ সময়ে, আৎলান্তিক সমুদ্রের উত্তরাংশে স্থিত ফাল্কলাণ্ড উপদ্বীপ নামে এক অতিক্ষুদ্র স্থানের নিমিত্তে, ইংগ্লণ্ডীয়েরদের এবং স্পেনীয়েরদের সহিত প্রায় বিরোধ উপস্থিত হইয়াছিল; তাহাতে কতককালপর্য্যন্ত সকল বিষয়ে অতি বৈলক্ষণ্য হইয়াছিল, কিন্তু শেষে ঐ বিরোধ সুপ্রতুলপূর্ব্বক নিবৃত্ত হইল.

অপর, মহাঝড় নিবৃত্ত হইলে পর, সমুদ্রের তরঙ্গ যেপ্রকার এককালে নিবৃত্ত হয় না, তদ্রূপ প্রজারদের মধ্যে পূর্ব্বীয় নালিশকরণস্বভাব যৎকিঞ্চিৎ শিথিল হই লেও, ঐ মিদ্দিলসেক্সের নিয়োজনবিষয়, আমারদিগের গণনীয় অনেক বিষয়ের আদিকারণ হইয়াছিল. তাহার বিশেষ কহি, ঐ সময়ে প্রজাপ্রতিনিধিসভ্যের দিগহইতে প্রেরিত এক জন দূত, ঐ সভ্যেরদের কথা ছাপা করাণদোষজন্যে, এক জন ছাপাকারককে ধরিতে শহরমধ্যে আসিয়াছিল, তাহাতে ঐ ছাপাকারক, এক দণ্ডনায়কের নিমিত্তে এক লোককে পাঠাইল. ঐ দণ্ডনায়ক আসিয়া ঐ ছাপা কারককে এবং ঐ সভ্যেরদের দূতকে ধরিয়া শ্রীযুত ক্রস্বিনামক নগরাধ্যক্ষের নিকটে লইয়া গেল, তাহাতে ঐ নগরাধ্যক্ষ এবং প্রাচীনপদস্থ তদধীন বিল্কস্ এবং অলিবর নামক ব্যক্তিরা, ঐ ছাপাকারককে কেবল মুক্ত করিল না. কিন্তু ঐ দূতের স্থানেও সে জামীন লইল, যেপর্য্যন্ত সে ঐ ছাপাকারকের নালিশের প্রত্যুত্তর না দেয়. যেহেতুক

ঐ দূত ঐ ছাপাকারককে শহরমধ্যে চাকিমের হুকুমব্যতিরেকে ধরিয়াছিল. পরে ঐ দূত জামীন দিতে অসম্মত হইবাতে, তাহারা তাহাকে কএদ করিতে হুকুমনামা সহী করিল, তাহা জানিয়া ঐ দূত জামীন দিয়া খালাশ পাইল. পরে ঐ বিষয়ে আপনারদিগের শাসনের অমর্য্যাদা হইয়াছে ইহা বোধ করিয়া, প্রজাপ্রতিনিধি সভ্যেরা অভিরাগপূর্ব্বক আজ্ঞা দিল, যে ঐ নগরাধ্যক্ষ এবং ঐ প্রাচীনপদস্থেরা তাহারদের নিকটে উপস্থিত হয়. তাহাতে ক্রস্বিনামক নগরাধ্যক্ষ এবং অলিবর নামক প্রাচীনপদস্থ ব্যক্তিরা, সভ্যপদস্থপ্রযুক্ত সে স্থানে উপস্থিত হইলেন, কিন্তু বিল্কস্ নামক ব্যক্তি কহিলেন, যে মিদ্দিল্‌সেক্স নগরস্থ প্রতিনিধিসভ্যপদে নিযুক্ত না হইলে আমি সাক্ষাৎ করিব না. পরে ঐ সভ্যেরা ঐ শেষ কথিত ব্যক্তিকে, ধরিতে কোনো পথ না পাওয়াতে, পূর্ব্ব কথিত দুই ব্যক্তিকে শাস্তি দিতে লাগিলেন, তাহাতে ঐ দুই ব্যক্তি ঐ সেসনের সমাপ্তিপর্য্যন্ত গড়েতে বদ্ধ হইয়া রহিল. ঐ বৎসরে পূর্ব্বীয় অদ্ধবঙ্গাদিদেশেতে এক মহামন্বন্তর হইয়াছিল, যাহাতে কোনোং গ্রন্থকর্ত্তারা কহিয়াছেন, যে ঐ দেশের চতুর্থাংশের তৃতীয়াংশ লোক অর্থাৎ দুই কোটি লোক মারা পড়িয়াছিল. এবং আরও কথিত আছে, যে ঈশ্বর কৃত ঐ মহোৎপাত, মনুষ্যেরদের পাপানুষ্ঠানেতে অধিক বর্দ্ধিত হইয়াছিল. যেহেতুক কোম্পানি বাহাদুরের ভৃত্যেরদের মধ্যে অনেক অপবাদিত আছে, যে তাহারা তৎকালে সকল ধান্য কিনিয়া, এমত মহামূল্যে বিক্রয় করিয়াছিল, যে দরিদ্র লোকেরদের ক্রয়করণ অসাধ্য হইয়াছিল, এবং হিন্দুস্থানীয় লোক পাতাগোরস্ নামক আচার্য্যমতাবলম্বিপ্রযুক্ত অন্য কোনো মাংসদ্রব্য আহার করিতে পারিল না.

অপর যে রাজ্যে অভিমন্যপ্রভুত্বের ব্যবহার, সেই রাজ্যে রাজসিংহাসন শূন্য হইলে, রাজ্যস্থেরা অতিশয় উৎপাতগ্রস্ত হয়; তাহাতে ইয়রোপস্থ তাবদ্রাজগণেরা উত্তরাধিকারিরাজত্ব স্থাপনকরণে স্থির করিয়াছেন; কিন্তু ঐ বিষয়েও রাজা মরিলে, অপররাজা কে হইবে এতদ্বিষয়ে এমত যুদ্ধ বিগ্রহপ্রভৃতি সর্ব্বদা উপস্থিত হইত, যে সকলেই এই অনুভব করিয়াছেন যে উত্তরাধিকারির অতিস্পষ্ট প্রমাণ না হইলে বহুমন্দ উৎপন্ন হয়. ঐ সকল কারণজন্যে ইংগ্লণ্ডদেশীয় রাজবংশের বিবাহবিষয়ে এত সাবধানত্ব এবং বিবেচনা হইয়াছে. যেহেতুক রাজার দুই ভ্রাতা গ্লাস্তরের এবং কম্বর্লাণ্ডের অগ্রণী, তাঁহারা গুপ্তরূপে বিবাহ করিয়াছিলেন; প্রথম কথিত ব্যক্তি, বাল্‌গ্রেবের রাজকন্যাকে এবং দ্বিতীয় ব্যক্তি, শ্রীযুত ইর্নহামের হর্তন্ নামে এক বিধবা কন্যাকে বিবাহ করিয়াছিলেন. তাহাতে এই এক রাজাজ্ঞা স্থাপিতা হইয়াছিল, যে রাজকন্যাজাত যাঁহারা অন্যদেশস্থ রাজবংশে বিবাহ করিয়াছিলেন কিম্বা করিবেন তদ্ব্যতিরেকে, গতরাজার কোনো পুত্র সন্তান, বর্ত্তমান রাজার কিম্বা তাঁহার উত্তরাধিকারিরদের সম্মতিব্যতিরেকে,

এবং রাজ মুদ্রাঙ্কব্যতিরেকে, এবং তাঁহার সভ্যেরদের সম্মতিব্যতিরেকে, বিবাহ কিম্বা সম্বন্ধ করিতে পারিবেন না; এবং ঐরূপে সর্ব্বাসম্মতিপূর্ব্বক বিবাহ যদি করেন, তবে সে বিবাহ নিষ্ফল. কিন্তু যদ্যপি পঞ্চবিংশতি বৎসরবয়স্কের ঊর্দ্ধ ঐ গতরাজার পুত্রেরা বিবাহ করিতে বাঞ্ছা করিয়া, রাজনিজসভ্যেরদিগকে এক বৎসরপূর্ব্বে তাহার সংবাদ দেন, তবে সেই সময় পূর্ণ হইলে রাজসম্মতি ব্যতিরেকেও বিবাহ করিতে পারেন; কিন্তু ঐ সময়ের মধ্যে যদ্যপি উভয় পার্লিমেণ্টীয় সভ্যেরা তাহাতে অসম্মত হয় তবে পারেন না. এবং জ্ঞানপূর্ব্বক যদ্যপি কোনো ব্যক্তি, ঐরূপ কোনো অন্যায্যবিবাহের কিম্বা সম্বন্ধের সাহায্য করে, তবে রাজশাসনব্যর্থকারিনিষেধকব্যবস্থার তাবৎশাসন এবং দণ্ডাধীন হইবে.

অপর ঐ সেসনে অর্থাৎ সভ্যেরদের একত্রীভূতহওনসময়েতে, রাজ্যের মধ্যে দণ্ডরূপব্যবস্থাতে অনেক ফেরফার হইয়াছিল. পূর্ব্বকালে যখন কোনো চোর অনির্দোষিতাবিষয়ে বাদানুবাদ করিতে চাহিল না, তখন ঐ ব্যক্তিকে চিত করিয়া ফেলিয়া, তাহার বক্ষস্থলোপরি বৃহদ্ভার চাপাইয়া যাবৎ তাহার মরণ না হইত, তাবৎ ক্রমেং আরো ভার চাপাইত; ঐ শাস্তিসময়ে ঐ দোষিব্যক্তিকে কেবল অল্প রুটী এবং ময়লা জল খাইতে দিত. তাহাতে ঐ সময়ে এই এক রাজাজ্ঞা নিরূপিত হইল, যে ঐ কালাবধি ঐপ্রকার নির্দয় ব্যবহার লুপ্ত হইবে, এবং যেং চোর স্বাপবাদবিষয়ে বাদানুবাদকরণে অসম্মত, তাহারা ঐ দোষেতে দোষী হইবে.

ঐ বৎসরেতে ইওরোপদেশীয় মুকুটধারী প্রধান তিন ব্যক্তিকর্ত্তৃক এক মহা অন্যায়বিষয় কৃত হইয়াছিল. ঐ বিষয়ের ইংগ্লণ্ডীয় রাজবিবরণের সহিত কোনো সম্পর্ক না থাকিলেও, তাহা না কহনে অতিদোষ; ঐ বিষয় এমত কদর্য্য যে যদি কোনো সামান্যব্যক্তি তাহা করিত, তবে তাহার নিশ্চয় মৃত্যুই হইত. যাহা আমি কহিতে চাহি তাহা এই, পোলন্দদেশের প্রভুত্ববিমর্দ্দনকরণচেষ্টা, বিশেষতঃ জার্ম্মনিদেশের সম্রাট, এবং প্রুসীয়া দেশের রাজা, এবং রুসীয়াদেশের সম্রাজ্ঞী, এই তিন ব্যক্তি অতিকদর্য্য এক প্রতিজ্ঞা অর্থাৎ কুপরামর্শ করিয়াছিলেন, যে কোনো প্রাচীনবাক্যছল করিয়া, ঐ পোলন্দদেশের তাবৎ শস্যশালিরমণীয় স্থান ভাগ করিয়া লইবেন, এবং অবশিষ্টরাজ্যে স্বাধীনপ্রভুকত্ব করিয়া, অতিমন্দ প্রভুত্বপদ পরীবর্ত্তনে উত্তরাধিকারিপদগ্রহণসামর্থ্য, বর্ত্তমান তদ্দেশস্থ রাজাকে দিয়া রাজসিংহাসনস্থ করিবে. পরে ঐ বিষয়ে ইওরোপের অন্যং রাজগনেরা ভয়নিবারক না হইবাতে, তাহারা স্বচ্ছন্দপূর্ব্বক স্বাভিপ্রেত বিষয় সম্পন্ন করিল. অপর ঐ বৎসর, অন্য এক বিষয়দ্বারা অতিমাননীয় হইয়াছিল, সে বিষয় স্বিদন্ দেশের এবং দেন্মার্কদেশের প্রভুত্বপরীবর্ত্তন; বিশেষতঃ স্বিদন্দেশের

রাজা, রাজসিংহাসনস্থ সময়ে অতিদৃঢ়প্রতিজ্ঞা করিলেও তৎপ্রতিজ্ঞাভঙ্গন করিয়া, অতিসুত্ররাজপদস্থাবস্থাহইতে, ইওরোপের মধ্যে তাবৎসম্রাড়পেক্ষা আপনাকে অতিস্বেচ্ছাচারিত্বপরাক্রমে বর্দ্ধিত করিয়াছিলেন. এবং দেন্মার্ক দেশেতেও দেন্মার্কদেশের রাজার শাশুড়ী যিনি গতরাজার বিধবা স্ত্রী তৎকর্ত্তৃক, এবং ফ্রেদ্রিক্ নামে ঐ রাজার বিমাতৃজ ভ্রাতৃকর্ত্তৃক, তিনি স্বতসর্ব্বশাসনপরাক্রম হইয়াছিলেন; এবং কৌন্ত স্রুনৌস্ল এবং কৌন্ত ব্রান্ত নামে ঐ রাজার অতি প্রিয়তম দুই ব্যক্তি শ্মশানে আনীত হইলেন, অর্থাৎ বধ্য হইলেন; এবং ব্রিটানীয় বর্ত্তমান রাজার মাতিল্দদা নামে ভগিনী, যিনি ঐ রাজার স্ত্রী ছিলেন, তিনি অতিকষ্টে প্রাণে রক্ষা পাইয়াছিলেন. ঐ বিষয়ের পরে ঐ মাতিল্দা নাম্নী রাণী জার্মনি দেশান্তঃপাতি জেলনামক নগরে যাইয়া রহিলেন, সেই স্থানে কতক বৎসর থাকিয়া, শেষে রোগগ্রস্ত হইয়া মৃত্যুপ্রাপ্তা হইলেন.

অপর ঐ সময়ে অঙ্গবঙ্গাদিদেশেতে, কোম্পানি বাহাদুরের ভৃত্যেরদের বর্দ্ধিত লোভবৃদ্ধিনিবারণার্থে বঙ্গদেশে সুপ্রিম্কোর্ত নামে রাজকীয় প্রধান আদালত নিরূপিত হইয়াছিল, তাহাতে এক প্রধান বিচারকর্ত্তা, এবং তদধীন অন্য তিন জন বিচারকর্ত্তা নিযুক্ত হইয়াছিল. ঐ প্রধান বিচারকর্ত্তার প্রাতিবৎসরিক মাহিয়ানা ৬৪০০০ চৌষট্টি হাজার টাকা, এবং অন্যং তিন জন বিচারকর্ত্তার বার্ষিক বেতন ৪৮০০০ আটচল্লিশ হাজার টাকা, নিরূপিত হইল. কিন্তু ঐ আমলা নিরূপিতকরণবিষয়, যেরূপ অভিলাষার্হ ছিল, তদ্রূপ বাঞ্ছা সকলের পূর্ণ হয় কি না, ইহার নিশ্চয় অধিককাল অতীত না হইলে স্থির হইবে না.

অপর ঐ সময়ে আইর্লণ্ড দেশস্থেরা এবং স্কৎলণ্ড দেশের উত্তরাংশস্থ প্রজারা, তাহারদের জমীদারহইতে অতিনিষ্ঠুরব্যবহারপ্রাপ্ত হইতে লাগিল; যেহেতুক ঐ নিষ্ঠুরব্যবহারক জমীদারেরা ভূম্যাদির কর অতিশয় বর্দ্ধিত করিয়াছিল, তাহাতে প্রজারা তদ্রূপ কর দিতে অসমর্থ হইয়া, স্বস্বদেশ ত্যাগ করিয়া, আমেরিকাদেশে যাওনে উপক্রম করিল. এবং কথিত আছে যে ঐ স্বদেশচ্যুত ব্যক্তিরদের মধ্যে অধিকাংশ, পৃথিবীর ঐ অংশে প্রথমতঃ যুদ্ধারম্ভ করিয়া অতিশয় ব্যগ্রতাপূর্ব্বক কর্ম্মসমাধান করিতে লাগিল, এবং যেপর্য্যন্ত তাহারা আপনারদিগকে এবং ঐ আমেরিকাদেশকে পুরাতন স্বামির অধীনতাহইতে মুক্ত না করিল, তাবৎ ক্ষমা দিল না. স্বস্বভূম্যধিপতিকর্ত্তৃকপ্রাপ্তদণ্ড ব্যক্তিরা যখন অতিশয় ব্যামোহপ্রাপ্ত হয়, তখন তাহারা সর্ব্বদা অন্যশত্রু অপেক্ষা অতিশয়বিপজ্জনক শত্রু হয়; যেহেতুক তাহারা তৎপ্রতিফলদেওনার্থে উদ্যুক্ত হইয়া, সর্ব্বদা স্বস্ব পুরাতন স্বামির বিরুদ্ধাচারী হয়, কিন্তু অন্য দেশস্থেরা কদাচ ভিন্নদেশীয় নিষ্ঠুরব্যবহারক অধিপতিরদের প্রতিফল দেওনাভিলাষী নয়.

ঐ বৎসরের মধ্যে, রাজকর্ত্তৃক কাপ্তান্ ফিপ্স নামে ব্যক্তি সিহর্সনামক জাহাজেতে, এবং কাপ্তান্ লত্বিজ্ নামে ব্যক্তি কাকাস্ নামক জাহাজেতে, অন্যবদ্ধ দেশে গমনার্থে উত্তরপূর্ব্ব কিম্বা উত্তরপশ্চিমদিগে পথের অন্বেষণবিষয়ে প্রেরিত হইয়াছিলেন. ঐ দুই ব্যক্তি একাশী অংশ এবং উনচল্লিশ দাকিকযানপথ উত্তর দিগে গেলে পর, তাহার অমাট জলের বৃহৎ পর্ব্বতকর্ত্তৃক নিবারিত হইয়াছিল. অতএব গমনে অসমর্থ হইয়া ঐ অভিলষিত বিষয়াসিদ্ধিপূর্ব্বক, ইংগ্লণ্ডদেশে প্রত্যাগমন করিল.

অপর অনিশ্চিতসিদ্ধাসিদ্ধ অনেক বিষয়ে ইংগ্লণ্ড জাতীয়েরদের প্রবৃত্ত হওন, এই রাজত্বের মধ্যে বহুকালাবধি অতিগণনীয় হইয়া ছিল. বিশেষত: ঐ বৎসরমধ্যে সমুদ্রপথদ্বারা পৃথিবীবেষ্টনকরণার্থে পৃথক্২ চারি সমুদ্রযাত্রা নিরূপণ হইয়াছিল, ঐ যুদ্ধযাত্রায় পূর্ব্বযাত্রানুসারে দক্ষিণসমুদ্রে নূতন২ বিষয়া ন্বেষণে জাহাজ প্রেরিত হইয়াছিল. প্রথম সমুদ্রযাত্রাতে বিরণ্নামক যুদ্ধজা হাজাগুলী, এবং দ্বিতীয় যাত্রায় কাপ্তান্ বালিশ্, এবং তৃতীয় যাত্রায় কাপ্তান্ কার্ত্তারেৎ, এবং চতুর্থ যাত্রায় কাপ্তান্ কুক্প্রভৃতি প্রেরিত হইয়াছিল. তা হাতে ঐ চারি ব্যক্তির মধ্যে কেহ স্বাভিলাষসম্পূর্ণ করিতে ন্যূন নহেন; যে হেতুক ঐ পৃথিবীবেষ্টনকারীরা প্রত্যেকজনে কোনহ এক নূতন দেশের অন্বেষণ পাইয়াছিল, এবং যে২ দেশ পূর্ব্বে জ্ঞাত ছিল সেই২ দেশের মধ্যে কোনো এক নূতন বিষয় জ্ঞাত হইয়াছিল. ঐ পৃথবীবেষ্টনকারিরদের মধ্যে, কাপ্তান্ কুক্ নামক ব্যক্তি, দুইবার পৃথিবী বেষ্টন করিয়াছিলেন, এবং তৃতীয়বার বেষ্টনকরণ সময়ে ওবৈহী নামে দক্ষিণসমুদ্রস্থ এক নূতন দ্বীপোপদ্বীপস্থেরদের সহিত কলহ করণেতে মারা পড়িলেন. ঐ ব্যক্তির মরণ, বিদ্যাপ্রিয়েরদের অনেক মনস্তাপের বিষয় হইয়াছে.

অপর ঐ সময়ে ইংগ্লণ্ডীয়ের এবং তদধীনদেশগামী অন্য ইংগ্লণ্ডীয়েরদের বিরোধের প্রধান কারণ এই ছিল, যে আমেরিকাদেশেতে কর নিরূপণ কিম্বা গ্রহণ করা কাহার অধিকার. এই প্রশ্নে মহাব্রিটিনের সভ্যেরা কহিল, যে আমেরিকা দেশের কর নিরূপণ করা আমারদের অধিকার, কিন্তু ঐ মহাব্রিটিনাধী নাধীকারস্থেরা হেয়জ্ঞান করিয়া কহিল, যে আমারদের সম্মতিব্যতিরেকে আমারদের দেশের করনিরূপণকরণ, ইংগ্লণ্ডীয় রাজার অধিকার নহে; এবং কহিল যে আমারদের অসম্মতিতে যে কর নিরূপিত হইয়াছে, তাহা না দেওনে যত কষ্ট হয় তাহা সহিষ্ণুতা করিব, তথাচ কর দিব না. কিন্তু সে যাহা হউক, তাহারদের স্বভাব জ্ঞাত হওনের নিমিত্তে, এবং তাহারা যাহা কহিয়াছিল তদনুসারে চলিবে কি না তজ্জ্ঞানার্থে, ইংগ্লণ্ডীয় সভ্যেরা এক নিয়মিত কর নিরূপিত

করিয়া কতকগুলিন চা আমেরিকা দেশে পাঠাইয়াছিলেন. ঐ কসল চা আমেরিকা দেশে পঁহুছিলে পরে জাহাজহইতে না নামাইয়া, ঐ আমেরিকাদেশনিবাসীরা অত্যপাদরপূর্ব্বক তাহা ইংগ্লণ্ডদেশে ফিরাইয়া দিল; এবং বস্তন্ নামে নগরে যে চা পাঠান গিয়াছিল, তদ্বিষয়ে তদধিকমন্দ ব্যবহার হইয়াছিল; যেহেতুক নগরস্থেরা জাহাজহইতে ঐ সকল চা লইয়া সমুদ্রেতে ফেলিয়াদিল. পরে ঐ আমেরিকা দেশস্থ নূতনইংগ্লণ্ডী নিবাসিরদের একপ দৌরাত্ম্যব্যবহারজন্যে দণ্ডার্থে, ইংগ্লণ্ডীয় সভ্যেরা দুই নূতন ব্যবস্থা নিরূপণ করিল; তাহা এই, এক ব্যবস্থা বস্তন্ নামে নগরে জাহাজ যাওন নিবারিকারূপা, এবং দ্বিতীয় ব্যবস্থা আমেরিকা নিবাসিরদের হস্তহইতে প্যাক্রয লইয়া ইংগ্লণ্ডীয় রাজহস্তে অর্পিতকরণরূপা. অপর ঐ কালপর্য্যন্ত ইংগ্লণ্ডীয় প্রধানরা জমন্ত্রী পার্লিয়েমন্তসভ্যেরদের মধ্যে অতিপ্রবলরূপে খ্যাতি চালাইতেন; কিন্তু ঐ কালে ঐ পার্লিয়েমন্তসভাভঙ্গন নিকটবর্ত্তিপ্রযুক্ত, তিনি ভাবিলেন, যে যদি প্রজারা ঐ কালীনরীত্যনুসারে সভাকে নিযুক্ত করিতে পারে, তবে পূর্ব্বীয়প্রতিনিধিসভ্যেরদের মত, মন্ত্রাজ্ঞাবধানকারি অন্য সভ্যপ্রাপ্ত হইব না, অতএব ঐ প্রধান মন্ত্রী অকস্মাৎ ঐ সভ্যেরদের স্বচ্ছারোহী হইতে চাহিয়া, ষষ্ঠ সেশনের সমাপ্তিসময়ে, অকস্মাৎ ঐ পার্লিয়েমন্ত ভাঙ্গিয়া পূর্ব্বীয় পার্লিয়েমন্তসভ্যেরদের মত স্ববশীভূত এবং উপাসক অন্য সভ্যসমূহেরদিগকে নিযুক্ত করাইলেন.

অপর পূর্ব্বকথিত যৎ নিষ্ঠুরব্যবহার, তাহা বোধ হয়, যে কেবল বস্তন্ নগরের প্রতিই হইয়াছিল কিন্তু তথাপিও ইংগ্লণ্ডীয় দেশাধিকারাধীন অন্যৎ নগরস্থেরাও ভয়ান্বিত হইতে লাগিল; যেহেতুক ঐ দেশস্থেরা ঐ বস্তননামক নগরের দুর্দশা দেখিয়া, ভাবিল যে আমারদেরো একপ দুর্দশা হইবে, যেহেতুক ঐ সকল চা আমরা নষ্ট করি নাই, কিন্তু বস্তন্ নগরস্থেরদের ন্যায় গ্রহণকরণে অসম্মত হইয়াছিলাম. অতএব আমেরিকাদেশস্থ অন্যৎ নগরস্থেরা নূতন ইংগ্লণ্ডীয়েরদের সহিত ঐক্য করিতে পণ করিল; তাহাতে নোবাস্কোতিয়া এবং জর্জ নগরস্থবিনা, অন্যৎ সকল ইংগ্লণ্ডাধীন নগরস্থেরা, ফিলাদেল্ফিয়া নামে নগরে একত্রীভূতসভাতে একৎ জন মধ্যস্থ প্রেরণ করিল. সেই স্থানে ঐ মধ্যস্থেরা একত্র হইয়া দেশসভ্যনাম ধারণ করিয়া অতিসাহসপূর্ব্বক অনুযোগান্বিত পত্র লিখিয়া, রাজনিকটে প্রেরণ করিয়া ঐ অন্যায়বিষয়ের যথার্থ বিচার প্রার্থনা করিল. অপর আগামিবৎসরে, ঐ নগরস্থেরদের সহিত জর্জ নগরস্থেরা মিলিত হইয়া, ত্রয়োদশ সম্মিলিতদেশপ্রভু নাম ধারণ করিল. কিছু কালপরে ঐ ত্রয়োদশপরগনাস্থেরা অবাধ্য হইয়া, ইংগ্লণ্ডীয় রাজশাসনহইতে ভিন্ন হইয়া একবাক্যতাপূর্ব্বক আপনারদিগের প্রভুত্বস্থাপন করিল. পরে ঐ দেশসভ্যেরা রাজার প্রতি যে২ অনুযোগপত্র পাঠাইয়াছিল, তাহাতে পরিতৃপ্ত না

হইয়া, বস্তন্ নগরপ্রভৃতি যে ইংগ্লণ্ডীয়রাজাজ্ঞা, তদনুসারে যে কার্য্য সিদ্ধ না হয়, এবং অন্য যে২ নিষ্ঠুরব্যবস্থা নিরূপিত হইয়াছিল, তাহারো যে নিবারণ হয় এ নিমিত্তে, ঐ দেশসভ্যেরা নূতনইংগ্লণ্ডীয়েরদিগকে পরামর্শ দিয়া কহিল, যে অব কাশ হইলে আমরা তোমারদেরো সাহায্য করিব. ঐ দেশসভ্যেরদের বাক্যানুসারে চলনে ঐ নূতনইংগ্লণ্ডনগরস্থেরা অতিসম্মত ছিল; যেহেতুক আমেরিকা দেশের তাবৎপরগনার মধ্যে, নূতনইংগ্লণ্ডীয় পরগনাস্থেরা, পূর্ব্বাবধি ধর্ম্মবিষয়ে অতিস্বেচ্ছাচারপূর্ব্বক চলিয়াছিল, এবং বহুকালাবধি তাহারদিগের স্বাধীন হও নাশা বর্দ্ধিত হইয়াছিল.

অতএব মহাব্রিটনের এবং তদধীনদেশস্থেরদের মধ্যে অনেককালাবধি আচ্ছাদিত হইয়া রহিয়াছিল যে অগ্নিরূপবিরোধ, তাহা এখন একদা প্রকাশরূপে দেদীপ্যমান হইল. তাহার বিশেষ কহি, মাসাচসেৎ নামে নগরে নিযুক্ত জেনেরাল্ গেজ্ নামে অধ্যক্ষ, যখন শুনিলেন যে আমেরিকাদেশের পরগনাস্থেরা কন্কর্দ নামে নগরে যুদ্ধার্থে কতকগুলিন অস্ত্রশস্ত্র প্রস্তুত করিয়াছে, তখন ঐ সকলের নাশার্থে কতকগুলা সেনা প্রেরণ করিলেন. ঐ সেনাযাত্রাসময়ে কন্কর্দ নামে নগরহইতে তিন ক্রোশ অন্তর লেক্সিংতন্নামক নগরসমীপে কতকগুলিন ঐ আমেরিকাদেশস্থ বিশেষসৈন্যের সহিত, তাহারদের সাক্ষাৎকার হইল, তাহাতে ঐ বিশেষসৈন্যেরদের এবং ঐ রাজপক্ষীয় সৈন্যেরদের গুলিদ্বারা পরস্পর মারামারি হইল; তাহাতে পরগনাস্থেরদের আট জন লোক মারা পড়িল, এবং কতকগুলিন ঘাইল হইল. পরে ঐ রাজপক্ষীয় সৈন্য অবাধিত হইয়া কন্কর্দ নগরপর্য্যন্ত চলিয়া গেল, সেই স্থানে পহুঁছিয়া তাহারা ঐ যুদ্ধের অস্ত্রশস্ত্রপ্রভৃতি নষ্ট করিল. পরে সেই স্থানহইতে প্রত্যাগমনকালে, ঐ রাজপক্ষীয় সৈন্যেরদের উপর পরগনাস্থেরদের এক বৃহদ্দল চড়াও করিল, এবং যাবৎ ঐ রাজপক্ষীয় সৈন্যেরা বস্তন্ নামক নগরে না পহুঁছিল, তাবৎ তাহারদের বহুৎপাত জন্মাইতে লাগিল. ঐ যুদ্ধবিষয়ে রাজপক্ষীয় সৈন্যেরদের দুই শত তেহাত্তর জন ঘাইল এবং বন্দী হইল, তাহার মধ্যে ৬৫ পঁয়ষট্টি জন মারা পড়িল; কিন্তু পরগনাস্থেরদের কেবল ৪০ চল্লিশ জন মারা পড়িল, এবং ২০ কুড়ি জন ঘাইল হইল.

পরে ঐ যুদ্ধের সংবাদ পৃথক২ পরগনায় ব্যাপিবামাত্রে, তাবৎ পরগনাস্থেরা অস্ত্রগ্রহণ করিল; তাহাতে কথিত আছে যে বিংশতি সহস্র সংখ্যক সৈন্য একদা বস্তন্ নগর বেষ্টন করিল. পরে দেশসভ্যেরা যখন লেক্সিংতনের যুদ্ধের বিষয় এবং বস্তন্ নগরের অবরোধবিষয় শুনিল, তখন নূতনইংগ্লণ্ডীয়েরা যাহা করিয়াছিল তদ্বিষয়ে তাহারা অত্যাহ্লাদযুক্ত হইল; এবং এই নিয়ম প্রকাশ করিল, যে মাসাচসেৎ নামক নগরস্থেরদের সহিত এবং ইংগ্লণ্ডীয় রাজার

সহিত যে নির্ব্বন্ধ ছিল, তাহা অদ্যাবধি ভগ্ন হইল. এবং তাহা ছাড়াও দেশসভ্যেরা অতিদৃঢ়রূপে নিবারণ করিয়া কহিল, যে তোমরা এসময়াবধি, ইংগ্লণ্ডীয় যুদ্ধ জাহাজস্থেরদিগকে এবং স্থলস্থ সৈন্যেরদিগকে খাদ্যসামগ্রীত্যাদি আর যোগাইবা না. পরে ইংগ্লণ্ডীয় রাজশাসনের প্রতি তাহারদের অত্যন্তাশ্রদ্ধা দর্শাওনার্থে, তাহারা ডাকের ঘর নিরূপিত করিয়া তাহাতে লোক নিযুক্ত করিল; এবং ফ্রাংক্লিন্ বিদ্যালঙ্কার, যিনি ইংগ্লণ্ডদেশহইতে অত্যপমানপূর্ব্বক বহিষ্কৃত হইয়াছিলেন, তাহাকে ঐ ডাকঘরের প্রধান করিল. পরে জেনেরাল্ গেজ্ এই কথা প্রচার করিলেন, যে হান্‌কক্ এবং আদম্স্ নামে দুই ব্যক্তিবিনা, যেং ব্যক্তিরা অস্ত্রশস্ত্রত্যাগ করিয়া পুনরায় স্বস্বকার্য্যে প্রবৃত্ত হইবে, তাহারদের মাপ হইবে; ঐ আক্রোশে দেশসভ্যেরা তৎক্ষণাৎ ঐ হান্‌কক্ নামক ব্যক্তিকে দেশসভ্যের প্রধানপদে নিযুক্ত করিলেন.

অপর ইংগ্লণ্ডীয়েরদের এবং তদধীন দেশস্থেরদের সহিত যে বিরোধ, তাহা তখন এরূপ অতিশয় বর্দ্ধিত হইল, যে হঠাৎ পুনর্ব্বার ঐক্যরূপে সংমিলিত হওয়ার কোনো সম্ভাবনা রহিল না; তাহাতে উভয়পক্ষেরা পরস্পর এই অনুমান করিল, যে অবশ্য আমারদের প্রতি কোনো পক্ষেরা, এমত মর্ম্মান্তিক আঘাত করিবে যে তাহাতে এক অন্যকে পরাজয় করিতে পারিবে; এবং সকলে যে এরূপ পরস্পর অনুভব করিয়া রহিয়াছিল, তাহাও ব্যর্থ হইল না. যে হেতুক বস্তন্ নগরান্তঃপাতী এক সংকীর্ণ স্থানের উপরে বঙ্কর্হিল্ নামে এক উচ্চস্থান ছিল, ঐ স্থানের উপরে দেশস্থেরা, জুন্ মাসের এক রাত্রি মধ্যে অতিকঠিন এক থানা বসাইল, এবং গড়খাই খুদিয়া, তাহার সম্মুখে, তোপের গোলা প্রবেশ হয় না এমত অতিকঠিন বক্ষস্থলপর্য্যন্ত উচ্চ এক প্রাকার প্রস্তুত করিল. পরে ঐ পরগনার দুর্গস্থ সৈন্য, যাহারা সেই স্থানে থাকিলে, নগরের এবং বন্দরবাড়ীতে স্থিত জাহাজের অনেক হানি করিতে পারিত, তাহারদিগকে ঐ স্থানহইতে বহিষ্কৃত করণার্থে, জেনেরাল্ হাও এবং জেনেরাল্ পিগতের কর্ত্তৃত্বাধীন দুই হাজার সৈন্য প্রেরিত হইল. পরে চৌওকীদারেরা অতিঘোরতর তোপক্ষেপণপূর্ব্বক যুদ্ধারম্ভ করিল; তাহাতে দুর্গহইতে এবং জাহাজহইতে এবং জলগমোর্চাহইতে এবং বস্তননগরস্থ কপ্ নামে টিকরের চূড়াহইতে অতিঘোরতর যুদ্ধারম্ভ হইল; এবং কথিত আছে যে ঐ পরগনাস্থেরা, ঐ অতিঘোরতর তোপক্ষেপণ, এইরূপ অতিসাহস এবং দৃঢ়চিত্ততাপূর্ব্বক সহ্য করিল, যে অতিপ্রবীণপ্রাচীনযোদ্ধা হইলেও তাহার তদ্বিষয়ে অতিশয় সম্ভ্রম হইত. ঐ পরগনাস্থ সৈন্যেরা যাবৎ তাহারদের দুর্গসমীপবর্ত্তী না হইল, রাজপক্ষ সৈন্যেরা তাবৎ এক তোপও মারিল না, কিন্তু নিকটবর্ত্তী হইবামাত্রেতে তাহারা যুদ্ধারম্ভ করিয়া, এমত ঘোরতর তোপ

চালাইতে লাগিল, যে ইংগ্লণ্ডীয় সৈন্যেরা ভগ্নশ্রেণী হইল, তাহাতে ইংগ্লণ্ডীয় অতিসাহসিক কতকগুলিন সেনাপতি মারা পড়িল. পরে ইংগ্লণ্ডীয় সৈন্যেরা, তৎক্ষণাৎ পুনর্ব্যবস্থিত হইয়া, বন্দুকে সাংগিন্ চড়াইয়া অত্যন্তবিপদপূর্ব্বক পুনর্য়ুদ্ধ করিতে লাগিল, এবং শত্রুরদের দুর্গের প্রত্যাশাভগ্ন করিল, তাহাতে পর গনাম্বেরা স্বস্থান ত্যাগ করিয়া, মহাদ্বীপে পার হইয়া গেল. কিন্তু সে যাহা হউক, অতিশয়বীনব্যয় এবং মনুষ্যাদিনাশপূর্ব্বক ঐ জয়প্রাপ্ত হইয়াছিল, যেহেতুক ইংগ্লণ্ডীয়েরদের প্রায় অর্দ্ধেক সৈন্য মারা পড়িয়াছিল কিম্বা ঘাইল হইয়াছিল; ঐ যুদ্ধে ইংগ্লণ্ডীয়েরদের সৈন্যসংখ্যা, এক হাজার চৌয়ার ছিল.

ঐ যুদ্ধেতে যুদ্ধব্যবস্থানুসারে সাধারণ সৈন্যাপেক্ষা অধিক সেনাপতি মারা পড়িল. তাহার এই কারণ কথিত আছে; যে ঐ যুদ্ধে আমেরিকা দেশীয়েরা, কতকগুলিন সৈন্যেরদিগকে এমত শিক্ষা করাইয়াছিল, যে তাহারা ধীরেং বন্দুকে লক্ষ্য করিয়া শত্রুরদিগকে মারিত, এবং ঐ সেনারদের নিমিত্তে নূতন এক প্রকার বন্দুক নির্ম্মাণ করিয়াছিল, যদ্দ্বারা অন্য বন্দুকাপেক্ষা গুলি অতিক্রুততর এবং সরলগতি করিত. ঐরূপে ইংগ্লণ্ডীয়েরদের সেনাপতিরা ঐ বন্দুকধারি দ্বারা ঘনঘন মারা পড়িত, যমন পক্ষী বৃক্ষোপরি ব্যাধের শরদ্বারা নিশ্চয় বিদ্ধ হয়.

ঐ যুদ্ধে আমেরিকা দেশীয়েরা যে ঐ প্রকার আচরণ করিল, তাহা সূজ্ঞাপনার্থে আমারদের ইহা কথনোপযুক্ত, যে ঐ যুদ্ধের তাবৎসময়ে আমেরিকাদেশীয়েরা ইংগ্লণ্ডীয় সামান্যসেনাপেক্ষা, ইংগ্লণ্ডীয় সেনাপতিরদের প্রতি অধিক ক্রোধান্বিত ছিল; তাহার এই কারণ অনুমান হয়, যে আমেরিকীয়েরা ভাবিত, যে ঐ যুদ্ধ ইংগ্লণ্ডীয়েরদের সামান্যলোকের অধিকাংশের অত্যনিচ্ছাসম্পন্ন ছিল, কিন্তু মহাকুলোদ্ভব রাজ্যস্থ প্রধানং লোককর্ত্তৃক তাহা প্রতিপালিত হইয়াছিল; যে হেতুক ঐ প্রকার প্রধানং ব্যক্তিরদের মধ্যহইতে সেনাপতি সকল নিযুক্ত হইয়াছিল. তাহা ছাড়াও, আমেরিকাদেশীয়েরা, ইংগ্লণ্ডীয় সেনাপতিরদিগকে, যে ঐরূপ বাছিয়াং মারিত; তাহার আর এক কারণ হইতে পারে, যে ঐরূপ মারিলে সামান্যসেনারদিগকে সহজরূপে স্বপক্ষ করিয়া লইতে পারিত; তাহাতে ঐ ইংগ্লণ্ডীয় সামান্যসেনারা যদ্যপি তৎক্ষণে আমেরিকাদেশীয় সেনারদিগের সহিত মিলিয়া যুদ্ধ বিষয়ে প্রবৃত্ত না হয়, তথাপি তাহারদিগের আমেরিকা দেশেতে বসতি করাওনদ্বারা স্বদেশ অতিপরাক্রমশালী হইতে পারে. তাহাতে স্বরাজার প্রতি বিশ্বস্ততা এবং স্বদেশের প্রতি অত্যন্ত স্নেহব্যতিরিক্ত অন্য কোনো বিষয় ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের, আমেরিকীয় পক্ষহওয়ার নিবারণ করিতে পারিল না; যেহেতুক যেং লাভাশা ইংগ্লণ্ডীয় সৈন্যেরদিগকে দর্শান গিয়াছিল, তাহা অতিশয় ছিল

ঐ সময়ে নূতনইংগ্লণ্ডীয়েরদের মধ্যে ঐরূপ সাহসবৃদ্ধিজন্যে, ঐ যুদ্ধায়োজন বিষয়ে অধিক উদ্যোগপ্রকাশার্থে, দেশসভ্যের যে চালিত হইয়াছিল তাহা অতি নিশ্চয়; যেহেতুক ঐ কালের কিছু পূর্ব্বে ঐ দেশসভ্যেরা, সৈন্য সমারোহ করিয়া তাহারদিগকে মাহিআনা দিতে আজ্ঞা করিয়াছিলেন. ঐ সময়ে ঐ নূতনইংগ্লণ্ডীয়েরা আপনারদের অভিমত প্রকাশ করিয়া, অস্ত্রগ্রহণের কারণ প্রকাশ করিয়া কহিল, যে আমরা যে অন্যায় প্রাপ্ত হইয়াছি, তাহার প্রতিফল যাবৎ না দি, এবং ইংগ্লণ্ডীয় পার্লিমেন্তসভ্যেরা যে আজ্ঞা নির্গত করাইয়াছে, তাহার যাবৎ অন্যথা তাহারা না করে, তাবৎ অস্ত্রত্যাগ করিব না. অপর ঐ দেশসভ্যেরা, বাসিংতন্‌নামক ব্যক্তিকে, বর্জ্জিনীয়া নগরের প্রতিনিধিপদে এবং আমেরিকা দেশীয় তাবৎ সেনাধ্যক্ষপদে নিযুক্ত করিলেন.

কিন্তু সে সকল যাহা হউক, ঐ সময়ে আমেরিকা দেশীয়েরা, যে ইংগ্লণ্ডীয় পুরুষহইতে আপনারদিগকে পৃথক করনের বাঞ্ছা করে নাই, ইহা জ্ঞাপনার্থে, তাহারা মহাব্রিটিননিবাসিরদের প্রতি, এবং আইর্লণ্ডনিবাসিরদের প্রতি এক প্রস্তাব, এবং ব্রিটিনের রাজার নিকটে এক দরখাস্ত লিখিয়া কহিল, যে আমার দের স্বতন্ত্র হওনের বাঞ্ছা নাই; এবং ইংগ্লণ্ডীয়েরদের সহিত আমারদের যে বিচ্ছেদ হইয়াছে তদ্বিষয়ে যথার্থরূপে ঐক্য করিতে যাদৃশী বাঞ্ছা তাদৃশী আমার দের আর কোনো বাঞ্ছা নাই. তাহাতে অনেকের এই অনুভব হইল, যে ঐ সময়ে মনোযোগ করিলে, আমেরিকা দেশস্থেরদিগের পরিতোষকারি এবং ইংগ্লণ্ডী য়েরদের সম্ভ্রমজনক অথচ হিতকারি ঐক্য হইতে পারিত; এবং ঐ কালে ঐ কার্য্য সিদ্ধার্থে ইংগ্লণ্ডস্থেরা, সভ্যেরদের নিকটে অনেক বাক্য লিখিয়া প্রেরণ করিয়াছিল, কিন্তু সে সকল রদ হইল

অপর ঐ সময়ে অনুমান হয়, যে ইংগ্লণ্ডীয় সভ্যেরা, অস্ত্রগ্রহণদ্বারা আমেরিকার তাবদ্দেশ স্বহস্তগত করিবে, এই মহাভিলাষেতে নিমগ্ন ছিল; কিন্তু ঐ দেশ যে ঐ সময়ে হস্তগত হয়, তাহা কেবল অসাধ্যবিষয় ছিল না, পূর্ব্বেও অসাধ্য ছিল. যেহেতুক ঐ দেশ হস্তগতকরণবিষয়ে যদ্যপি সেসময়ে সাধ্যবিষয় হইত, তবেও তাহা ইংগ্লণ্ডাধীনত্বরূপে রক্ষাকরণে যে অর্থব্যয় হইত, তাহা তদুৎপত্তি হইতে অধিক হইত; কেননা যেই দেশ সৈন্যকর্ত্তৃক রক্ষিত না হইলে রক্ষিত হইতে পারে না, তাহা স্বহস্তগতকরণ অনুচিত. কিন্তু সে যাহা হউক, ঐ সময়ে ইংগ্লণ্ডীয় সভ্যেরা, ভ্রমেতে এমত ভ্রান্ত হইয়াছিল, যে পেন্‌নামক ব্যক্তি, যিনি আমেরিকা দেশেতে সর্ব্বাপেক্ষা ধনবান ও গুণবান এবং জ্ঞানবান লোক ছিলেন, তাঁহার সুসংবাদ পাইলেও স্বচক্ষু খোলনে অসমর্থ হইল. ঐ পেন্‌নামক ব্যক্তি,

পূর্ব্বকালীয় অতিখ্যাত্যাপন্ন, এবং পেন্সিল্বেনিয়া নামে শহর স্থাপনকর্ত্তা পেন্ন নামক এক মহাব্যক্তির বংশজাত ছিলেন. ঐ পেন্ন ঐ পেন্সিল্বেনিয়া পরগনার প্রধান ভূম্যধ্যক্ষ ছিলেন, তিনি আমেরিকা দেশায় দেশসভ্যহইতে ইংগ্লণ্ডীয় রাজার নিকটে আমেরিকীয়েরদের দরখাস্ত আনিয়াছিলেন. অপর ঐ ব্যক্তি প্রজাপ্রতিনিধি সভ্যকর্ত্তৃক জিজ্ঞাসিত হইয়া ছিলেন; তাহাতে ঐ ব্যক্তির জবানীতে এই এক বিষয়ের প্রমাণ হইল, যে ঐ কালপর্য্যন্ত, কোনো ইংগ্লণ্ডাধিবাসি আমেরিকাদেশনিবাসীরা, আপনারদিগকে পৃথক্ করিয়া স্বাধীন রাজ্য করিতে মনেও করে নাই; কিন্তু বরং ইংগ্লণ্ডীয় দেশস্থেরদের সহিত আমেরিকীয়েরদের যে বিচ্ছেদ তদ্বিষয়ের যেন কোনো প্রকারে যথার্থরূপে ঐক্য হয়, এই বিষয়ে অত্যন্তাকাঙ্ক্ষী ছিল. তাহাতে ঐ ব্যক্তি কহিলেন, যে ঐক্যবিষয়সিদ্ধার্থে আমেরিকাদেশস্থেরদের যে এই প্রার্থনায় বিষয় তাহ যদ্যপি রদ হয়, তবে আমেরিকা দেশস্থেরা অবশ্য অন্যং দেশীয় রাজগণের সহিত মিলিয়া ঐক্য করিবে. ইহার অনেক সম্ভাবনা আছে, এবং ঐরূপ একবার যদি ঐক্য হয়, তবে কখনো তাহা ভঙ্গ হইতে পারিবেক না. ঐ পেন্ননামক ব্যক্তির ঐ সংবাদে, ইংগ্লণ্ডীয় সভ্যেরা, কোনপ্রকারে মনোযোগ না করিয়া আমেরিকা দেশীয়েরদের প্রার্থনাবিষয়ে কহিল, যে তাহার কোনো উত্তর দেওয়া যাইবেক না.

অপরন্তু ঐরূপ সাহঙ্কার এবং নিন্দনীয় আচারেতে, আমেরিকা দেশস্থেরদের মনে যে দুঃখ উৎপন্ন হইল, তাহা অনুভব করণ অতিসহজ; যেহেতুক বঙ্কর নামক টিকরের যুদ্ধেতে আমেরিকা দেশস্থেরা, যে বীরত্বপ্রকাশ করিয়াছিল, তাহাতে তাহারা প্রফুল্লচিত্ত হইয়া প্রথমতঃ আত্মবলস্থ হইতে লাগিল. কিন্তু সে যাহা হউক. ইহা অতিসত্য, যে ঐ দুর্ভাগ্যজনক বিচ্ছেদের তাবৎসময়ে ইংগ্লণ্ডীয় সভ্যেরা আমেরিকা দেশীয়েরদের প্রতি অতিতুচ্ছজ্ঞানপূর্ব্বক ইহা অনুভব করিয়াছিল, যে আমেরিকা দেশীয়েরদের যুদ্ধোদ্যোগস্বভাব নাই, এবং তাহা থাকিলেও যুদ্ধ করণোপায়ের প্রাচুর্য্য নাই. অপর ঐ সময়ে সকলকর্ত্তৃক ইহা অনুমেয় হইয়াছিল, যে ইংগ্লণ্ড দেশের এবং তদধীন আমেরিকা দেশের বিচ্ছেদ, যুদ্ধব্যতিরেকে নিবৃত্তি পাইতে পারিত, কিন্তু ঐ অবকাশ অতীত হওয়াতে, ঐ বিষয় তৎকালাবধি সম্পন্নকরা অসাধ্য হইয়াছিল.

অপর আমেরিকা দেশস্থেরা, আপনারদের সংমিলিত পরগনায় থাকিয়া, পরের সহিত যুদ্ধ করিতে কেবল ক্ষান্ত ছিল না, অন্যের অধিকারেও যাইয়া যুদ্ধ করিতে লাগিল, তাহাতে নূতনইংগ্লণ্ড এবং নূতনয়র্কনামক নগরস্থ কতকগুলিন বিশেষ সৈন্যেরা, জেনেরাল মণ্টগমরী এবং জেনেরাল আর্নল্ডের কর্ত্তৃত্বাধীন হইয়া, কানাদা দেশে চড়াও করিয়া চাম্বল্লী এবং জান্নামক গড় এবং মন্ত্রীল্ নামে

নগর হস্তগত করিল. কিছু পরে ঐ সৈন্যেরা ক্বিবেক্ নামে শহর হঠাৎ অবরুদ্ধ করিয়া স্বহস্তগত করিতে চেষ্টা করিয়াছিল, কিন্তু ঐ চেষ্টাকরণবিষয়ে, মত গমনীনায়ক সেনাপতি মারা পড়াতে, এবং অর্নল্দনামক ব্যক্তি আঘাতপ্রাপ্ত হওয়াতে, ঐ সকল বিষয়ে তাহারদের ক্ষমা দিতে হইল; কিছু পরে ইংগ্লণ্ড দেশহইতে অনেক সৈন্য পঁহছিলে, আমেরিকা জাতীয়েরদের ঐ পরগনা সকল ত্যাগ করিতে হইল.

কিন্তু সে সকল যাহা হউক, ঐ সময়ে বস্তন্ নামে নগরে ইংগ্লণ্ডীয়েরদের যে সকল সৈন্য ছিল, তাহারদের অতি দুর্দশা হইতে লাগিল; যেহেতুক জেনেরাল হাও যিনি ঐ সৈন্যের কর্তৃত্ববিষয়ে, জেনেরাল্ গেজের উত্তরাধিকারী হইয়াছিলেন, তিনি অতিসাহসিক এবং অতিযুদ্ধদক্ষ এবং উপায়পটু ছিলেন. কিন্তু ঐ সময়ে ঐ স্থানে আপনাকে অপারক জানিলেন. তাহার কারণ এই, আমেরিকা দেশীয় মহাদ্বীপে যেমন তাহার লোক পার্শ্বে যাতায়াত করিল, তদ্বিষয়ে নিবারিত হইলে, সেই স্থানহইতে তাহার খাদ্যসামগ্রী প্রাপ্তির কোনো সম্ভাবনা ছিল না; এবং ইংগ্লণ্ডদেশহইতে যেই খাদ্যসামগ্রীর জাহাজ আসিত, সে সকল জাতিশত্রুগণ শনৈঃশনৈঃ পথ হতে লাগিল, এবং তাহারদের মধ্যেও অনেক শত্রুহস্তে পড়িল. অপর সংক্ষেপে যদি কহি, তবে জানা গেল যে সৈন্য জন, তাহারা কেবল নয় কিন্তু নগরস্থেরা ও ভয়ার্ত হইয়া প্রায় মরণাপন্ন হইতে লাগিল. পরে ঐ সকল দুর্দশা বর্দ্ধনার্থে আমেরিকা দেশীয়েরা, তন্নগরনিকটস্থ টিকরের উপর শীতকালে মোর্চা বাঁধিয়া, গ্রীষ্মকালে ঐ নগরের প্রতি অতিকঠোরতর তোপ চালাইতে লাগিল. অতএব ঐ নগরস্থ সৈন্যেরা, একদা ভয়হীনতাতে এবং যুদ্ধবিগ্রহেতে ব্যাবৃত্তজন্যে অতিদুর্দশাপ্রাপ্ত হইয়া, এবং ঐ উভয় বিষয়ের কোনো এক বিষয় নিবারণকরণে অক্ষম হইয়া, তাহারা দেখিল যে গড় ত্যাগ করিয়া আমারদের গমন করিতেই হইবে. অতএব সৈন্যেরা, এবং নগরস্থ যেই লোক ঐ সৈন্যেরদের দুঃখের সহ ভাগী হওনে সম্মত, তাহারা জাহাজস্থ হইয়া, বস্তন্ নগরহইতে পাইল তুলিয়া অতিশীঘ্র নোবাস্কোটিয়াস্থলাজী হালি ফাক্স নগরে পঁহুছিল. ঐ জেনেরাল্ হাও ঐ নগরহইতে নির্গত হইলে তৎক্ষণাৎ জেনেরাল্ বাসিংতন তাহা স্বাধিকার করিয়া, কতকগুলিন শিল্পকারির সাহায্যদ্বারা ঐ শহরের গড় এমন কঠিনাক্রান্ত করিয়াছিলেন, যে তাহাতে প্রবিষ্ট হওয়া অত্যসাধ্য হইল.

অপর প্রায় ঐ সময়ে, দক্ষিণ কারলিনা নামে দেশের চাল্স্ নামে রাজধানী নগর হস্তগত করিতে, ইংগ্লণ্ড দেশে এক বৃহদুদ্যোগ হইয়াছিল. তাহাতে জা ফ্রাঙ্কস্থেরদের যাত্রাদ্বারা আমরা জ্ঞাত হইয়াছি, যে ঐ যুদ্ধোদ্যোগে ইংগ্লণ্ডীয়েরা

যেমন পরেতে আমেরিকা দেশের অন্তর্বিষয়ে অজ্ঞাত ছিল, তেমনিও ঐ সময়ে আমেরিকা দেশীয় তটের এবং নদীরবাড়ীর এবং খালের বিষয়েও অজ্ঞাত ছিল. ঐ জাহাজসমূহের কর্তৃত্বভার পিতর পার্কর নামে সেনাপতিতে, এবং স্থলস্থ সৈন্যেরদের কর্তৃত্বভার জেনেরাল্ ক্লিংতন্নামক সেনাপতিতে অর্পিত ছিল; এবং সৈন্য সমস্ত দীর্ঘোপদ্বীপনামক এক স্থানে জাহাজহইতে উত্তীর্ণ হইয়াছিল, ঐ উপদ্বীপ শলিবান্ নামে উপদ্বীপহইতে কেবল এক ছোট খাঁড়ি, যাহাতে কথিত ছিল যে বড়ভাটার সময়ে কেবল এক হাত জল থাকে, তদ্দ্বারা ভিন্ন ছিল. ঐ অসম্বিতসংবাদশ্রবণানুসারে, ইংগ্লণ্ডীয় সেনাপতি সকল, আপনারদের তাবৎ ইতিকর্তব্যতার উপায় নিরূপণ করিয়াছিল, তাহাতে যেমন সকলে অনুভব করিয়াছিল তেমনি হইয়াছিল; যেহেতুক ইংগ্লণ্ডীয় জাহাজসমূহ, যে সহসা নগর নিকটবর্তী না হয়, একারণ তৎপথ অবরুদ্ধ করণার্থে, শত্রুরা ঐ শলিবান্ নামক উপদ্বীপেতে ঘোরতর অতিকঠিনহ মোর্চা বাঁধিয়াছিল. ঐ স্থানে ঐ আদ্মিরাল্ অতিসাহসপূর্বক চোট্ করিলেন, কিন্তু যখন সেনারা ঐ আদ্মিরালের উদ্যোগবিষয়ে সাহায্যকরণার্থে এক উপদ্বীপহইতে অন্য উপদ্বীপে যাইবার চেষ্টা করিতে লাগিল, তখন তাহারা দেখিল যে ঐ খাঁড়িতে যেমন কথিত তেমন কেবল এক হাত জল নয়, কিন্তু সাত হাত জল ছিল; তাহাতে ঐ আদ্মিরাল্ দশ ঘণ্টাপর্য্যন্ত যুদ্ধ করিয়া, অনেক প্রধানসেনা এবং সেনাপতি হারিত হইয়া, এক যুদ্ধজাহাজ শত্রুর হস্তে যেন না পড়ে এনিমিত্তে তাহা দগ্ধ করিয়া তত্রহিত হইয়া, অবশেষে ঐ স্থানাক্রমণ অসাধ্য, এই কথা কহিয়া ঐ যুদ্ধত্যাগ করিলেন.

অপর ঐ যুদ্ধবিষয়ে অসফলহওয়ার সংবাদ এবং তৎকারণ, ইংগ্লণ্ডদেশে পঁহুছিবাতে, তাহা সভ্যকর্তৃক অতিতাচ্ছল্যপূর্বক গৃহীত হইয়াছিল. তাহার কারণ এই, ইংগ্লণ্ডীয় সভ্যেরা এবং দেশস্থেরদের অনেকে, ঐ সময় রাজ্যের সম্ভ্রমবিষয়ে এবং তদ্ধিতবিষয়ে অমনোযোগী হইয়া চেষ্টারহিত হইতে লাগিল. এবং প্রায় সমস্ত রাজ্যস্থেরা, ঐ যুদ্ধবিষয়ে এইরূপ অনুমান করিতে লাগিল, যে ঐ যুদ্ধে যেরূপ অতিসফল হইলেও সম্ভ্রম নাই, তদ্রূপ অসফল হওনেও বড়একটা অপমান নাই; তাহাতে অন্যদেশীয় কোনো শত্রুর সহিত যুদ্ধকরণেতে হানি প্রাপ্ত হইলে যেরূপে দেশস্থেরা দ্বেষেতে পরিপূর্ণ হইত, এবং তদ্ধানির আদিকারকেরদের উপর সকলের ক্রোধ আগত হইত, তাহা না হইয়া এখন অত্যাল্প এবং অগণনীয় বিষয়স্বরূপ মান্য হইল.

অপর আমেরিকা জাতীরা, ঐ সময়ে ভাবিতে লাগিল, যে ইংগ্লণ্ডীয়েরদের সহিত আমারদিগের যে বিচ্ছেদ, তাহা এমত বর্দ্ধিত হইয়াছে, যে আমারদিগের

দৃঢ়তর ঐক্য আর কখনো হইতে পারিবেক না ; এবং তাহারা আরো ভাবিল, যে যাবৎ আমরা আপনারদিগকে ইংগ্লণ্ডাধীন করিয়া মানি, তাবৎ সর্ব্ব পৃথিবীস্থেরা ইহা অনুমান করিবে, যে আমরা আপন যাথার্থিকস্বামির সহিত যুদ্ধ করিতেছি, তাহাতে আমরা রাজদ্রোহকস্বরূপ মান্য হইব. অতএব ঐ সময়ে ঐ সকল ভাব্যভাবনাতে চালিত হইয়া, আমারদের স্বেচ্ছাধীনপ্রভুত্ব, অভিপ্রায়াত্যাপর এই বাক্য প্রকাশ করিল. ঐ বাক্যে তাহারা মহাব্রিটিনের প্রভুত্ব রদ করিয়া, আপনারদিগকে সর্ব্বাধ্যক্ষ স্বেচ্ছাচারক প্রভুত্বেতে নিযুক্ত করিল.

অপর জেনেরাল্ হাও, যিনি ঐ সময়ে হালিফাক্স নগরেতে ছিলেন, তিনি বহুদিন নিষ্কর্ম্মা রহিলেন না ; যেহেতুক তিনি ঐ স্থানহইতে জাহাজে চড়িয়া পাইল তুলিয়া নিউয়র্কনামক নগরসমীপে পহুঁছিলেন. পরে সেই স্থানে লার্ড হাওনামক তাঁহার ভ্রাতা, অনেক জাহাজসমূহ এবং তৎসাহায্যকারী অনেক সেনা সমভিব্যাহারে সংমিলিত হইলেন ; তাহাতে ঐ জেনেরাল্ হাও, প্রথমতঃ দীর্ঘোপদ্বীপনামক উপদ্বীপহইতে শত্রুরদিগকে তাড়াইলেপর, নিউয়র্কনামক শহরহইতেও তাহারদিগকে তাড়াইয়া দিলেন. কিন্তু পরে শত্রুরা যে স্থানে অতি দৃঢ় গড়খাই খুদিয়া রাখিয়াছিল, সেই স্থানে নিউয়র্কনামক উপদ্বীপের প্রান্তভাগস্থিত কিং সব্রিজ্নামক স্থানহইতে আমেরিকীয়েরদিগকে উঠাইয়া দিল ; তদনন্তর শক্লপ্লাঠ নামে স্থানপর্য্যন্ত শত্রু দিগকে তাড়াইয়া লইয়া গেল, সে স্থানে তাহারদিগের সহিত অল্পক্ষনিক যুদ্ধ হইয়াছিল. কিন্তু পরে শত্রুরদের সহিত ঘোরতর সংগ্রাম করাওনে অপারক হইয়া, ঐ জেনেরাল্ হাও নিউয়র্ক নামক নগরে প্রত্যাগমন করিয়া, সে স্থানে শিবির করিয়া রহিলেন.

অপর ঐ সময়ে কথিত ছিল, যে আমেরিকা দেশসভ্যেরদের রাজকীয় তাবৎ কর্ম্ম, অতিদুর্দ্দশান্বিত হইতে ছিল ; যেহেতুক আমেরিকাদেশীয় সৈন্যেরা, কেবল নিরূপিত কএক বৎসরে কার্য্যে নিযুক্ত হইয়াছিল, তাহাতে ঐ নিরূপিত সময় সম্পূর্ণ হইবাতে, আমেরিকাদেশীয় পঞ্চবিংশতি সহস্রসংখ্যক সৈন্য, উত্তরোত্তর হ্রাস পাইবাতে, শেষে কেবল তিন হাজার অবশিষ্ট রহিল. কিন্তু, সে সকল যাহা হউক, কিছু কালপরে আমেরিকাদেশীয় সাহসবর্দ্ধনকারী, এবং ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের সাহসশৈথিল্যকারী যে দুই বৃহদাঘাত, জেনেরাল্ বাশিংতন্ করিয়া ছিলেন, তদ্দ্বারা অনুমান হয় যে প্রসিদ্ধবাক্যানুসারে আমেরিকাদেশে সৈন্য এত ন্যূনসংখ্যক হয় নাই. অপর দিসেম্বর মাসের ২৫ পঁচিশা তারিখে রাত্র্যবসানে, ঐ জেনেরাল্ বাশিংতন্ অতিতুষ্ণীক হইয়া দেলবের নামে নদী পার হইয়া, ত্রেন্তন্‌নামক স্থানে ছাউনীস্থ কতকগুলিন হেসিয়ান্‌জাতীয় সৈন্যেরদের উপর চড়াও করিয়া, তাহারদিগের নয় শত আটার জনকে বন্দী করিয়া

লইয়া গেলেন. কএকদিবস পরে, ঐ বাসিংতন্ পুনর্ব্বার ঐ নদী পার হইয়া, কর্ণেল্ মাক্‌ড্‌নাল্ড নামক সেনাপতির কর্ত্তৃত্বাধীন কতকগুলিন ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের উপর অকস্মাৎ পড়িয়া, শত্রুর দল অধিকাংশ মারিয়া ফেলিলেন, কিম্বা বন্ধ করিয়া লইয়া গেলেন. ঐ জেনেরাল্ বাসিংতনের ঐ প্রকার সাফল্য, বহু সৈন্য জন্যে হইল না, কিন্তু তিনি যে ঐ দেশের সমস্ত স্থানবিষয়াভিজ্ঞ ছিলেন তৎপ্রযুক্ত সাফল্য হইয়াছিল ; তথাপিও ঐ দেশবিষয়াভিজ্ঞতাপ্রযুক্ত জেনেরাল্ বাসিংতনের যে ঐ প্রকার সাফল্য হইয়াছিল, তাহা আমারদিগের ইংগ্লণ্ডীয় সভ্যেরা এবং সেনাপতিরা অনুমানও করিল না, এবং ঐ যুদ্ধ যে নিবৃত্ত হয় ইহাতে অনুমান হয় যে তাহারদের কোনো উদ্যোগও ছিল না.

অপর তৎকালপর্য্যন্ত মহাব্রিটিনের বিষয় এবং তদধীন আমেরিকীয়াধিকার বিষয়ে, ফ্রাঁসিসেরা এবং স্পেন্‌জাতীয়েরা অতিশয় উদাসীন হইয়া রহিয়াছিল; কিন্তু সে যাহা হউক, ঐ সময়ে তাহারা এক কর্ম্ম করিয়াছিল, তাহাতে বুঝা গেল যে তাহারা ঐ বিষয়ে উদাসীন নয়. তাহা এই, ঐ ফ্রাঁসিস্‌জাতীয়েরা এবং স্পেন্‌জাতীয়েরা, আমেরিকীয় লুটের জাহাজ আপনারদের বন্দরে আসিতে দিয়াছিল, এবং ইংগ্লণ্ডীয়েরদিগহইতে যেং বহুমূল্যজাহাজ তাহারা লুট করিয়াছিল, সে সকল জাহাজও প্রকাশরূপে আপনারদের দেশে বিক্রয় করিতে দিয়াছিল ; এবং তোপ্ বারুদাদি যুদ্ধসামগ্রীত্যাদিদ্বারা আমেরিকা জাতীয়েরদের সাহায্য করিয়াছিল ; এবং ফ্রাঁসিস্ জাতীয় সেনাপতি এবং শিল্পকারপ্রভৃতি, এত লোক পার হইয়া আমেরিকাদেশে যাইয়া তাহারদিগের সৈন্যমধ্যে প্রবিষ্ট হইয়াছিল, যে তাহাতে শত্রুরদের যুদ্ধবিদ্যার এবং বলের অনেক বাহুল্য হইয়াছিল. অপর সে সময়ে ফ্রাঁসিসেরা এবং স্পেন্‌জাতীয়েরা, সমুদ্রযুদ্ধবিষয়ে যুদ্ধজাহাজ ইত্যাদি এমত বর্দ্ধিত করাইতেছিল, যে তাহাতে অল্পবিদ্যান্বিত ব্যক্তিরাও, অনায়াসে অনুমান করিতে পারিল, যে ঐ উভয় দেশস্থেরা, ঐ কালপর্য্যন্ত যে ছদ্মবেশধারণ করিয়াছিল, তাহা পরিত্যাগ করিয়া আমেরিকা জাতীয়েরদের সহিত মিলিবে. কিন্তু ঐ সকল অনুভবেতেও ইংগ্লণ্ডীয় সভ্যেরা কিছু মনোযোগ করিল না, বরঞ্চ তুচ্ছ করিয়া কহিল, যে সে সকল অনুভব ওস্মতরাজমন্ত্রিরদের কল্পনামাত্র.

আমরা পূর্ব্বে কহিয়াছি, যে বর্ত্তমান রাজা, যে সময়ে সিংহাসনস্থ হইয়াছিলেন, সে সময়ে রাজপদস্থেরদের খরচ নিমিত্তে, রাজাকে ৬৪০০০০০ চৌষট্টি লক্ষ টাকা বার্ষিক করিয়া দেওয়া গিয়াছিল; কিন্তু ঐ টাকা ঐ কালপর্য্যন্ত পদস্থেরদের নিমিত্তে অকুলান হইয়াছিল. অতএব ঐ কালীন পদস্থেরদের বাকী খরচ শোধনার্থে, দশ লক্ষ টাকা দেওয়া গিয়াছিল, এবং তদ্ব্যতিরিক্ত ৮০০০০০ আট লক্ষ টাকা অধিক করিয়া, সর্ব্বসুদ্ধা ৭২০০০০০ বাহাত্তর লক্ষ টাকা দেওয়া গেল; তাহাতে এইক্ষণে ইংগ্ল

ণ্ডীয় রাজা, পদস্থেরদের খরচার্থে, ৭২০০০০০ বাহাত্তর লক্ষ টাকা বার্ষিক পান. ঐ সময়ে ঐ বিষয়ে, কোন২ সভ্যেরদের অভিলাষ কিং প্রকার ছিল, তাহা সর খ্রিচর নর্ভনামক প্রজাপ্রতিনিধিসভ্যেরদের বক্তা, যে প্রস্তাব রাজনিকটে করিয়া, সভ্যেরদের অনুমতি ঐ রাজাকে জানাইয়াছিলেন, তাহাতে অনায়াসে অনুমান হয়. কেননা সে সময়ে তিনি রাজাকে কহিলেন, যে যেসময়ে সভ্যের দের মনোনীতকর্ত্তারা অসহনীয় ভারেতে অতিভারগ্রস্ত হইয়াছিল, সেই সময়ে রাজার প্রতি আত্মস্নেহদর্শাওনার্থে, তোমার অতিবিশ্বস্ত সভ্যেরা আপনকাকে এত যথেষ্টার্থ দান করিয়াছেন. অপর আরো কহিলেন, যে আপনকার সভ্যেরা, কেবল এখন বহুর্থ দেন নাই, কিন্তু পূর্ব্বরাজব্যবহারানুসারে অধিক দিয়াছেন, এবং আপনকার আবশ্যকব্যয়হইতেও অধিক বার্ষিক করিয়া দিয়াছেন. কিন্তু এ সকল করিয়াছেন কিনিমিত্তে, না যেন সভ্যেরা, যাহা অতিস্বেচ্ছাপূর্ব্বক দিয়াছেন, তাহা যে মহারাজ আপনি জ্ঞানপূর্ব্বক ব্যয় করেন. ঐ অতিবৃহদর্থ অর্থাৎ ঐ ৭২০০০০০ বাহাত্তর লক্ষ বার্ষিক টাকা, রাজপদস্থেরদের কুলায় কি না, তাহা রাজনিকটস্থ ভৃত্য এবং বণিকেরা, অন্য লোকাপেক্ষা অধিক জানিতে পারিবেন. কিন্তু রাজার প্রধান২ ভৃত্যেরা, যাহারদের হস্তগত হইয়া ঐ সকল অর্থব্যয় হয়, তাহারা যে স্বরাজাকে ঋণগ্রস্ত হইতে দিবেন, তাহা অনুমান হয় না ; যে হেতুক তাহারদিগের স্বামির সম্ভ্রমের প্রতি এবং প্রভুত্বের প্রতি তাঁহারদের যথেষ্ট স্নেহ অবশ্য আছে.

অপর ১৭৭৭ শতরশত সাত্তাত্তর শালে, জুনমাসে জেনেরাল্ হাও নামে সেনা পতি নিওযর্কনামক পরগনাবঃপাতী দেশেতে পুনরায় বার্ষিক যুদ্ধারম্ভ করিয়া, শত্রুর দিগকে জয়াজয়পনক যুদ্ধ করাইতে অতিশয় চেষ্টা পাইতে লাগিলেন. কিন্তু পূর্ব্বরীত্যনুসারে ঐ জেনেরাল্ বাসিংতন্ অতিশয় কম্মপটুতাপূর্ব্বক এবং সফলতা পূর্ব্বক জয়াজয়যুদ্ধনিবারণ করিলেন ; তাহাতে ঐ জেনেরাল্ বাসিংতন্ পরে অতি যথার্থরূপে আমেরিকা দেশায় ফাবিয়াস্ নামে খ্যাত্যাপন্ন হইয়াছিলেন. অপর ঐ জেনেরাল্ হাও, যখন আমেরিকা দেশীয় উত্তরাংশস্থ পরগনাতে শত্রুর দিগকে কোনো জলেতে এবং স্থলকাদ্বারা যুদ্ধ করাইতে অশক্য হইলেন, তখন দক্ষিণ পরগনায় যুদ্ধদ্বারা আত্মভাগ্যস্থাপনার্থে পরামর্শ স্থির করিলেন. অতএব জেনেরাল হাও দুইশত জাহাজে, আত্মসেনা সকলকে আরোহণ করাইয়া, ফিলি দেল্ফিয়া নামক নগরপ্রতি পাইল উঠাইয়া যাত্রা করিলেন ; কিন্তু যখন ঐ শহরাভি মুখগামিনী দেল্বের নাম্নী নদীর মোহানার নিকটে পহুঁছিলেন, তখন দেখিলেন, যে ঐ নদীর মোহানা কাষ্ঠতৃণাদিতে এমত অবরুদ্ধ ছিল, যে তাহার মধ্যে প্রবেশ করন তাঁহার অত্যসাধ্য. তাহাতে তিনি মেরিলান্দ পরগনাস্থ এল্ক নামে গুদারা

স্থানে অসৈন্যাবরোহণ করাইয়া যাত্রা করিতে ছিলেন, ইতিমধ্যে ব্রাণ্ডীসুরা নাম্নী নদীর তীরে পুনর্ব্বার ঐ জেনেরাল্ বাসিংতনের সহিত সাক্ষাৎকার হইল. ঐ জেনেরাল্ বাসিংতন্ ঐ সময়ে শত্রুহস্তহইতে ফিলাদেল্‌ফিয়ানামক নগররক্ষাকরণে অত্যাকাঙ্ক্ষী হইয়া, পূর্ব্বরীত্যনুসারে কার্য্য না করিয়া, তৎক্ষণাৎ যুদ্ধ করিতে নিশ্চয় করিলেন. অতএব ঐ সৈন্যের উভয়দল তৎক্ষণাৎ যুদ্ধারম্ভ করিল, এবং প্রভাতাবধি সৈন্ধ্যাকালপর্য্যন্ত অতিঘোরতর সংগ্রাম করণানন্তর, আমেরিকীয় সৈন্যেরা, ইংগ্লণ্ডীয় সুব্যবস্থিত সৈন্যেরদের নিকটে হারি মানিল. পরে ঐ যুদ্ধদ্বারা ইংগ্লণ্ডীয় রাজসৈন্যেরা, সাহায্যপ্রাপ্ত হইয়া ফিলাদেল্‌ফিয়া নামক নগরপর্য্যন্ত যাইয়া, অনায়াসে অত্যল্প সৈন্যদ্বারা তাহা হস্তগত করিল; যেহেতুক ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের অধিকাংশ ফিলাদেল্‌ফিয়ানামক শহরহইতে তিন ক্রোশ অন্তর জের্মান্‌নামক নগরে ছাওনী করিয়া রহিয়াছিল.

অপর ঐ জেনেরাল্ বাসিংতন্ ঐ ব্রাণ্ডীসুরানামক যুদ্ধতে পরাভূত হইলেও অত্যন্ত দুর্ব্বল কিম্বা অসাহসিক হন নাই; যেহেতুক তিনি অল্পকালের মধ্যে আত্মশত্রুর এবং মিত্রেরদের অননুভবনীয় এবং কঠিন অন্য এক যুদ্ধারম্ভ করিয়াছিলেন. ঐ সেনাপতি জের্মান্‌নামক নগরহইতে সাতক্রোশ অন্তরস্থিত স্কিপ্পাক্ খাল নামে স্থানে ছাওনী করিয়া, সেই স্থানে অনেক সেনাপ্রাপ্ত হইয়া ছিলেন. অপর তিনি আক্তোবর মাসের ১৩ তেরই তারিখে, রাত্র্যবসানে ত্বরান্বিত হইয়া যাত্রা করিয়া, প্রভাতে তিন দণ্ডের সময়ে জের্মান্ নামে নগরে উপস্থিত হইয়া, ইংগ্লণ্ডীয় রাজসৈন্যেরদের উপর এমত বেগে পড়িলেন. যে তাহারদের মধ্যে অতি কোলাহল জন্মিল; কিন্তু কিছু কাল পরে, ইংগ্লণ্ডীয় সৈন্যেরা সুব্যবস্থিত হইয়া, উল্টিয়া শত্রুরদের প্রতি চোট করিল, তাহাতে শত্রুরদের হটিয়া যাওনের আবশ্যক হইল; কিন্তু শত্রুরা হটিয়া যাওনসময়ে এমত সুব্যবস্থিতরূপে গেল, যে তাহারা আপনারদের সকল তোপাদি সঙ্গে লইয়া গেল. ঐ যুদ্ধবিষয়ে ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের পাঁচ শত লোক মারা পড়িল, তাহাতে অনুমান হয় যে তদপেক্ষা শত্রুরদের অধিক লোক মারা পড়িয়াছিল.

অপর ঐ জেনেরাল্ হাও নদীর তীরস্থ সমস্ত গড়প্রভৃতির নাশকরণবিষয়ে ঐ যুদ্ধাপেক্ষা তাঁহার অধিক সৈন্য নাশ হইয়াছিল; যেহেতুক শত্রুরা ঐ নদীর তীরে অনেক গড়খাইপ্রভৃতি প্রস্তুত করিয়া তদ্দ্বারা নগরনিকটে জাহাজের আগমননিবারণ করিয়াছিল. ঐ জেনেরাল্ হাও ঐ গড় সকল নষ্টকরণার্থে হেসীয়ান্ জাতীয় অনেক সৈন্যপ্রেরণ করিয়াছিলেন, কিন্তু তাহারা অনেকে নষ্ট হইয়া এবং অনেকে ক্ষত বিক্ষত হইয়া ঐ বিষয় পরিত্যাগ করিল. অপর ঐ সকল গড়প্রভৃতি নষ্ট না হইলে, শীতকালে ফিলাদেল্‌ফিয়ানামক নগরে ইংগ্লণ্ডীয় সৈন্যের

দের তিষ্ঠান অসাধ্য হইবে, তজ্জন্যে কতকগুলিন জাহাজ বারম্বার ক্ষিপ্তনপ্ররাক ধনদ্বারা শহরসমীপে লইয়া গেলেন; ঐ জাহাজ পহুঁছিলে, গড়স্থেরা তৎক্ষণাৎ নিবৃত্ত হইল. পরে কিনারার পার্শ্বহইতে ঐ শহর আক্রমণার্থে যখন আয়োজন করা গেল, তাহা দেখিয়া শত্রুরা ইচ্ছাপুর্ব্বক গড়ত্যাগ করিল. কিন্তু সে সকল যাহা হওক, নদীর মোহানায় ঐ সকল কাষ্ঠতৃণাদি দ্রব্য নির্গত হয় নাই, তাহাতে কোনো যুদ্ধজাহাজ কিম্বা অতিভারি বোঝাই বাণিজ্যজাহাজ প্রবিষ্ট হইতে পারিল না.

অপর, রাজকীয় সৈন্য সকল, আমেরিকাদেশীয় দক্ষিণপরগনাতে যেরূপ সফল হইয়াছিল, তদ্রূপ সফল উত্তর পরগনায় হইতে পারে নাই. তাহার বিশেষ কহি, জেনেরাল্ বর্গয়এন্নামক সেনাপতি যিনি কানাদা দেশেতে আমেরিকা দেশীয় পুরাতননিবাসিসহকারে দশ সহস্র সেনার কর্ত্তৃত্বভার পাইয়াছেলেন, তিনি ঐ সৈন্য লইয়া নূতনইংগ্লণ্ড নামে খ্যাত পরগনায় চড়াও করণে নিশ্চয় করিয়া, জর্জ এবং চামপ্লেন্নামক হ্রদ অবাধিতরূপে পার হইয়া, তিকন্দিরাগো নামে গড় হস্তগত করিলেন. কিন্তু পরে সারাতোগানামক স্থানে পহুঁছিবাতে স্বসৈন্য সংখ্যাপেক্ষা অধিকসংখ্যক, জেনেরাল্ গেজের এবং জেনেরাল্ আর্নল্ডের কর্ত্তৃত্বাধীন নূতনইংগ্লণ্ডীয় কতকগুলিন সৈন্য অকস্মাৎ ঐ জেনেরাল্ বর্গয়এনের সৈন্যকে চতুর্দ্দিকে বেষ্টন করিয়া যুদ্ধ করিতে লাগিল. তাহাতে ঐ জেনেরাল্ বর্গয়এন্, স্বসৈন্যমধ্যে অতিশয় হানিপ্রাপ্ত হইলেও শত্রুর সহিত দুইবার অতিশয় সাহসপূর্ব্বক যুদ্ধ করিলেন, কিন্তু কিছু পরে তাঁহার শিবির শত্রুকর্ত্তৃক অকস্মাৎ বেষ্টিত হওয়াতে, ঐ জেনেরাল্ বর্গয়এনের এবং তাঁহার সৈন্যেরদিগের পরিক্রমসন্ধি করিতে হইল. ঐ সন্ধিতে এই নিয়ম করিলেন, যে আমারদিগকে যদি বস্তন্ নগরে লইয়া যাও, এবং সেই স্থান হইতে মহাব্রিটিনে যাইতে দেও, তবে আমরা স্বস্বাস্ত্র নিবৃত্ত করিয়া, ঐ যাবৎ যুদ্ধসময়ে আমেরিকা দেশেতে যুদ্ধবিষয়ে আর প্রবিষ্ট হইব না.

অপর ঐ পূর্ব্ব কথিত বিষয়ের কিঞ্চিৎ পূর্ব্বে, অগ্রবঙ্গ দেশেতে এক অত্যাশ্চর্য্য বিষয় উপস্থিত হইয়াছিল; তাহা এই, শ্রীযুত পিগত্ নামে মান্দ্রাজের বড়সাহেব, তিনি কেবল কোম্পানির নিয়ামকেরদের আজ্ঞাপালনে মনোযোগী ছিলেন, তাহাতে তিনি কৌন্সেলের প্রধানং ব্যক্তিকর্ত্তৃক ধৃত হইয়া বন্দী হইয়াছিলেন. এবং পুনর্ম্মেতে তাঁহার শত্রুরদিগের ক্রোধ এমত বর্দ্ধিত হইয়াছিল, যে তাঁহার প্রাণ রক্ষা পাওয়া ভার হইয়াছিল. পরে যে বিষয়, তাঁহার শত্রুরা সদ্বিবেচনা পূর্ব্বক বা হওক কিম্বা দয়াপূর্ব্বক বা হওক, করণে অসমর্থ ছিল, তাহা তিনি স্বহস্ত দ্বারা সম্পন্ন করিলেন. তদ্বিবরণ এই, ঐ ব্যক্তি মহাকুলোদ্ভবপ্রযুক্ত, যেং অপমান

প্রাপ্ত হইয়াছিলেন, তাহা ধৈর্য্য করিতে না পারিয়া, কিঞ্চিৎকাল পরে পীড়া প্রাপ্ত হইয়া মরিলেন. ঐ ব্যক্তির মরণ অতিদুঃখের বিষয় হইয়াছিল, যেহেতুক যেং ব্যক্তিরা পূর্ব্বদেশেতে আত্মার্থে বহুধনসংগ্রহ করিয়াছিল, তাহারদিগের মধ্যে ঐ মহাকুলোদ্ভব ব্যক্তি, অত্যুত্তম এবং গুণবিশিষ্ট ছিলেন, এই কথা আমরা কাহারো মন্দ প্রার্থনা না করিয়া, কহিতে পারি.

অপর যে দেশেতে তত্ত্বনপদীয় লোকেরদিগের পরস্পর যুদ্ধ থাকে, সেই দেশে প্রজারদের মধ্যে প্রায় সর্ব্বদা এমত ব্যগ্রস্বভাব জন্মে, যে তাহারা কখনং এইমত অপরাধ করে, যে অন্য সময়ে যদি তদ্বিষয়ে শিথিল হইয়া বিবেচনা করে, তবে তাহারা তাহাতে অতিশয় শঙ্কাযুক্ত হয়. ঐ সময়ে জেম্স আৎকিন্ নামক কিম্বা জান্ চিত্রকর নামে প্রসিদ্ধ একব্যক্তি ছিল, ঐ ব্যক্তি ঐ প্রকার ব্যগ্রস্বভাবেতে চালিত হইয়া পোর্টস্মৎ নগরের রজ্জুগৃহেতে, এবং ব্রিষ্টল নগরের কোনায়ক রাস্তায় আগুন লাগাইয়া দিল. ঐ ব্যক্তির বিষয়ে ইহাও কথিত আছে, যে সে ইংগ্লণ্ডীয় উপদ্বীপের মধ্যে তাবৎ প্রধানং ব্যবসায়ি নগর এবং তাবৎ জাহাজ এবং তন্নির্ম্মাণস্থান, আগুন দিয়া জ্বালাইয়া নষ্ট করিবার চেষ্টা করিয়াছিল; কিন্তু ঐ সমস্ত দুষ্ট বাঞ্ছিত কর্ম্ম সম্পন্নকরণপূর্ব্বে, সে ধরা পড়িল. পরে বিচারিত হইয়া সে দোষীকৃত হইল, তাহাতে তাহাকে ফাঁসি দিয়া পঞ্জরে লম্বিত করিয়া রাখিল.

অপর যে বিষয়, রাজ্যের সমস্ত উদাসীন এবং বিশিষ্ট লোককর্ত্তৃক বহুকালা বধি দৃষ্ট হইয়াছিল, এবং ঐ সভ্যেরদের বিপরীতপক্ষীয় লোককর্ত্তৃক বারম্বার কথিত হইয়াছিল, তাহা সম্পূর্ণ হইল. তদ্বিষয় এই, ফ্রাঁসিস্ জাতীয়েরা যাহারা ঐ কালপর্য্যন্ত ছদ্মবেশধারণ করিয়া রহিয়াছিল, তাহারা ছদ্মবেশ পরিত্যাগ করিয়া, আমেরিকীয়েরদের পক্ষ আপনারদিগকে জানাইয়া কহিল, যে ঐ দেশ ঐ কালাবধি পরাধীন নয়, কিন্তু স্বকর্ত্তৃ স্বাধীন

পরে ঐ সময়ে জেনেরাল্ ক্লিন্তন্ যিনি জেনেরাল্ হাওএর পরে আমেরিকা দেশে তে ইংগ্লণ্ডীয় সৈন্যের কর্ত্তৃত্বভারপ্রাপ্ত হইয়াছিলেন, তিনি স্বসৈন্যসমভিব্যাহারে ফিলাদেলফিয়া নগরহইতে নির্গত হইয়া, নিওয়র্কনামক নগরে গেলেন. ঐ যাত্রাকালে ঐ জেনেরাল্ ক্লিন্তনের সৈন্য জেনেরাল্ বাসিংতন্কর্ত্তৃক চাপিত হইয়াছিল, কিন্তু কোনো পক্ষে বহুলোক মারা পড়িল না. ঐ যুদ্ধ বিষয়ে জেনেরাল্ লী স্বকীয় পূর্ব্বরীত্যনুসারে ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের সহিত যুদ্ধাকরণদোষে, এক বৎসরের নিমিত্তে কার্য্যচ্যুত হইলেন. এই স্থানে আমারদের কথনোপযুক্ত, যে ঐ ব্যক্তি পূর্ব্বে ইংগ্লণ্ডীয় চাকরীতে থাকিয়া যুদ্ধ করিয়াছিল, কিন্তু পরে ঐ চাকরীতে অত্যপমানিত হইয়া, ইংগ্লণ্ডীয় চাকরীত্যাগ করিয়া, সেই কালাবধি

আমেরিকীয়েরদিগের চাকরীতে প্রবৃত্ত হইয়া, অতিদক্ষতা এবং উদ্যোগপূর্ব্বক তাহারদিগের যথেষ্ট চেষ্টা করিতে লাগিলেন; এবং শলীবান্ নামক উপদ্বীপ রক্ষণ বিষয়ে অতিখ্যাত্যাপন্ন হইয়াছিলেন. কিছুকাল পূর্ব্বে ঐ ব্যক্তি ইংগ্লণ্ডীয় কতকগুলিন সৈন্যকর্ত্তৃক ধৃত হইয়া বদ্ধ হইয়াছিলেন, তাহাতে ইংগ্লণ্ডীয় বিচার কেরা কহিল, যে সৈন্যহইতে পলায়নদোষহেতুক, তাঁহার দণ্ড দেওয়া যাইবে; তাহাতে আমেরিকীয় দেশসভ্যেরা কহিল, যে যদ্যপি ঐ ব্যক্তি ঐ দোষনিমিত্তক দণ্ডপ্রাপ্ত হয়, তবে অস্মদাদির নিকটে যে২ সেনাপতি বন্দী আছে, তাহারদের উপর আমরা ঐ ব্যক্তির দণ্ড প্রতিফল দিব. কিছু পরে ঐ কার্য্যসুসিদ্ধ্যর্থে এক সুযোগ উপস্থিত হইল; তাহা এই, প্রেস্কট নামে ইংগ্লণ্ডীয় এক সেনাপতি কতকগুলিন আমেরিকীয় সৈন্যকর্ত্তৃক ধৃত হইয়াছিল, তাহাতে ঐ দুই ব্যক্তিকে স্বস্বপক্ষে পুনর্ব্বার সমর্পণ করিল.

অপর মহাব্রিটিনীয়ের এবং ফ্রাসিসীয়ের সহিত যে যুদ্ধারম্ভ হওয়ার সম্ভাবনা ছিল, তাহা ঐ সময়ে অতিপ্রকাশিত ছিল না, কিন্তু তথাপিও ঐ উভয় বৈরিভাবাপন্ন দেশে যে যুদ্ধারম্ভ হইয়াছিল, তাহাতে কোনো সন্দেহ ছিল না; যেহেতুক ঐ উভয়পক্ষে অনেক যুদ্ধজাহাজ প্রস্তুত হইতেছিল; এবং ফ্রাসিসেরদের যুদ্ধজাহাজসমূহেতে দী অর্বিল্লেস্ নামে সেনাপতি ছিলেন, এবং ইংগ্লণ্ডীয় জাহাজসমূহেতে আদ্মিরাল্ কেপ্পেল সেনাপতি ছিলেন. ঐ উভয়পক্ষীয় জাহাজসমূহ, জুলাই মাসের ২৭ সাতাইশা তারিখে পরস্পর নিকটবর্ত্তী হইয়াছিল, তাহাতে চলতির সময়ে কিছুকাল যুদ্ধ হইয়াছিল, কিন্তু ব্যাপককাল নিশ্চয় কোনো জয়াজয় যুদ্ধ হয় নাই. পরে আদ্মিরাল্ পালিশের, যিনি ঐ যুদ্ধে দ্বিতীয় সেনাপতি ছিলেন, তিনি ঐ আদ্মিরাল্ কেপ্পেলের নামে নালিশ করিলেন, যে ঐ আদ্মিরাল্ কেপ্পেল্ শত্রুর সহিত সাধ্যপর্য্যন্ত যুদ্ধকর্ম্ম করে নাই. তাহাতে ঐ আদ্মিরাল্ কেপ্পেলের বিচার হইল, কিন্তু ঐ বিষয়ে তাঁহার কোনো দোষ পাওয়া গেল না. পরে আজ্ঞোল্লঙ্ঘনদোষে, ঐ পালিশেরেরও বিচার হইল, তাহাতে ঐ ব্যক্তির উপর যে২ অপবাদ হইয়াছিল, তাহার কতকবিষয়ে তিনি নির্দোষী হইলেন, এবং কতকগুলিন বিষয়ে দণ্ডিত হইলেন.

অপর ঐ বৎসরের মধ্যে অতিখ্যাত্যাপন্ন চাৎহামের প্রদেশাধিকারির মৃত্যু হইয়াছিল; ঐ ব্যক্তি ইংগ্লণ্ড দেশেতে উৎপন্ন যে সকল প্রস্তোতা এবং রাজমন্ত্রী তদপেক্ষা অতিপটু এবং পারক ছিলেন. ঐ ব্যক্তি যে অনেক বৃহৎ কার্য্য স্বদেশের নিমিত্তে করিয়াছিলেন, তন্নিমিত্তে তৎপ্রতি দেশস্থেরদের স্নেহ প্রকাশার্থে, পার্লিমেন্ত সভ্যেরা, ঐ প্রদেশাধিকারির ঋণশোধনার্থে, এক লক্ষ ষাইট হাজার টাকা

দিলেন, এবং ঐ প্রদেশাধিকারির উত্তরাধিকারিকে এবং তাঁহার পরে যাঁহারা টাইটেলের ঐশ্বর্য্যাদি ভোগ করিবে, তাহারদিগকে, ৩২ বত্রিশ হাজার টাকা বার্ষিক করিয়া দিলেন. ঐ প্রদেশাধিকারির শবের অতিসমারোহপূর্ব্বক বেষ্ট মিনস্তরনামক ধর্ম্মশালাতে কবর দেওয়া গেল, এবং রাজঘরচহইতে তাঁহার নাম বর্দ্ধনার্থে সমাধি গুম্বুজের আজ্ঞা দেওয়া গেল.

অপর ঐ বৎসর, আত্মাভিলাষবর্দ্ধনবিষয়ে অতি সাহসিক পাউল্ জোন্স নামে এক ব্যক্তি, ইংগ্লণ্ডীয়োপদ্বীপের পশ্চিমতীরস্থ লোকেরদিগকে অতিশয় ভয়াকুল করিল. ঐ ব্যক্তি হুাইৎহেবন্নামক, নগরসমীপে উপস্থিত হইয়া, সেই নগরবাড়ী এবং নগরবাড়ীতে স্থিত এক জাহাজ, অগ্নিদিয়া দগ্ধ করিল; পরে ঐ নগর আলাই বারো চেষ্টা পাইয়াছিল. কিছু কালপরে ঐ ব্যক্তি, স্কৎলণ্ডদেশে উত্তীর্ণ হইয়া, সেল্কর্কের প্রদেশাধিকারির গৃহ লুট করিল; তাহার পরে ঐ ব্যক্তি সেরাপিস্ নামক জাহাজের পেয়র্সন্নামক কাপ্তানের সহিত অতিশয় রক্তপাতি এক যুদ্ধ করিয়াছিল, যে তাহাতে ঐ কাপ্তানের পরাধীনতা স্বীকার করিতে হইল. ঐ যুদ্ধেতে ঐ জোন্সের জাহাজ এমন হানিপ্রাপ্ত হইয়াছিল, যে শত্রুর জাহাজহস্ত গতকরণার্থে জাহাজত্যাগ করিবামাত্রেতে তাঁহার জাহাজ জলে মগ্ন হইল. পরে প্রায় ঐ সময়ে, ক্বেবেক্ নগরনিবাসী কাপ্তান্ ফার্মর, জাহাজহইতে এক অতিবৃহজ্জাহাজের সহিত শেষ কথিত যুদ্ধাপেক্ষা ন্যূনঘোরতর যুদ্ধ করে নাই. ঐ কাপ্তান্ ফার্মর যেপর্য্যন্ত জাহাজে আগুন না লাগিল, এবং যেপর্য্যন্ত সে এবং তাহজ্জাহাজস্থেরা শূন্যস্থ হয় নাই, তাবৎ অতিঘোরতর যুদ্ধ করিতে ক্ষমা দেয় নাই.

অপর সে সময়ে, যে স্থানে ইংগ্লণ্ডীয়ের এবং ফ্রান্সিসীয়ের সহিত যে অধিক যুদ্ধ হইতেছিল, সে দক্ষিণামেরিকা নিকটোপদ্বীপে হইয়াছিল. ঐ স্থানে ইংগ্লণ্ডীয়েরা লুসিয়ানামক নগর হস্তগত করিয়াছিল, কিন্তু কিছু পরে শত্রুরা ইংগ্লণ্ডীয়েরদিগহইতে দমিনিকা এবং বিন্সেন্ত এবং গ্রানাদানামক স্থানাক্রমণ করিল, তাহাতে ইংগ্লণ্ডীয়েরা তদ্রাজ্যরহিত হইল. অপর ঐ বৎসরে আমেরিকা দেশে এইং বিষয় ব্যতিরিক্ত কোনো এক অতিগণনীয় বিষয় উপস্থিত হয় নাই; তাহা কহি, কামাদোর পার্কর এবং কার্নেল্ কাম্বেল্কর্তৃক জর্জীয়নামক স্থান হস্তগতকরণ; এবং ফ্রান্সিস্ জাতীয় আদ্মিরাল্ দি ইস্তাইং এবং আমেরিকা জাতীয় জেনেরাল্ লিঙ্কিনেরদের, ইংগ্লণ্ডীয়েরদিগহইতে ঐ স্থানের পুনরাক্রমণ চেষ্টা; কিন্তু ঐ বিষয়ে মেজর জেনেরাল্ প্রেবস্ত তাহারদিগকে অতিসাহসপূর্ব্বক নিবারণ করিলেন. ঐ সময়ে শত্রুরা তন্নিবারণব্যতিরিক্ত, যাহা করুক, জেনেরাল্ বাসিংতন্ ইংগ্লণ্ডীয়েরদের সহিত প্রথমতঃ যুদ্ধারম্ভ করিলেন না; এবং সর্ হেনরি ক্লিংতন্ তাঁহার

তাবৎ যুদ্ধ বিষয়ক জ্ঞানদ্বারা ও সুচাকাদ্বারা ঐ জেনেরাল্ ব্যসিংতন্কে জয়াজয় জনক যুদ্ধেতে প্রবিষ্ট করাইতে পারিলেন না.

অপর ঐ বৎসরে ইংগ্লণ্ডীয়রদের এবং ইংগ্লণ্ডাধীনামেরিকা দেশস্থেরদের সহিত যেং বিরোধ হইয়াছিল, তন্নিবৃত্যর্থে অনেক চেষ্টা পাওয়া গিয়াছিল; এবং ঐ কার্য্যসিদ্ধার্থে আমেরিকা দেশে তিন জন মধ্যস্থ প্রেরিত হইয়াছিল, বিশেষতঃ ইদেন্নামক কার্ল্ক আইলের প্রদেশাধিকারী, এবং জান্স্তন্ নামে দেশাধ্যক্ষ, ইহারা প্রেরিত হইয়াছিল. কিন্তু সে যাহা হউক, জ্ঞানী লোকের প্রতি ইহা অতিস্পষ্টবোধগম্য, যে যেদেশে অনেককালাবধি লোকেরা তরবারবিষয়ক বিদ্যাভ্যাস করিয়াছে, সেই দেশের বিরোধ যে লিখনদ্বারা হঠাৎ নিবৃত্ত হয়, ইহা অতিদুর্বোধগম্য. কিন্তু সে যাহা হউক, ঐ ঐক্যের বিবরণ যে আমরা এস্থানে ব্যাখ্যা করি, তাহার প্রধান কারণ এই; ঐ আমীনেরদের মধ্যে রিদ্নামক এক ব্যক্তি, আমেরিকাদেশীয় এক জেনেরালের নিকটে এক পত্র লিখিয়া কহিলেন, যে যদ্যপি তুমি ইংগ্লণ্ডীয় এবং আমেরিকা দেশীয়েরদের বিচ্ছেদবিষয়ে ঐক্যকরণের চেষ্টা কর, তবে আশীহাজার টাকা তোমাকে উপঢৌকন দিব, এবং রাজকীয় অধিকারের মধ্যে যে কোনো পদগ্রহণ করিতে চাহ, তাহাও তোমাকে দেওয়া যাইবে. ঐ পত্র পাইয়া, ঐ রিদ্নামক আমেরিকা দেশীয় জেনেরাল্, যে অতিবিশিষ্ট এবং সাহসযুক্ত পত্র লিখিলেন, তাহা জ্ঞাপনার্থে ব্যাখ্যা করি. ঐ রিদ্নামক ব্যক্তি ঐ উপঢৌকনের কথা শুনিয়া, আমাকে ঘুস খাওয়াইয়া, ঐ আমীনেরা স্বস্বকার্য্য সম্পন্ন করিতে চাহে; এইরূপ অনুমান করিয়া প্রত্যুত্তর লিখিয়া তাহাতে কহিলেন, যে আমি ক্রীত হই তদ্যোগ্য লোক নহি; কিন্তু আমি যেমনি বস্তুবা হই না কেন, মহাব্রিটিনের রাজা, তাঁহার সর্ব্বস্বদ্বারাও আমাকে ক্রয়করণে অক্ষম. অপর যদ্ধবিগ্রহ, যেরূপে অতিনিষ্ঠুরাচারের এবং দুর্ব্যবহারের উৎপাদক হয়, তদ্রূপেও কখনং তদ্দ্বারা অতিবিশিষ্ট গুণ এবং স্বরাজ্যের প্রতি নির্ম্মলস্নেহ এবং অতিপ্রগল্ভচিত্ত এবং অসৎপথাগামি স্থিরস্বভাব উৎপন্ন হয়. কোনেং অসার রাজনীতি গ্রন্থকর্ত্তারা, যাহারা আপনার সমান অন্য সকলকেও অনুমান করে, তাহারা কহিয়াছে যে সকল মনুষ্য ক্রীত হইতে পারে, কিন্তু যে মনুষ্যের আমরা এইস্থলে ব্যাখ্যা করিয়াছি, তাঁহাতে আমরা জানিতে পাই, যে কোনো মূল্য দিলেও ক্রয় করা যায় না, এমত লোকও আছে.

অপর স্পেন্ দেশের রাজা ঐ সময়ে ফ্রাঁসিসেরদের সম্রাটের রীতি ধরিয়া প্রকাশরূপে জানাইতে লাগিলেন, যে আমেরিকা দেশস্থেরা স্বতন্ত্র প্রভু; তাহাতে ঐ দুই মহারাজ্যের যুদ্ধজাহাজসমূহ সম্মিলিত হওয়াতে, মহাব্রিটিনের যুদ্ধজাহাজ

সমূহ, তাহারদিগের সহিত যুদ্ধকরণে অপারক হইতে লাগিল. অপর ঐ গ্রীষ্মকালে ইংগ্লণ্ডীয় সমস্ত বিশেষসৈন্যেরা, সুব্যবস্থিত হইয়া রাজ্যের স্থানান্তরে স্থিত হইল, তাহাতে যদ্যপি অন্য কোনো মঙ্গল না উৎপন্ন হইল, তথাপি ইহা হইল, যে যেলোক শীতকালে রাজবাসীতে নানাক্রীড়াতে রত হইয়া আহ্লাদামোদে কালক্ষেপণ করে, তাহারা তদ্রহিত হইয়া গ্রীষ্মকালে কালযাপনের কোনো উপায় পায় না, তদ্রূপ নিষ্কর্মণ্য অভাগ্যবান দুরাচার লোকেরদের প্রতি ঐ বিষয়, কালকাটাবার কেবল এক উপায়স্বরূপ হইয়াছিল.

অপর, পরবৎসরে রাজকীয় বিষয়ে, সভ্যেরদের এইং প্রধান চেষ্টা হইয়াছিল, যে কি প্রকারে রাজ্যের বার্ষিক খরচ অল্প হয়; তাহাতে বর্কনামক ব্যক্তির পরামর্শে, বাণিজ্যনিয়ামকসম্প্রদায়ে কতকগুলিন নিরর্থক পদ, এবং অন্যং কতকগুলিন লোক উৎখাত হইল; এবং রাজমন্ত্রিকর্তৃক আনীত এক দরখাস্তদ্বারা, সভ্যেরা রাজ্যের হিসাব কিতাব দৃষ্টি করণার্থে, কতকগুলিন আমীনের নিযুক্ত করিলেন. ঐ আমীনের রাজ্যের হিসাবপত্রদর্শনেতে, রাজ্যের জমার এবং খরচবিষয়ে অনেক গুপ্তবিষয় প্রজারদের দৃষ্টিগোচরে প্রকাশ হইল.

অপর ঐ বৎসরে এক ব্যক্তি, যিনি বহুকালাবধি ধনেতে এবং অন্যং দুর্দশায় ব্যাবৃত ছিলেন, তিনি ঐ অপ্রকাশাবস্থাহইতে নির্গত হইয়া, ইংগ্লণ্ডীয় রাজপতাকার সম্ভ্রমকে তৎপূর্ব্বীয় অপমানহইতে মুক্ত কেবল করিলেন না, কিন্তু পূর্ব্বাপেক্ষা অতিশয় তদ্যশোবর্দ্ধনকারী হইলেন. আমরা যে লোকের বিবরণ কহিতে চাহি তাঁহার নাম আদ্মিরাল্ রদ্নি; ঐ সেনাপতি যুদ্ধ জাহাজের একখণ্ডসমূহের কর্তৃত্বভার পাইয়া, জিব্রাল্টর নামক স্থানের প্রতি সসৈন্য হইয়া, পাইল উঠাইয়া জাহাজপথে যাত্রা করিলেন. পরে যাত্রাসময়ে পথমধ্যে স্পেন্ জাতীয় বহুমূল্য অনেক বাণিজ্যজাহাজ হস্তগত করিয়া লুট করিলেন; তৎপরে স্পেন্দেশীয় যুদ্ধ জাহাজের এক সমূহ, পরাস্ত করিয়া দন লাঙ্গারা নামে আদ্মিরালের জাহাজ এবং পংক্তিস্থ অন্য যুদ্ধ জাহাজ পরাস্ত করিলেন. কএক মাস পরে আত্মজাহাজ সমূহাপেক্ষা, কৌন্ত দি গিচিন্ নামে সেনাপত্যাধীন ফ্রাঁসিসীয় এক অতিবৃহৎ জাহাজসমূহের সহিত উত্তরামেরিকা দেশস্থোপদ্বীপসমীপে অতিঘোরতর যুদ্ধ করিয়াছিলেন. অপর ঐ সেনাপতির সমস্ত বীরত্ব যদি একেবারে বর্ণনা করি, তবে ১৭৮২ শালে, জামাকা দেশের নিকটে ঐ আদ্মিরাল্ রদ্নি, এক অতিশয় যশোদায়ক যুদ্ধ করিয়াছিলেন; ঐ যুদ্ধে কৌন্ত দি গ্রাস্ নামে সেনাপত্যাধীন ফ্রাঁসিসেরদের অন্য এক জাহাজসমূহ, এবং বিলি দি পারিশ্ নামে ১১০ তোপধারী আদ্মিরালের নিজজাহাজ, এবং অন্য কতকগুলিন জাহাজ পরাস্ত করিয়াছিলেন. পরে ঐ সমস্ত বীরত্ব প্রকাশজন্যে ঐ আদ্মিরাল্ রদ্নি

কুলীনপদস্থ হইয়াছিলেন, তাহাতে অনুমান হয় যে তিনি অতিযথার্থরূপে ঐ পদ প্রাপ্ত হইয়াছিলেন.

অপর ঐ বৎসরে, আমেরিকা দেশেতে যেং গননীয় বিষয় উপস্থিত হইয়াছিল, তাহার মধ্যে এগুলিন প্রধান ; বিশেষতঃ, সর হেনরি ক্লিন্তন্ এবং আদ্মিরাল্ আর্ব্বৎনৎনামে সেনাপতিরা চার্লস্ নামে নগর এবং দক্ষিণকারোলিনা নামে দেশ হস্তগত করিয়াছিলেন ; এবং লার্ড কার্নওয়ালিশ্ নামে সেনাপতি জেনেরাল গেট্সকে পরাস্ত করিয়াছিলেন. ঐ বৎসরেও মেজর আন্দ্রা নামে ব্যক্তি, যিনি ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের আজিতন্ত জেনেরাল্পদে নিযুক্ত ছিলেন, তিনি আমেরিকীয় সৈন্যেরদের পংক্তিমধ্যে ছদ্মবেশ ধারণকরত ধৃত হইয়াছিলেন, তাহাতে ইংগ্লণ্ডীয় চর হওনদোষে বধপ্রাপ্ত হইলেন. অপর ঐ বৎসরেও জেনেরাল্ আর্নল্দ আমেরিকীয় সৈন্যত্যাগ করিয়া, ইংগ্লণ্ডীয় পক্ষ হইয়াছিলেন.

অপর ঐ পূর্ব্ব কথিত ইংগ্লণ্ডীয়েরদের কার্য্য সমস্ত, অন্যং দেশে হইয়াছিল, কিন্তু যেং বিষয় ঐ বৎসরে ইংগ্লণ্ড রাজ্যমধ্যে উপস্থিত হইয়াছিল, সে সকল অত্যপমানপদ এবং অতিশয় লজ্জাস্পদ ছিল. তাহার বিশেষ কহি, ঐ সময়ে পার্লিমেন্তসভ্যেরদিগের কথীয়মতাবলম্বিরদের প্রতি অনেক বিশেষংরূপে অনুগ্রহপ্রকাশ করাণতে, দুষ্টস্বভাববিশিষ্ট কলহকারী লোকের সমূহ কতকগুলিন জর্জ্জফিল্দ নামক স্থানে একত্র হইয়া, ঐ সভ্যেরা যে ঐ কথীয়মতাবলম্বিরদের প্রতি অধিক স্নেহদর্শাইয়াছিল, তজ্জন্য ঐ উভয় পার্লিমেন্তগৃহস্থ সভ্যেরদের নিকটে দরখাস্ত দেওনার্থে চেষ্টা পাইতেছিল, কিন্তু পরে অতিশয় দুরন্তাচারী হইয়া বহূৎপাত জন্মাইতে লাগিল. বিশেষতঃ, নগরমধ্যে এবং তৎসমীপস্থানে যত কথীয় ধর্ম্মশালা, সে সকল নষ্ট করিল; অপর নিওগেৎনামে বন্দীশালা এবং রাজাসনাখ্যাবন্দীশালা এবং অন্যং সামান্য লোকেরদের গৃহপ্রভৃতি অগ্নিদিয়া জ্বালাইয়া ফেলিল. তাহার পর বাঙ্কনামক অর্থগৃহ লুট করিতে উপক্রম করিতেছিল, ইত্যবসরে লণ্ডন্ সম্প্রদায় নামে বিখ্যাত যুদ্ধবিষয়ে সুব্যবস্থিত কতকগুলিন নগরস্থেরদের সহিত সাক্ষাৎকার হইল, তাহাতে ঐ নগরস্থেরা এবং অন্যং সেনা যাহারা তদুৎপাত নিবারণার্থে তৎকালে আহূত হইয়াছিল, তাহারা সংমিলিত হইয়া, ঐ কলহ বৃদ্ধিনিবারণ করিল; কিন্তু ঐ নিবারণবিষয়ে কলহকারিরদের মধ্যে প্রায় দুই শত প্রধানং ব্যক্তিরা মারা পড়িল. কিছু কালপরে ঐ কলহকারিরদিগের একত্রকরণ এবং সাহায্যকরণদোষজন্যে, শ্রীযুত জর্জগর্দন্ বিচারিত হইলেন, কিন্তু বিচারে প্রমাণ হইল, যে ঐ ব্যক্তি কেবল ধর্ম্মবিষয়ে ব্যাগ্রতাপ্রযুক্ত চালিত হইয়াছিলেন, কিন্তু কোনো বিষয়ে ঐ কলহকারিরদের সাহায্যকরেন নাই, তাহাতে তিনি নির্দোষী হইয়া মুক্তি পাইলেন.

অপর ১৭৮১ সালে, ইংগ্লণ্ডদেশে যেং প্রকরণ উপস্থিত হইয়াছিল, তাহা অতি বিস্তর কিন্তু বড় প্রয়োজনার্হ নয়, কিন্তু পৃথিবীর অন্যং অংশে অতিগণনীয় কতক গুলিন বিষয় উপস্থিত হইয়াছিল. ঐ সময়ে ইংগ্লণ্ডীয়েরদের যথেষ্ট শত্রু ছিলে, কিন্তু তাহাতে শান্ত না হইয়া, ঐ শত্রুরদের সংখ্যাবাহুল্যহেতুক, ইংগ্লণ্ডীয়েরা অত্যবিবেচনাপূর্ব্বক এবং দুর্ব্ব্যবহারপূর্ব্বক, হলণ্ডজাতীয়েরদের সহিত যুদ্ধারম্ভ করিল. তাহাতে ইংগ্লণ্ডীয়েরা উত্তরামেরিকীয়োপদ্বীপনিকটস্থ উস্তাতিয়স্ নামে উপদ্বীপ, হলণ্ডজাতীয়েরদিগহইতে হস্তগত করিয়াছিল, কিন্তু কিঞ্চিৎকাল পরে ফ্রাঁসিসেরা তাহা পুনর্ব্বার হস্তগত করিল. অপর দগ্গেরনামক তীরসমীপে আদ্মিরাল্ হাইদ্ পার্করের কর্ত্তৃত্বাধীন ইংগ্লণ্ডীয় যুদ্ধজাহাজের এক ক্ষুদ্রসমূহের সহিত আদ্মিরাল্ জৌৎমানের কর্ত্তৃত্বাধীন হলণ্ডজাতীয় যুদ্ধজাহাজের তদ্রূপ এক সমূহের, অতিঘোরতর এক সংগ্রাম হইয়াছিল. ঐ কালে তিন ঘণ্টা ৪০ চল্লিশ পলপর্য্যন্ত উভয়পক্ষীয়েরা পরস্পর ঘোরতর সংগ্রাম করিল.

অপর আমেরিকাদেশেতেও কতকগুলিন স্থলযুদ্ধ এবং জলযুদ্ধ হইয়াছিল, তাহাতে কোনোং যুদ্ধে ইংগ্লণ্ডীয়েরা, এবং কোনোং যুদ্ধে আমেরিকীয়েরা জয়ী হইয়াছিল. কিন্তু অবশেষে লার্দ কার্নওয়ালিশ্‌নামক প্রদেশাধিকারী, যিনি ঐ সময়ে ঐ দেশে ইংগ্লণ্ডীয় সৈন্যের দ্বিতীয় সেনাপতি ছিলেন, তিনি বর্জিনীয়া দেশেতে এমত দুরবস্থায় পড়িয়াছিলেন, যে কোনো যুদ্ধদক্ষতাতে কিম্বা বিষয় জ্ঞতাতে মুক্ত হইতে পারিলেন না; অতএব তাঁহার আপনাকে এবং আপন সকল সৈন্যকে, জেনেরাল্ বাসিংতনের কর্ত্তৃত্বাধীন, আমেরিকা জাতীয়রদের এবং ফ্রাঁসিস্ জাতীয়েরদের সংমিলিতসৈন্যেরদের নিকটে, বন্দীরূপে অর্পণ করিতে হইল. এবার লইয়া ইংগ্লণ্ডীয় সৈন্য আমেরিকাদেশে দুইবার প্রেরিত হইয়াছিল, এবং আমেরিকীয় সৈন্যকর্ত্তৃক দুইবারই পরাস্ত হইয়াছিল; তাহাতে কোনো এক বিষয়ে যদ্যপি ইংগ্লণ্ডীয় সভ্যেরদের প্রবোধ জন্মিত তবে তাহাতেই জন্মিত, যে দূরদেশে এবং এক মহোপদ্বীপে যে স্থানে শত্রুসকল, ইংগ্লণ্ডীয়সৈন্যাপেক্ষা স্বদেশবিষয়ে অতিবিজ্ঞ, এবং যে স্থানে দেশস্থেরা শত্রুর অপেক্ষা অনেক উপায় প্রাপ্ত হইতে পারে, এমত স্থানে যুদ্ধবিষয়ে সফলহওন অসাধ্য.

অপর ঐ বৎসরে অগ্রবর্ত্তীদেশেতে, ইংগ্লণ্ডীয়েরদের কিছু সৌভাগ্য হইয়াছিল. তাহা এই, হয়দরআলি মহারাষ্ট্রেরদের সহিত যোগ করণানন্তর, ইংগ্লণ্ডীয়েরদের সহিত যুদ্ধ আরম্ভ করিয়া, কর্ণেল্ বেলিকে পরাস্ত করিয়াছিল, এবং সর্ হেক্তর মন্রোকে পরাঙমুখ করাইয়াছিল, কিন্তু কিছু পরে সর্ ঐয়রকূৎ সেই সময় অগ্রবর্ত্তীদেশে পঁহুছিবাতে সৈন্যের কর্ত্তৃত্বভারগ্রহণ করিয়া, শত্রুরদিগকে সর্ব্বতোভাবে পরাস্ত করিলেন.

অপর আমেরিকাদেশেতে লার্দ কার্নওয়ালিশ্ পরাস্ত হওয়াতে, আমেরিকাদেশীয়েরদের সহিত, ইংগ্লণ্ডীয়েরদের যে যুদ্ধবিগ্রহ, তাহা সেই সময়ে যদ্যপি নিঃশেষরূপে সমাপ্ত না হইল, তথাপি তৎসমাপ্তির মূল হইয়াছিল; যেহেতুক ঐ সময়াবধি সকলেই অনুমান করিতে লাগিল, যে ঐ আমেরিকাদেশপরাস্ত করণচেষ্টা নিরর্থক এবং অসম্ভব. তাহাতে সেই কালাবধি যেং যুদ্ধায়োজন হইয়াছিল, তাহা আমেরিকাদেশীয়েরদের হস্তগতকরণার্থে এত নয়, কিন্তু অধিক ইংগ্লণ্ডীয় পতাকাসম্ভ্রমরক্ষার্থে হইয়াছিল. অপর যে কার্য্যসিদ্ধ্যর্থে ঐ যুদ্ধ আরম্ভ হইয়াছিল, তৎসিদ্ধি অসাধ্য দেখিয়া, প্রজারা উত্তরোত্তর ঐক্যবিষয়ে মনোযোগ করিতে লাগিল. কিন্তু ঐ কালীনসভ্যেরা, যাহারা অনেককালাবধি ঐ যুদ্ধ অতি মনোযোগপূর্ব্বক চালাইয়াছিল, তদ্দ্বারা যে ঐ ঐক্য সিদ্ধ হয়, তাহার কোনো সম্ভাবনা না থাকাতে, নূতন সভ্য নিরূপণকরণের প্রয়োজন হইল. তাহাতে পুরাতনসভ্যেরা কার্য্যচ্যুত হইলে, নূতন সভ্য নিরূপিত হইল, তাহাতে রকিংহামের উপাধ্যুর্ণা প্রধানধাজাঞ্চীপদে নিযুক্ত হইলেন, এবং শ্রীযুত জান্ কাবেন্দেস্ নামে ব্যক্তি একশ্চেকর নামে আদালতের কানুনগোপদে নিযুক্ত হইলেন, এবং ফাক্স এবং শ্রীযুত সেলবর্ন নামে ব্যক্তি প্রধান রাজলেখকপদে নিযুক্ত হইলেন, এবং রিচমন্দের অগ্রণী তোপাধ্যক্ষপদে নিযুক্ত হইলেন, এবং জেনেরাল্ কন্ধে সৈন্যদের প্রধানসেনাপতিপদে নিযুক্ত হইলেন, কিন্তু সংক্ষেপে যদি কহি, তবে শ্রীযুত তর্লোনামক রাজকানুনগোব্যতিরেকে, পুরাতন সভ্যেরদের এক জনও নূতনসভ্যেরদের মধ্যে কার্য্য পাইল না, এবং কথিত আছে যে তিনি ঐ সভ্যেরদের পরিবর্ত্তনবিষয়সম্বন্ধকরণে প্রধান লোক ছিলেন.

অপর আমরা এই এক বিষয়কথনে প্রায় বিস্মৃত হইয়াছিলাম; তাহা এই, যে যৎকালাবধি স্পেন জাতীয়েরা ইংগ্লণ্ডীয়েরদের সহিত যুদ্ধারম্ভ করিয়াছিল, তৎকালাবধি জিব্রাল্টরনামক গড়, ঐ স্পেন জাতীয়কর্ত্তৃক অতিদৃঢ়রূপে অবরুদ্ধ হইয়াছিল, কিন্তু জেনেরাল্ এলিয়ৎ নামে ঐ কিল্লার অধ্যক্ষের অত্যাশ্চর্য্য কর্ম্মদক্ষতাতে এবং সাহসেতে শত্রুরদের তাবদুদ্যোগ ব্যর্থ হইয়াছিল; যেহেতুক শত্রুনিবারণবিষয়ে জেনেরাল্ এলিয়ৎ এই দাঁড়া ধরিয়াছিলেন, প্রথমতঃ তিনি শত্রুরদিগকে গড়খাই ইত্যাদি নির্ম্মাণসম্পন্ন করিতে দিতেন, এবং সে সময়ে শত্রুদিগের কোনো বাধা জন্মাইতেন না; কিন্তু সম্পন্ন করিলে পর আগুনদিয়া তথা কিম্বা অন্য কোনো উপায়দ্বারা শত্রুরদিগের তাবদুপায় গড়খাই ইত্যাদি নষ্ট করিতেন. পরে সর্ব্বপশ্চাতে, শত্রুরা গর্নাল্ প্রবিষ্ট হয় না এমত কতক গুলিন গর্নাল্ধারি জাহাজ লইয়া, ঐ গড়েতে চড়াও করিল, কিন্তু সে সকলও তিনি তপ্তায়োগোলদ্বারা নিবৃত্ত করিয়া, তাহারদের সমস্ত জাহাজ নষ্ট করিলেন.

কিন্তু সে যাহা হওক, স্পেন্‌জাতীয়েরা ঐ যুদ্ধবিষয়ে অপারক হইলেও, অন্য দুই যুদ্ধবিষয়ে সফল হইল; যেহেতুক তাহারা ইংগ্লণ্ডীয়েরদিগহইতে মিনর্কানামক উপদ্বীপ এবং পশ্চিম ফ্লরিদা নামে পরগণা হস্তগত করিল.

অপর ইংগ্লণ্ডীয় সভ্যেরা, ঐ সময়ে অতিশয়মনোযোগপূর্ব্বক ঐক্য সম্পন্ন করণের চেষ্টায় ছিলেন, তন্মধ্যে পারিশ্‌নামক নগরে সন্ধি হইতেছিল. ইত্যবকাশে রকিংহামের উপাগুনী যিনি ঐ সন্ধিবিষয়ে আমীনেরদের প্রধান ছিলেন, তাঁহার মৃত্যু হওয়াতে, এবং রাজ্যের দুর্ভাগ্যপ্রযুক্ত, ঐ সকল ঐক্যচেষ্টা ভগ্ন হইল. ঐ রকিংহাম্ নামে উপাগুনীর মৃত্যুর পরে, তৎপদে সেল্‌বর্ন নামে প্রদেশাধিকারী নিযুক্ত হইলেন, তাহাতে তৎকালে সভ্যেরদের কতকগুলিন প্রধানের মধ্যে, এমত অশান্তা জন্মিল, যে ফাক্সনামক মন্ত্রী, এবং শ্রীযুত জান্ কাবেন্দেস এবং বর্ক নামে সৈন্যেরদের মাহিআনার তহশিলদার, এবং অন্যং কতকগুলিন মহালোক, স্বস্বপদত্যাগ করিলেন. কিন্তু সে যাহা হওক, ঐ নূতন সভ্যেরা, কেননা তাঁহারা প্রায় সমস্ত নূতন হইয়াছিলেন, তাঁহারাও পুরাতনসভ্যের দের মত ঐক্যাকাঙ্ক্ষী ছিলেন, অতএব তাঁহারা সাধ্যানুসারে ঐক্যসম্পন্নকরণে চেষ্টা পাইতে লাগিলেন. কিন্তু ঐ কার্য্য সম্পন্নকরণের পূর্ব্বে ফাক্স নাম মন্ত্রী এবং শ্রীযুত নর্থ, যাঁহারা ঐ সন্ধি অতিখ্যাত্যাপন্নরূপে সম্পন্ন করিয়াছিলেন, তাঁহার দের রাজনীতিবিষয়ে অধিক জ্ঞানেতে, নূতন সভ্যেরদিগের পরাজিত হইতে হইল. ঐ দুই ব্যক্তি পূর্ব্বে রাজনীতিবিষয়ে অতিস্বতন্ত্র মতাবলম্বী হইলেও, এইক্ষণে পরস্পর মিত্র হইয়া এবং পরস্পর সাহায্যকারী হইয়া, রাজকার্য্যে নিযুক্ত হইয়াছিলেন. তাহাতে ঐ ফাক্স নামে মন্ত্রী অত্যাহ্লাদপূর্ব্বক দেখিলেন, যে তিনি রকিংহামের উপাগুনীর কর্ত্তৃত্বাধীন, যে ঐক্য করিতে আরম্ভ করিয়াছিলেন, তাহা সম্পন্ন হইয়াছে; কিন্তু লার্ড নর্থ যিনি অনেককালাবধি আপনার এবং আপনার স্বামির এবং রাজ্যস্থেরদিগের, এই আশায় অতিশয় ভ্রম জন্মাইয়াছিলেন, যে আমরা আমেরিকা জাতীয়েরদিগকে অবশ্য পরাস্ত করিতে পারিব, তাঁহার অতিশয়মনক্ষোভপূর্ব্বক স্বীকৃত হইতেই হইল, যে আমেরিকা দেশস্থ ইংগ্লণ্ডীয় অধিকার সমস্ত স্বাধীন আছে.

অপর ঐ ঐক্য ঐরূপ সম্পন্ন হইলে পর, ইংগ্লণ্ডীয় সভ্যেরা, অম্বিকাদিদেশীয় কার্য্যে মনোযোগ দিতে লাগিলেন. ঐ অম্বিকাদিদেশীয় রাজকীয় কর্ম্ম সুধার স্থিতার্থে, ফাক্স নামে মন্ত্রী যে দরখাস্ত সভ্যেরদের নিকটে উপস্থিত করিয়াছিলেন, তাহা যে অতি কঠোর এবং নির্দয়রূপে কৃত, তদ্বিষয়ে আমারদের বিচারকরণ কর্ত্তব্য নয়. কিন্ত যদ্যপি কতরূপ কোনো রাজকীয় মন্ত্রিরদের বিষয়ে অতিদক্ষ এবং কার্য্যপটু চিকিৎসকের ছুরিকার আবশ্যক ছিল, তবে সেসময়ে অম্বিকাদি

দেশীয় রাজকীয় কর্ম্ম চালানবিষয়ে, ইংগ্লণ্ডীয় সভ্যেরদের জুরিকার আবশ্যক ছিল, যেহেতুক মনুষ্যের বিবরণেতে অশিনীত এবং অতুল্য, একপ অতিশয় নিষ্ঠুর এবং কদর্য্য এবং ক্ষুদ্রলোকেরদের দুঃখদায়ক আচার ঐ অম্বরদ্বীপাদিদেশেতে হইয়াছিল. কিন্তু সে যাহা হউক, ঐ দরখাস্ত সর্ব্বত্র রাজ্যস্থেরদের মধ্যে, অতিশয় অসন্তোষ জন্মাইয়াছিল, এবং কম্পানিবাহাদুরের মিত্র এবং তদনুগত লোক, ঐ দরখাস্তবিষয় যখন শুনিল, তখন তাহারা তদ্বিরুদ্ধকারী হইয়া, রাজ্যস্থেরদের ঐ অসন্তোষ অধিক বাড়াইতে লাগিল; তাহাতে ঐ কালীন সভ্যেরা চ্যুতকার্য্য হইলে, তাহারদের স্থানে শ্রীযুত সেল্বর্ন পুনর্ব্বার নিযুক্ত হইলেন না ইহা সত্য, কিন্তু অনুমান হয় যে তিনি যাহার বিষয় সুপারিশ করিয়াছিলেন তাহারাই নিযুক্ত হইয়াছিল. অতএব ঐ পার্লিয়েমেন্ত ভগ্ন হইল, এবং নূতন এক পার্লিয়েমেন্তনিযোজনার্থে রাজাজ্ঞা নির্গতা হইল, তাহাতে নূতন পার্লিয়েমেন্তীয় সভ্যেরা, মে মাসের ১৬ তারিখে একত্র হইল. অপর ইংগ্লণ্ডীয়ের দের সহিত হলণ্ডীয়েরদের যে স্থিরসন্ধি হইয়াছিল, তদ্বিষয়ে পারিশ্ নামক নগরে ২০ বিশত্রি তারিখে স্বাক্ষর হইয়াছিল. পরে জুলাই মাসের আরম্ভে মহাব্রিটিনের সহিত এবং আমেরিকাদেশীয় সংমিলিত রাজ্যের সহিত ঐক্য স্থিরীকৃত হওনের সংবাদ, রাজধানীতে রাজকীয় বাণিজ্যসন্দর্ভেতে এবং অন্যং প্রসিদ্ধস্থানে, শহরের সামান্য পটহদ্বারা প্রকাশিত হইয়াছিল, এবং ঐ অতি গণনীয় বিষয় যে সম্পন্ন হইয়াছিল, তদর্থে সর্ব্বত্র ঈশ্বরের স্তুতি হয় তন্নিমিত্তেও একদিন নিরূপিত হইয়াছিল.

অপর কিঞ্চিৎকালপরে অম্বরদ্বীপাদিদেশহইতে সম্বাদ পাওয়া গেল যে কম্পানি বাহাদুরের সহিত টিপু সাহের সন্ধিপত্র হইয়া, তাহাতে পরস্পর স্বাক্ষর হইয়াছে; তাহাতে তাহার পরে অম্বরদ্বীপাদিদেশীয় রাজকীয়কার্য্য সুব্যবস্থার্থে পিৎ নামে মন্ত্রী যে দরখাস্ত করিয়াছিলেন, তাহাতে রাজা সম্মত হইলেন.

অপর ঐ পার্লিয়েমেন্তের দ্বিতীয় শেষনে অর্থাৎ সভ্যেরদের দ্বিতীয়বার বিচারোপবেশনসময়ের আরম্ভেতে, রাজা স্বয়ংই সভ্যেরদের নিকটে এক প্রস্তাব করিয়াছিলেন; তাহাতে তিনি কহিলেন, যে আমি মহাব্রিটিনের এবং আইর্লণ্ডের বাণিজ্যবিষয়ে যেং অনিষ্পন্ন বিরোধবিষয় আছে, তদ্বিষয়ে উভয়দেশস্থেরদের মঙ্গল যাহাতে বর্দ্ধিত হয়, এইরূপে নিষ্পত্তিকরণেচ্ছুক আছি; এবং আরো কহিলেন, যে মহাদ্বীপে অন্য রাজ্যের সহিত অতিউপলক্ষ্য হইলেও, তথাপি সংবাদ প্রাপ্ত হইয়াছি, যে অন্যং দেশস্থ রাজশাসকেরা ইংগ্লণ্ডীয়েরদের সহিত অতিশয় প্রীতি ধর্ষণেচ্ছুক আছে; এবং সভ্যেরা রাজ্যস্থেরদের ভারলঘুকরণার্থে, এবং রাজ্যের ব্যবস্থাস্থাপনার্থে, এবং প্রজারদের মঙ্গলবর্দ্ধনার্থে যেং উপায় করিয়া যেন ক্রিয়া করিবেন, তাহাতেও আমি অতিসন্তুষ্ট আছি.

তৎপরে পার্লিমেন্তেতে যে মহাবিষয়কবিষয় উপস্থিত করা গিয়াছিল, তাহা এই, যে রাজান্তেরদের অপ্রতিনিধিনিযুক্ত করণবিষয়ে নূতনব্যবস্থা করণোপযুক্ত কি না. তাহাতে ঐ বিষয়, প্রথমতঃ একশ্চেকর নামে ব্যবস্থানের পিৎ নামে অধ্যক্ষকর্তৃক অতিবাকপটুতাপূর্ব্বক এক প্রস্তাবদ্বারা সভ্যেরদের নিকটে উপস্থিত হইয়াছিল, তাহাতে ঐ প্রস্তাবশ্রবণার্থে যত সভ্য সে সময়ে একত্রীভূত হইয়া ছিল, এত তাহার পূর্ব্বে কখনো একত্র হয় নাই. ঐ প্রস্তাবে সভ্যেরদের নিকটে এই বিষয় উপস্থিত করা গিয়াছিল, যে অপ্রতিনিধিসভ্য নিযোজনকরণ পরাক্রম, কোনোং পরগনান্তেরদিগহইতে লইয়া, অন্যং তাবৎ পরগনান্তেরদিগকে দিলে ভাল হয়, কিন্তু তদ্বিষয়ে প্রজারা অনিচ্ছাপূর্ব্বক চলুক, তাহারদের উপর বলকরণ উপযুক্ত নহে. ঐ বিষয়ে অনেক বিবাদ হইলে পর, ঐ পিৎ নামে মন্ত্রির পরামর্শ অধিকাংশ সভ্যকর্তৃক রদ হইল.

অপর ১৭৮৬ শালে, আগষ্টমাসে মার্গ্রেৎ নিখিল্সন নাম্নী এক স্ত্রী, যখন রাজা গাড়ীহইতে অবতরিয়া সেণ্ট্‌জেম্স নামে অট্টালিকায় প্রবেশ করিতেছিলেন, সে সময়ে তাঁহাকে প্রাণেমারণে চেষ্টা করিয়াছিল. তাহার বিবরণ এই, ঐ স্ত্রী রাজার আগমনের অনেক পূর্ব্বে, সেই স্থানে ছিল, এবং গাড়ী উপস্থিত হওনের কিঞ্চিৎপূর্ব্বে, তাহার অজ্ঞাত অন্য দুই স্ত্রীর মধ্যে দাঁড়াইয়া ছিল. ঐ স্ত্রী যখন দেখিল, যে রাজার গাড়ী আসিতেছে, তখন সে পার্শ্বস্থ লোকেরদিগকে অতিশয় কাকুতি করিতে লাগিল, যে আমি রাজার নিকটে এক দরখাস্ত দিতে চাহি, তাহাতে তোমরা আমার বাধা করিও না, পরে যখন রাজা গাড়ীহইতে অবতরিতেছিলেন, তখন ঐ স্ত্রী ভীড়ের মধ্যে অগ্রসর হইয়া, রাজাকে এক কাগজ দিল; তাহাতে রাজা ঐ পত্র অতিশয় অনুগ্রহপূর্ব্বক গ্রহণ করিতে ছিলেন, ইতিমধ্যে, ঐ স্ত্রী রাজার বক্ষঃস্থলে একপ্রস্থ ছুরিকাঘাত করিল, কিন্তু রাজা ঐ পত্রগ্রহণসময়ে হেঁট হওয়াতে, তদাঘাত ব্যর্থ হইল, পরে ঐ স্ত্রী অন্য এক আঘাত করণোপক্রমে, রাজার এক সভাসৎ, ঐ স্ত্রীর হস্ত ধরিল; এবং ঐ সময়ে অন্য এক জন রাজসেনা, ঐ ছুরিকা ঐ স্ত্রীর হস্তহইতে কাড়িয়া লইল. তাহা দেখিয়া রাজা অক্রোধি হইয়া অতিস্থিরচিত্তপূর্ব্বক কহিলেন, যে আমি কোনো হিংসাপ্রাপ্ত হই নাই, ঐ স্ত্রীলোকের কোনো মন্দ করিও না, অবশ্য ও পাগল. পরে, ঐ স্ত্রী কএদ হইল, এবং অনেক অনুসন্ধান করিলে পর, জ্ঞাত হইল যে সে স্ত্রী পাগল ছিল. তাহাতে ঐ স্ত্রীকে বেৎলিহ্যমনামক চিকিৎসালয়ে পাঠান গেল.

অপর ঐ বৎসরে নিওহলণ্ড নামে উপদ্বীপে বসতি বসাওনার্থে, এবং কৃষিকর

নার্থে, এবং তদুপদ্বীপস্থেরদের সুব্যবহার জন্মাওনার্থে, এবং ইংগ্লণ্ডীয় দোষি ব্যক্তিরদিগকে প্রেরণার্থে, এক উপায়করণে অনেক পরামর্শ হইয়াছিল.

অপর উভয় পার্লিয়েমেণ্টীয়গৃহস্থ সভ্যেরা ১৭৮৭ সালে, জেনেওয়ারি মাসের ২৩ তারিখে সভায় একত্র হইলেন; তাহাতে রাজা স্বয়ংই রাজাসনস্থ হইয়া এক প্রস্তাব দ্বারা সভ্যেরদিগকে জানাইলেন, যে আমি ফ্রান্সিসের রাজার সহিত বাণিজ্যবিষয় সন্ধি করিয়া সম্পন্ন করিয়াছি.

অপর ঐ সময়ে সেরিদান নামে একব্যক্তি, অযোধ্যাদিদেশেতে বারেন্ হেষ্টিন্ নামে বাঙ্গালার গবর্নর জেনেরাল্ বাহাদুরের অনেক অপকর্ম্ম এবং বৃহদ্দোষ বিষয়ে অপবাদ করিয়া, প্রজাপ্রতিনিধিসভ্যেরদের নিকটে নালিশ করিলেন.

অপর পার্লিমেণ্টের বিসর্জন হওনের কিঞ্চিৎকাল পরে, ইংগ্লণ্ডীয় রাজমন্ত্রীরা, হলণ্ডীয়সংমিলিত সাধারণপ্রভুকদেশে যেই বিবাদ হইয়াছিল, তন্নিবৃত্তিকরণের চেষ্টায় নিমগ্ন হইয়াছিলেন. সেই দেশে কতকগুলি অবাধ্য ব্যক্তিরা, অতিশয় কলহকারী হইতে লাগিল, এবং প্রুষিয়া দেশের রাজার ভগিনী যিনি হলণ্ডদেশের সাধারণপ্রভুত্বাবলম্বির স্ত্রী, তাঁহাকে অতিশয় অপমান করিতে লাগিল. তাহাতে ইংগ্লণ্ডীয় রাজা ঐ হলণ্ডীয়েরদের মধ্যে পূর্ব্বীয় ব্যবস্থিতশাসনস্থাপনার্থে, এবং তাহারদের মধ্যে ঐক্যজন্মাওনার্থে, সাধ্যপর্য্যন্ত চেষ্টা পাইতে লাগিলেন; এবং ঐ বিষয় সম্পন্নার্থে, ইংগ্লণ্ডীয় রাজা, ঐ দেশের স্বামির নিকটে এক পত্র লিখিয়া সর্ জেম্স্ হারিশের হস্তদ্বারা তাহা প্রেরণ করিলেন. ঐ পত্রেতে রাজা, কহিলেন যে আমি অতিদুঃখপূর্ব্বক তোমারদের বিবাদ দেখিতেছি, এবং যাহাতে পূর্ব্বীয় ঐক্য স্থাপিত হয়, তাহাতে আমার অতিশয় বাঞ্ছা; এবং আরও কহিলেন যে তোমারদের বিচ্ছেদনিবৃত্ত্যর্থে যদি তোমার অন্য কোনো রাজার নিকটে সাহায্যচেষ্টা করণাবশ্যক হয়, তবে আমার নিকটে পত্র লিখিবা, তাহাতে আমি ঐ বিচ্ছেদ যাহাতে নিবৃত্তি পায়, এবং তোমার দেশে পুনর্ব্বার যাহাতে দৃঢ় ঐক্য স্থাপিত হয়, এইমত সন্ধি সম্পন্নকরণার্থে সাধ্যপর্য্যন্ত চেষ্টা পাইব; এবং তাহা ছাড়াও, ঐ হলণ্ডীয় সাধারণপ্রভুত্ববিষয়ক বিরোধে ফ্রান্সিসের রাজা প্রবৃত্ত হয়, তন্নিবারণে ইংগ্লণ্ডীয় রাজার যে অতিশয় চেষ্টা ছিল, তাহারও সম্যক্রূপে প্রবোধজন্মাওনের তিনি চেষ্টা পাইলেন.

অপর হলণ্ডীয় সাধারণপ্রভুত্বাবলম্বির স্ত্রী যে অরেঞ্জের রাজকন্যা, তাঁহার প্রতি যেই অপমান হইয়াছিল, তাহার প্রতিফলদেওনার্থে, প্রুষিয়াদেশের রাজা অনেক আয়োজন করিতেছিলেন; তাহাতে হলণ্ডদেশস্থ অন্যপক্ষপাতীরা, যাহারা হলণ্ড দেশের প্রভুত্বসমস্ত প্রায় স্বহস্তগত করিয়াছিল, তাহারা ফ্রান্সিসের রাজার নিকটে সাহায্যপ্রার্থনা করিয়াছিল, তাহাতে ফ্রান্সিসের

রাজা ওবর লিখিয়া পাঠাইলেন, যে আমি অবশ্য তোমারদের সাহায্য করিব. ঐ সম্বাদ ব্রিটিন্ দেশের রাজার নিকটে প্রেরিত হওয়াতে, ইংগ্লণ্ডীয় রাজা স্বকীয় স্থলস্থসৈন্য এবং জলস্থসৈন্য বর্দ্ধন করিয়া, প্রুষিয়াদেশের রাজার সাহায্য করণে আজ্ঞা দিলেন; তাহাতে ঐ আজ্ঞা অতিত্বরায় আহ্লাদপূর্ব্বক মান্য হইল.

অপর ইংগ্লণ্ডদেশে ঐ সমস্ত আয়োজন হইতেছিল, ইত্যবসরে প্রুষিয়া দেশের রাজার সৈন্য, ব্রুন্সবিকের অগ্রণীর কর্তৃত্বাধীন, যুদ্ধে অতিশয় সফল হইয়া, আত্মপ্রভুর যশোবর্দ্ধন করিয়া, তাঁহার শত্রুরদের প্রতিফল দিতে লাগিলেন. তাহাতে হলণ্ডদেশীয় পৃথক২ পরগনাস্থেরা, যে২ ক্লেশপ্রাপ্ত হইয়াছিল, তাহা হইতে তিনি তাহারদিগকে মুক্ত করিয়া, রাজ্যের ব্যবস্থিতপ্রভুত্ব পুনর্ব্বার সংস্থাপন করিলেন. তাহাতে কিজুকালের মধ্যে, বিবাদের সমস্ত কারণ নিবৃত্তি পাইয়া, লণ্ডনের রাজসভায়, এবং বর্ষালিশের রাজসভায়, উভয়পক্ষেরদের পর স্পর প্রতিবাদবিষয়ক বাক্য হইতে লাগিল; এবং উভয়পক্ষীয় মন্ত্রীরা এই বিষয়ে একবাক্য হইল, যে বৎসরের আরম্ভে উভয়পক্ষেরদের সৈন্য যৎসংখ্যক ছিল তদ্রূপই পুনর্ব্বার থাকিবে. এতদ্রূপে ইংগ্লণ্ডীয়ের এবং প্রুষিয়াদেশের রাজার দের সংমিলিতোদ্যোগদ্বারা ফ্রান্সিসেরদের রাজা, হলণ্ডীয় অবাধ্যলোকের দম্ভ সাহায্যকরণে নিবারিত হইলেন, তাহাতে হলণ্ডদেশীয় পূর্ব্বীয় ব্যবস্থিত সংমিলিত প্রভুত্বে হলণ্ডদেশীয় স্বামী পুনঃস্থাপিত হইলেন.

অপর ১৭৮৮ শালে, বৎসরের আরম্ভে রুমদেশে চার্লস্ লুইস্ কেশিমির স্তুবার্ত নামে যুবরাজ, যিনি ১৭৪৫ সত্তরশত পঁয়তাল্লিশ শালে, ইংগ্লণ্ডদেশে কলহকারী অবাধ্যব্যক্তিরদের মধ্যে প্রধান ছিলেন, তাঁহার মৃত্যু হইয়াছিল. ১৭৬৫ সত্তরশত পঁয়ষষ্ঠি শালে ঐ ব্যক্তির পিতার মৃত্যুর পরে, তিনি ইংগ্লণ্ডীয় রাজা নামগ্রহণ করিয়াছিলেন, এবং মহাদ্বীপে জর্জ ঘোটকাকড়কুলীন নামে প্রসিদ্ধ ছিলেন, কিন্তু ইংগ্লণ্ডদেশে যুবরাজমানী বলিয়া প্রসিদ্ধ ছিলেন; তিনি মৃত্যুসময়ে, সাতষষ্ঠিবৎসর দুই মাসবয়স্ক ছিলেন. ঐ ব্যক্তি দ্বিতীয় জেম্স রাজার পৌত্র ছিলেন; ঐ দ্বিতীয় জেম্স রাজার পুত্র তাঁহার পিতার মৃত্যুর পরে, অনেক ইওরোপীয় রাজসভায়, ইংগ্লণ্ডীয় রাজা নামে খ্যাত ছিলেন, তত্রাপিও তিনি রাজার তুল্য সর্ব্বত্র মান্য ছিলেন, এবং তাঁহার অট্টালিকা এবং সৈন্যপ্রভৃতি রাজযোগ্য ছিল, এবং পাপা রুমীয়মতাবলম্বী রাজগণেরদের প্রতি পাপার সহায়েরদিগকে টুপিদানকরণের যে ব্যবহার্য্যশক্তি অনুমতি করিতেন, তদ্রূপ অনুমতিও ঐ দ্বিতীয় জেম্স রাজার পুত্রকে করিলেন. কিন্তু তাঁহার পুত্র যে চার্লস্ নামে ঐ যুবরাজ, যিনি ঐ সময়ে মরিয়াছিলেন, তাঁহার ঐ সমস্ত সম্ভ্রম ছিল না; তাঁহার যৌবনসময়ে লোকেরা তাঁহাকে ইংগ্লণ্ডীয় যুবরাজ করিয়া

মানিত সত্য, কিন্তু তাঁহার পিতার মৃত্যুর পরে তিনি ঐ নামভ্রষ্ট হইলে, কোনো কমায় মতাবলম্বী রাজসভ্যেরাও, তাঁহাকে রাজা বলিয়া জ্ঞান করিতেন না.

অপর জুন্ মাসের ১৮ আঠারতি তারিখে, মহাব্রিটিনের রাজার এবং প্রুসিয়া দেশের রাজার সর্ব্বপরাক্রমশালী উকীল, এবং কিছু পরেতে হলণ্ডদেশের প্রভুর উকীল, ইহারদের মধ্যে শত্রুনিবারণার্থে পরস্পর সন্ধি হইয়াছিল.

অপর ১৬৮৮ ষোলশত আটাশী শালের প্রভুত্বপরীবর্ত্তনের পরে শত বৎসর গত হইলে, নবেম্বর মাসের পঞ্চম তারিখে, রাজধানীতে এবং রাজ্যের অন্যৎ স্থানে অনেক সম্প্রদায়েরা, তদ্বিষয় স্মরণার্থে এবং আহ্লাদামোদার্থে এবং ঈশ্বর স্তুত্যর্থে শতবর্ষীয় উৎসব নামে এক দিবস নিরূপিত করিয়াছিল.

অপর ঐ বৎসরের নবেম্বর মাসে রাজা, এক অতিশয় পীড়াগ্রস্ত হইলেন, তৎ প্রযুক্ত পার্লিমেন্ত সভায় উপস্থিত হইতে পারিলেন না; এবং রাজার ঐ ব্যামো হের বিষয়ে অনেক চিকিৎসকেরা পরামৃষ্ট হইয়াছিল. অপর রাজা ঐ প্রকার ব্যামোহগ্রস্ত হওয়াতে, উল্যম্ পিৎ, এবং চার্ল্স জেম্স ফাক্স নামে দুই মন্ত্রির মধ্যে, প্রজাপ্রতিনিধিরাজসভায় অতিবৃহদ্বিষয়ক এক বিচার উপস্থিত হইয়াছিল, যে রাজার ব্যামোহকালে, রাজপ্রতিনিধি নিযুক্তকরা উপযুক্ত কি না. তাহাতে অনেক বিবাদের পরে, সভ্যেরদের মধ্যে পরামর্শ হইয়া, এইং বিষয় প্রথমতঃ স্থিরীকৃত হইল, যে রাজার পীড়ার কালে, রাজ্যের প্রয়োজনানুসারে রাজকার্য্য চালাওনার্থে, যুবরাজকে রাজার প্রতিনিধিরূপ নিযুক্ত করিয়া, তাঁহাতে রাজকীয় ভারার্পণ করিবে; তাহাতে তিনি রাজ্যের ব্যবস্থানুসারে রাজপ্রতিনিধি হইয়া রাজকার্য্য চালাইবেন, কিন্তু রাজমন্ত্রিরদের অনুমতিক্রমে কার্য্য করিবেন. দ্বিতীয়তঃ, ঐ রাজপ্রতিনিধি যুবরাজ, মহাকুলোদ্ভবব্যক্তিব্যতিরিক্ত এবং বয়ো বিকব্যক্তিব্যতিরিক্ত অন্য কোনো কাহাকে কুলীনপদে নিযুক্ত করিবেন না. তৃতীয়তঃ, কোনো ব্যক্তিকে যাবজ্জীবনস্থায়ি পদস্থকরিতে পারিবেন না, এবং যাব জ্জীবন মাহিআনা করিয়া নিযুক্ত করিতে পারিবেন না, এবং নিযুক্তেরদের যাব জ্জীবনস্থায়ি পদ হরণ করিতে পারিবেন না. চতুর্থ, রাজার যেং নিজসম্পত্তিপ্রভৃতি, তাহা সুরক্ষিত হইবে, কিন্তু তাহা রাজপ্রতিনিধ্যধীন হইবে না. পঞ্চম, রাজার রক্ষিকা রাণী হইবেন, তাহাতে রাজার পীড়ার সময়ে রাজনিজভৃত্যের মধ্যে যাহারদিগকে ত্যাগ করিতে হয় এবং রাখিতে হয়, তাহা রাণী করিবেন, কিন্তু রাজা পীড়াহইতে মুক্ত হইলে তিনি পারিবেন না; এবং রাণী যে ঐ সকল কার্য্য করিতে পারিবেন, তদ্বিষয়ে তাঁহার সাহায্যার্থে এক স্বতন্ত্র সভা নিরূপিত হইবে; এবং ঐ সভ্যেরা, রাজার পীড়াবিষয়ে রাজচিকিৎসকেরদিগের বিচারকরণশক্তি প্রাপ্ত হইবে.

অপর সভ্যেরদের অনেক বিবাদের পরে, ঐ সকল পণ স্থিরীকৃত হইল; পরে রাজপ্রতিনিধিসভ্যেরা ঐ বিষয়ে সম্মত হইয়াছে এই সম্বাদ, প্রজাপ্রতিনিধিসভ্যের দের প্রতি জানাইবার পূর্ব্বে, কুলীনসভ্যেরদের মধ্যে পঞ্চাশ জনাধিক ব্যক্তিরা, স্বতান্ত্যনিষ্ঠ কাগজে স্বাক্ষর করিয়া আপনারদের ঐ বিষয়ে অসম্মতি জানাইলেন. কিন্তু সে যাহা হউক, কিছু পরে সভ্যেরদের ঐ সকল পণেতে, সকলেই সম্মত হইয়া, সভ্যেরদের ঐ সকল ব্যক্তিতবিষয়, রাণীর এবং যুবরাজের নিকটে জাপনার্থে এক সম্প্রদায় নিরূপিত হইল. ঐ সম্প্রদায়, সভ্যেরদের ঐ সকল পণ, যুবরাজের নিকটে জানাইলে পর, যুবরাজ তাহারদিগকে অত্যাহ্লাদ পূর্ব্বক উত্তর দিলেন; তাহাতে তিনি আপনার দাতৃত্বস্বভাব এবং পরহিতৈষিত্বস্বভাব এবং স্বরাজ্যস্বপ্রজাপ্রিয়স্বভাব জানাইলেন; এবং রাণী ঐ সম্প্রদায়ের প্রতি প্রত্যুত্তর করণেতে জানাইলেন, যে রাজ্যের ঐ অবস্থায়, সভ্যেরদের সমস্ত চেষ্টায় এবং তাবদ্বিষয়ে, তিনি অতিসন্তুষ্টা ছিলেন.

অপর যুবরাজ, রাজার প্রতিনিধিরূপে নিযুক্ত হইয়া রাজকার্য্য চালাইবেন কি না, এ বিষয়ে উভয়পার্লিয়েমেণ্টগৃহস্থসভ্যেরদের মধ্যে অনেক বিচারপূর্ব্বক বিবাদ হইয়াছিল; কিন্তু মার্চ মাসের ১০ দশমি তারিখে, রাজপ্রতিনিধিসভ্যেরা, প্রজাপ্রতিনিধিসভ্যেরদের নিকটে সংবাদ দিয়া কহিলেন, যে রাজপ্রতিনিধি সভ্যেরদের সহিত তোমরা সাক্ষাৎ করিবা; পরে ঐ সভ্যেরা রাজার আজ্ঞায় তাঁহার দিগকে জানাইলেন, যে রাজা পীড়াহইতে সুস্থ হইয়াছেন, এবং এতৎক্ষণাবধি রাজকর্ম্মকরণক্ষম হইয়াছেন; এবং আরো জানাইলেন, যে রাজার পীড়া সময়ে, সভ্যেরা রাজার হিতার্থে এবং রাজ্যহিতার্থে, যেং চেষ্টা পাইয়াছিলেন, তজ্জন্যে রাজা তাঁহারদের অতিশয় প্রশংসা করিয়াছেন. অপর রাজা পীড়াহইতে সুস্থ হইয়াছেন, এই সংবাদ পাইবামাত্রেতে, তাবদ্রাজ্যস্থেরা, আহ্লাদে পরিপূর্ণ হইয়া, রাজ্যের সর্ব্বত্র রোশনাই নিমন্ত্রণাদি করিয়া, স্বচ্ছন্দপূর্ব্বক কালযাপন করিতে লাগিল. পরে রাজা, স্বয়ংই আজ্ঞা দিলেন, যে এপ্রেল মাসের ২৩ তেইশা তারিখে, পীড়াহইতে সুস্থহওনবিষয়ে রাজ্যের সর্ব্বত্র, প্রজারা ঈশ্বরের স্তবস্তুতি করিবে. ঐ দিবসে, রাজা এবং সমস্তরাজজাতি অতিসমারোহপূর্ব্বক, এবং নগর স্থেরদের প্রশংসাধ্বনিপূর্ব্বক, পাঁওল্‌সনামক রাজধর্ম্মশালায় গমন করিলেন. ঐ দিবসেও রাজ্যস্থেরা, অতিশয়াহ্লাদামোদপূর্ব্বক জানাইলেন, যে আমরা অতিশয় রাজপ্রিয়; এবং পরদিনে সায়ংকালে রাজার সুস্থহওনবিষয়ে, এমত আতস্‌বাজী ইত্যাদিদ্বারা উৎসব করিল, যে তদ্রূপ কখনো শুনা যায় নাই.

অপর ১৭৯০ সালে, যে মাসে, রাজনিকটহইতে এক পত্র, উভয়পার্লিয়েমেণ্ট সভ্যেরদের নিকটে প্রেরিত হইয়াছিল. তাহাতে রাজা, দুই পার্লিয়েমেণ্টগৃহস্থ

সভ্যেরদের নিকটে জানাইলেন, যে ইংগ্লণ্ডীয় প্রজারদিগের, ইংগ্লণ্ডীয় পতাকা ধারী দুই জাহাজ, আমেরিকা দেশীয় উত্তরপশ্চিমতটেতে, স্পেন্জাতীয় দুই জাহাজের একজন অধিপতিকর্ত্তৃক, নূৎকানামক খোলে ধৃত হইয়াছে; তাহাতে ঐ ইংগ্লণ্ডীয় জাহাজস্থ সকল লোক বন্দী হইয়া, স্পেনদেশীয় বন্দরে প্রেরিত হইয়াছে; ঐ প্রকার নিষ্ঠুরতা করিলেও, ঐ স্পেন্জাতীয় সভ্যেরা, আমার নিকটে বিনীত হয় নাই, বরঞ্চ কহিয়াছে যে পৃথিবীর ঐ অঞ্চলে বাণিজ্যাদিবিষয়ে তাহারদেরও কর্ত্তৃত্ব চলে. অতএব ইংগ্লণ্ডীয় রাজমুকুটমর্য্যাদারক্ষার্থে, এবং রাজ্যস্থেরদের হিতার্থ, এবং ঐ প্রকার নিষ্ঠুরব্যবহারকারকেরদের দমনার্থে, আমরি তাহারদের সহিত যুদ্ধ করিবার আয়োজন না করিলে ভাল নয়, তাহাতে তোমরাও তদনুরূপ আজ্ঞা দিবা.

সভ্যেরদের নিকটে রাজা, ঐ প্রকার সংবাদ পাঠাইবাতে, সভ্যেরা পুনর্ব্বার উত্তর করিয়া পাঠাইলেন, যে ঐ নিষ্ঠুরব্যবহারবিষয়ে যদি স্পেন্ রাজসভ্যেরা বিনীত না হয়, তবে স্পেন্জাতীয়েরদের সহিত যুদ্ধকরণে রাজার সাহায্য করিতে আমরা সতিসম্মত আছি.

অপর, ঐ সময়ে রাজ্যস্থেরা, পরস্পর কহিতে লাগিল, যে এখন আমরা বহু কালস্থ স্থিরৈক্যপূর্ব্বক কালযাপন করিব, কিন্তু ঐ সময়ে, তাহারদের ঐ আশা নিরাশা হইল; যেহেতুক স্পেনদেশীয়েরদের দোষ এইরূপ স্পষ্ট ছিল, যে রাজ্যস্থেরদের মধ্যে সকলে স্পেনীয়ের সহিত যুদ্ধকরণবিষয়ে এক বাক্য হইয়াছিল. অপর যখন থার্লোনামক মন্ত্রী, সভ্যেরদের পরামর্শবিষয়ে সভ্যেরদের প্রশংসা করিতেছিলেন, তখন ঐ প্রশংসাপ্রস্তাবে কহিলেন, যে ইদানীন্তন বিদ্যাবাহুল্য কালে, পাপা যে কেবল দেশ দান করিতে পারে পূর্ব্বকালীয় যে এই ভ্রম, তাহা এখন অতীত হইয়াছে, কেননা স্পেন্দেশীয় রাজা, যে আমেরিকাদেশ স্বহস্তগত রাখেন, তদ্বিষয়ে তাঁহার কেবল এই এক উপলক্ষ ছিল, যে ঐ দেশ পাপাকর্ত্তৃকদত্ত হইয়াছিল; এবং আরো কহিলেন, যে ঐরূপেও যেং জাতিরা প্রথম কোনো এক দেশের উদ্দেশ পায়, তাহাতে যদি বসতি না করায় তবে তাহাও অনর্থক, এবং ক্রুশাদিচিহ্ন কিম্বা অন্য কোনো ব্যাপার করিয়া, অন্য কোন রাজা যদি গ্রহণ করে, তাহাও নিষ্ফল; যেহেতুক এইক্ষণে সে রীতি লুপ্তা হইয়াছে, অতএব নানাদেশ অধিকার করিয়া, রাজা যদি সেং দেশে প্রজা না বাস করান, তবে সে দেশ তাঁহার হইতে পারে না. অপর রাজনিকটহইতে সভ্যেরদের পত্রেতে এবং রাজার উত্তরেতে, এই যে কথা লেখা ছিল, যে সভ্যকর্ত্তৃক ঐ সময়ে যে চেষ্টা হইয়াছিল, পরে তদ্দ্বারা ঐ প্রকার অন্যং অনেক বিবাদ নিবারণ হইতে পারে, সে বাক্য ঐ ফাক্লেণ্ড নামে মন্ত্রী অতিপ্রশংসা করিলেন; এবং তিনি কহিলেন, যে স্পেনীয়েরদের সহিত এবং ইংগ্লণ্ডীয়েরদের সহিত যে বিবাদ, তাহা এখন এক দুই জাহাজের নিমিত্তে

নয়, কিন্তু আমেরিকোদেশ স্পেনাধীনাংশে কে কর্তৃত্ব করিবে, এতদ্বিষয়ক বিবাদ হইতেছিল. ঐ মন্ত্রী আরো কহিলেন, যে যখন স্পেন্ জাতীয়েরা, ইংগ্লণ্ডীয়েরদের সহিত বিরোধ করিতে চাহে, তখ। তাহারা পূর্ব্বীয় ব্যবহারের কথা উপস্থিত করিয়া বিরোধ করে; অতএব এখন ইংগ্লণ্ডীয়েরা ঐ সকল বাক্য এবং বিবাদ একবারে নিবৃত্ত যে অভিলাষকাশপ্রাপ্ত হইয়াছে. পরে পিৎ নামে অন্য মন্ত্রী, এই বিষয়ে সম্মত হইয়া কহিলেন, যে যেই উপায়, ইংগ্লণ্ডীয়েরদের এবং স্পেন্জাতীয়েরদের বিরোধের নিঃশেষকরণক্ষম হয়, তদ্ভিন্ন অন্যকোনো উপায়করণ অনুপযুক্ত.

অপর ইংগ্লণ্ডীয়েরদের এবং স্পেন জাতীয়েরদের সহিত যে বিচ্ছেদ হইয়াছিল, তাহা বাণিজ্যব্যবসায়ের কোনো এক বিষয়জন্যে প্রায়োপস্থিত হইয়াছিল, তাহার বিশেষ কহি, লণ্ডন্ নগরে এবং তন্নিকটাদিদেশেতে কতকগুলিন সাহেব লোক, নূতনদেশের অন্বেষণার্থে, বহুসম্প্রদায় হইয়া, আমেরিকা দেশের উত্তর পশ্চিম তটস্থানহইতে এক প্রকার পশম আনিয়া, মহাচীনে ও অন্য বাণিজ্যদ্রব্য জন্যে তাহা বদল করিয়া বহুর্থসংগ্রহ করিবে, এই আশায় ছিল; তাহাতে মিয়র্স্ নামক ইংগ্লণ্ডীয় রাজযুদ্ধজাহাজের এক সেনাপতি, এবং আর এক ব্যক্তি, ঐ বাণিজ্যবিষয়ে নিযুক্ত হইল.

পরে সতর শত ছেয়াশী শালাবধি, সতর শত আটাশী এবং উননব্বই শাল ব্যাপিয়া, ছয় জাহাজ ঐ বিষয়ে নিযুক্ত হইয়া প্রস্তুত হইয়াছিল, এবং ঐ বাণিজ্য বিষয়ে সর্ব্বপ্রকারে এমত সৌভাগ্য হইতে লাগিল, যে তাহা অল্পকালের মধ্যে রাজ্যের প্রতি অতিশয় লাভজনক হইল.

অপর সতর শত উননব্বই শালে, ঐ মিয়র্স্ নামক ব্যক্তির কর্ম্মদক্ষতাতে এবং সদ্বিবেচনাতে ঐ বাণিজ্যবিষয়, এমত বৃদ্ধি পাইতে লাগিল, যে ইংগ্লণ্ডীয়েরা, স্থানেই বাণিজ্যগৃহ ইত্যাদি নিরূপিত করিল; এবং আমেরিকা দেশের তটেতে এবং উপদ্বীপের খাড়ীস্থানেতে, যে স্থানে কোনো ইংগ্লণ্ডীয় কখন যায় নাই, সেই স্থানে বাণিজ্যবিষয়ক অনেক নূতনবিষয় অবগত হইল.

পরে নূৎকা নামে সমুদ্রের এক খোলেতে বাণিজ্যার্থে, এক নগর এবং বাণিজ্য গৃহ প্রায় স্থাপিত হইয়াছিল, ইতোমধ্যে স্পেন্ দেশাধীন মেক্সিকো দেশহইতে, এস্ মার্ত্তিনুনামক মহাকুলোদ্ভব এক ব্যক্তির কর্তৃত্বাধীন, এক ক্ষুদ্র যুদ্ধজাহাজ প্রেরিত হইয়াছিল. ঐ জাহাজ যে মাসে, নূৎকা নামে ঐ সমুদ্রের খোলেতে নঙ্গর করিল, কিঞ্চিৎপরে, ষোলো তোপধারী অন্য এক জাহাজ আসিয়া তাহার সহিত মিলিল.

ঐ এস্ মার্ত্তিন্স, ইংগ্লণ্ডীয়েরদের সহিত যে যুদ্ধ করিতে আসিয়াছিলেন, প্রথমতঃ ইহার কোনো চিহ্ন দর্শাইয়াছিলেন না. ঐ সময়েও পূর্ব্বামবণিকেরা, স্ববাণিজ্য

চেষ্টায় ঐ দেশের তটের পৃথক্২ অংশেতে গিয়াছিল, এবং ইফিজেনিয়া নামে কেবল এক ইংগ্লণ্ডীয় বাণিজ্যজাহাজ সেই স্থানে নঙ্গরে ছিল. উত্তরকালের উভয় জাতীয়দের ঐক্য আছে, ইহা যখন সকলে মনে করিয়া রহিয়াছিল এমত সময়ে, ইফিজেনিয়া নামে ঐ ইংগ্লণ্ডীয় জাহাজে, তাহার কাপ্তানের নিকটে, সম্বাদ প্রেরিত হইল, যে তোমার স্পেন্ জাতীয় জাহাজের উপর আসিতে হইবে. তাহাতে ঐ ইংগ্লণ্ডীয় জাহাজের কাপ্তান, স্পেনীয় জাহাজের উপর পঁহুছিবাতে, ঐ এম্ মার্ত্তিন্জ নামে স্পেনীয়জাহাজের কর্ত্তা, তাহাকে স্পেন্ দেশীয় রাজার নামে কহিল, যে তুমি, এবং তোমার জাহাজের যত লোক, আমার বন্দী. পরে ঐ এম্ মার্ত্তিন্জ, ঐ নৌকার হস্তগত করিয়া, তাহাতে স্পেন্ দেশীয় পতাকারোপণ করাইলেন, এবং তাহাতে কতকগুলিন দ্রব্য লুণ্ঠন করিলেন. কিঞ্চিৎ পরে অন্য দুই ইংগ্লণ্ডীয় জাহাজ সেই স্থানে পঁহুছিবাতে, ঐ এম্ মার্ত্তিন্জ সে জাহাজও হস্তগত করিয়া, সেই জাহাজস্থ লোক সমস্ত, শৃঙ্খলদ্বারা বদ্ধ করিয়া মেক্সিকো দেশে প্রেরণ করিলেন.

অপর ঐ সময়ে যখন ইংগ্লণ্ডীয়েরা, স্পেন্ জাতীয়েরদের সহিত যুদ্ধারম্ভকরণের চেষ্টায় ছিল, সেই সময়ে ইংগ্লণ্ড জাতিরদেরও এক ঘটনা হইয়াছিল; তাহাতে অনুমান হয়, যে যদ্যপি ঐ যুদ্ধ আরম্ভ হইত, তবে তদ্রূপ যথার্থ যুদ্ধ থাকিত না. কিন্তু সে যাহা হউক, উভয়জাতীয়েরদের সৌভাগ্যহেতুক, স্পেনীয় রাজসভা, ইংগ্লণ্ডীয় রাজসভ্যেরদের তাবৎ কথায় অবধান করিল, তাহাতে উভয় দেশেতে ঐক্য স্থাপিত হইল. তদ্দ্বারা ইংগ্লণ্ডীয়েরা, স্পেনীয়েরদের সহিত যুদ্ধার্থে, যে যুদ্ধবিষয়ে যাইট লক্ষ টাকা খরচ করিয়া যুদ্ধসামগ্রী প্রস্তুত করিয়াছিল, এবং যাহাতে তাবৎ ইউরোপস্থেরা চমৎকৃত হইয়াছিল, তাহা নিবৃত্তি পাইয়া, ইংগ্লণ্ডীয় সৈন্য সমস্ত বিসদৃশ হইয়া স্বস্বনিবাসে ফিরিয়া গেল. পরে নবেম্বর মাসে, ইস্কুরিয়াল্ নামে অট্টালিকায়, উভয়পক্ষেরদের এক সভা নিরূপিত হইয়া সন্ধি হইয়াছিল; তাহাতে স্পেন্ দেশের কর্ম্মীয়মতাবলম্বী রাজা, এইং বিষয়ে সম্মত হইয়াছিলেন, যে যুদ্ধসময়ে ইংগ্লণ্ডীয় জাতিরদিগহইতে যে২ বস্তু অপহৃত হইয়াছিল. তাহা পুনর্দেওয়া যাইবে, এবং ইংগ্লণ্ডীয়েরা যে২ হানিপ্রাপ্ত হইয়াছিল, তৎপারিতোষিক দেওয়া যাইবে. অপর ঐ সন্ধিতে ইহাও স্বীকৃত হইল, যে ইংগ্লণ্ড জাতীয়েরা, প্রশান্তসাগরে কিম্বা দক্ষিণসাগরের কোনো স্থানে, বৃহন্মৎস্য বিষয়ক ব্যবসায় স্বচ্ছন্দপূর্ব্বক করিতে পারিবে; এবং উভয়পক্ষেরা এই বিষয়েও সম্মত হইল, যে ইহার পরে যাহার যে ইচ্ছা, আমেরিকাদেশীয় তটস্থ অনধিকৃতস্থানে উত্তীর্ণ হইয়া, স্বচ্ছন্দপূর্ব্বক স্বস্ব বাণিজ্য ব্যবসায় করিতে পারিবে.

অপর ঐ সন্ধিবিষয়ে কেহ২ অসন্তুষ্ট হইয়া কহিতে লাগিল, যে তাহা অতি

লাভজনক, এবং অচ্ছিদ্ররূপে বহুকালস্থায়ী হইবেক না, কিন্তু লণ্ডন্ নিবাসীরা এবং উভয় পার্লিমেন্টগৃহের সভ্যেরা, রাজনিকটে পত্র লিখিয়া জানাইলেন, যে তাঁহারা ঐ সন্ধিতে সর্ব্বতোভাবে সম্মত ছিলেন.

অপর পার্লিমেন্টের ঐ বৈঠকে, এই এক ব্যবস্থা স্থিরীকৃত হইল, যে বর্ত্তনিবে উপদ্বীপস্থেরা, স্বজন্মভূমির উপকারকরণে যুদ্ধসময়ে যোগ্য হইতে পারে; তাহাতে ঐ উপদ্বীপের অধ্যক্ষকে এই পরাক্রম দেওয়া গেল, যে যেই ব্যক্তিরা ভাল আচরণ করিবে, তাহারদের বাকী মেয়াদ তিনি ক্ষমা করিতে পারিবেন; এবং ঐ ব্যবস্থায় ইহাও স্থিরীকৃত হইয়াছিল, যে ঐ প্রকারলোককে সেনাপদে নিযুক্ত করিয়া, রাজযুদ্ধজাহাজে সামান্যসেনাকার্য্যে নিয়োগ করিতে পারিবেন.

অপর ঐ বৎসরে, হয়দরআলি খাঁর পুত্র, টিপুসুল্তান্ ইংগ্লণ্ডীয় অধিকারে অনেক উৎপাৎ করিতে লাগিল: তাহাতে অনুমান হয় যে ঐ বিষয়ে তিনি ফ্রান্সিসীয় রাজসভ্যকর্ত্তৃক চালিত হইয়াছিলেন, যেহেতুক ফ্রান্সিসেরদের মধ্যে সর্ব্ব প্রজাপ্রভুকত্ব প্রবল হউক, বা অন্য কোনো প্রভুকত্ব প্রবল হউক, তাহারা সর্ব্বদা ইংগ্লণ্ডীয়েরদের শত্রু ছিল. ঐ সময়ে ভারতবর্ষীয়দেশীয় এক রাজার, টিপুসাহেবের সহিত যুদ্ধ করণাবশ্যক হওয়াতে, ইংগ্লণ্ডীয়েরাও, ঐ বিষয়ে ঐ রাজার সাহায্য করিল. তাহাতে দুই বৎসরপর্য্যন্ত ইংগ্লণ্ডীয়েরদের সহিত যুদ্ধ ব্যাপিয়া রহিয়াছিল, অপর ১৭৯২ সনের গত বিচ্ছেদহীন কালে, লার্ড কার্ন্ওয়ালিশ্ টিপুসাহেবের অধিকারে চড়াও করিয়া, সিরিঙ্গপত্তন্ নামে তাঁহার রাজধানী বেষ্টন করিলেন, তাহাতে কিছু পরে, ঐ টিপুসাহ অত্যপমানপ্রাপ্তিপূর্ব্বক, ইংগ্লণ্ডীয়েরদের সহিত সন্ধি করিলেন.

অপর ১৭৯১ শালের আরম্ভে, পার্লিমেন্ট সভ্যেরদের মধ্যে বহুবিষয়ক অনেক রাজকীয় কার্য্য উপস্থিত হইয়া বিচারিত হইয়াছিল. তাহার বিশেষ কহি, ফাক্স নামে মন্ত্রিকর্ত্তৃক এক বিচারবিষয়, সভ্যেরদের নিকটে উপস্থিত হইয়া ব্যবস্থারূপ কৃত হইয়াছিল; তাহাতে জুরিদ্বারা বিচারকরণবিষয়ে, জুরিতে নিবিষ্টব্যক্তিরা, পূর্ব্বাপেক্ষা অধিক পরাক্রমপ্রাপ্ত হইয়াছিল; তাহাতে জুরিতে নিযুক্তব্যক্তিরা, ব্যবস্থার এবং দোষিরদের দোষের বিচারকরণে পরাক্রমপ্রাপ্ত হইল. অপর ঐ সময়ে, গোলাম ব্যবসায়বিষয়ে সাক্ষিরদের বাক্যবিচারার্থে এক সম্প্রদায় নিযুক্ত হইয়াছিল, এবং উইল্বর্ফোর্স নামে মন্ত্রির প্রবোধজন্মাওয়াতে, সভ্যেরদের নিকটে এক দরখাস্ত উপস্থিত করাগিয়াছিল, যে ইংগ্লণ্ডীয় অধিকারে গোলাম আনীত হইবে না; কিন্তু পরে ঐ দরখাস্ত সভ্যেরদের একপক্ষাপেক্ষা অন্যপক্ষে ন্যূন পঁচাত্তর জন সভ্য অসম্মত হওয়াতে, তাহা রদ হইল.

অপর ইংগ্লণ্ডদেশস্থ রুমীয়মতাবলম্বীরা, কহিল যে পাপার সর্ব্বোপরি পরাক্রম ধারণ উপযুক্ত নহে, তাহাতে রাজকর্ত্তৃক এক ব্যবস্থা কৃতা হইয়াছিল, যাহাতে এই বিষয় স্থিরীকৃত হইয়াছিল, যে ইংগ্লণ্ডদেশীয় রুমীয়মতাবলম্বীরা, যদ্যপি পাপার মতে না চলে, তবে দোষী নয়; তদ্দ্বারা রুমীয়মতাবলম্বীরা পূর্ব্বীয় অনেক দুঃসহ ব্যবহারহইতে মুক্ত হইল. অপর ঐ বৎসরে উত্তরামেরিকা দেশেতে, ঊর্দ্ধস্থ এবং অধঃস্থ কানাদা নামে দেশস্থেরা, অনেক মূলব্যবস্থাপ্রাপ্ত হইল, তদ্দ্বারা তাহারা ইংগ্লণ্ডীয় রাজাধীন স্বচ্ছন্দরূপে স্থাপিত হইল, এবং ঐ প্রভুরা ইংগ্লণ্ডীয় কর্ত্তৃত্বাধীন স্বস্বদেশের মঙ্গলার্থে, ব্যবস্থা এবং করনিরূপণপরাক্রমপ্রাপ্ত হইল.

অপর মার্চ মাসে, রুসিয়াদেশস্থেরদের সহিত যুদ্ধার্থে, ইংগ্লণ্ডীয়েরদের অনেক যুদ্ধজাহাজ প্রস্তুত হইতেছিল, যেহেতুক ঐ রুসীয়াদেশস্থেরা তুরকী দেশস্থেরদের সহিত যুদ্ধারম্ভ করিয়াছিল; কিন্তু কিছুপরে ঐ সকল উদ্যোগ আয়োজন ইত্যাদি নিবৃত্ত হইয়াছিল.

অপর ১৭৯২ সতরশত বিরানব্বই শালে, গোলামবিষয়ক বানিজ্যব্যবসায় শনৈঃ২ নিবারণার্থে, প্রজাপ্রতিনিধিসভাকর্ত্তৃক এক ব্যবস্থা স্থিরীকৃতা হইয়াছিল, কিন্তু পরে তাহা কুলীনসভাকর্ত্তৃক রদ হইল. অপর একশেকর নামে ব্যবস্থানের কানুনগো, সভ্যেরদের নিকটে রাজ্যের হিসাবকিতাব দেখাইয়া কহিলেন, যে রাজ্যের জমা ব্যয়হইতে ৭৩০০০০০ তেহাত্তর লক্ষ টাকা অধিক আছে; তাহাতে তিনি পরামর্শ দিয়া, ১৭৯৩ শালে, তদ্বিষয়ক আজ্ঞাপ্রাপ্ত হইলেন, যে রাজ্যের কর, ন্যূন ১৬০০০০০ ষোল লক্ষ টাকা প্রজারদের স্থানে গৃহীত হইবে, এবং রাজ্যের পুরাতন ঋণশোধনার্থে, ৩২০০০০০ বত্রিশ লক্ষ টাকা বৎসরে২ ব্যয় হইবে.

আর ঐ সময়ে ঐ রাজকানুনগো, রাজ্যস্থেরদের প্রবোধ জন্মাইতে লাগিলেন, এবং আপনিও অনুমান করিলেন, যে মহাব্রিটিন্ রাজ্য বহুকালস্থায়ী ঐক্যের ফল ভোগ করিবে, যেহেতুক তন্মহীমণ্ডলমধ্যে, কেবল ঐ বিষয়োপভোগ অবশিষ্ট ছিল. কিন্তু ঐ সময়ে, নিকটস্থ এক দেশের অহঙ্কারিরোগ এত বর্দ্ধিত হইতেছিল, যে তাহাতে তাবৎ ইউরোপীয় রাজ্যস্থেরা, পুনর্ব্বার যুদ্ধবিগ্রহেতে নিমগ্ন হইল.

অপর, ধনের বাহুল্যেতে সাধারণপ্রভুত্বের নাশ, এবং ধনের হীনতাতে একাধিপত্যের নাশ হয়. অনেক পুরুষাবধি ফ্রাঁসিস্ দেশীয় রাজকীয়বিষয়ে অর্থের অকুলন হইয়াছিল; তাহাতে যখন ষোড়শীয় লুইস্ সিংহাসনস্থ হইলেন, তখন ঐ অর্থন্যূনতাবিষয়ে অনেক বাধাপ্রাপ্ত হইয়া, অবশেষে মারা পড়িলেন. যেহেতুক রাজকীয় ভাণ্ডার পুনর্ব্বার পরিপূর্ণকরণার্থে উপায়করণে, সভ্যেরদের মধ্যে অনেক বিরোধ এবং প্রবঞ্চনা উপস্থিত হইয়াছিল. তাহাতে সর্ব্বশেষে

রাজা সিংহাসনচ্যুত হইয়া মারা পড়িবাতে, ফ্রাঁসিস্ দেশে একাধিপত্যের নাশ হইল.

অপর ফ্রাঁসিস্ দেশীয় যে যুদ্ধবিগ্রহ, তাহা ঐ সময়ে কেবল তদ্দেশগত ছিল; কিন্তু পরে অন্যং অনেক বিষয় উপস্থিতজন্যে, অন্যং ইউরোপীয় রাজগণেরাও তাহাতে নিমগ্ন হইতে লাগিল. তাহাতে ঐ ফ্রাঁসিস্ দেশীয় পূর্ব্বপ্রভুত্বপক্ষীয় লোকেরা, স্বপ্রভুত্বের পুনঃস্থাপনার্থে অন্য রাজার সহিত মিত্রতার চেষ্টা করিতে লাগিল; এবং ঐ প্রভুত্বপরীবর্ত্তনেতে, অন্য পক্ষপাতিরদের, এরূপ আক্রোশ বর্দ্ধিত হইতে লাগিল, যে তাহাতে পরস্পর তাহারা রক্ষণচেষ্টা এবং হিংসার প্রতি ফলদেওনচেষ্টা ইত্যাদিতে রত হইয়া, ফ্রাঁসিস্ দেশের সীমানার বাহিরেও স্ব পরাক্রম চালাইতে লাগিল. অপর তাহাও সকল নহে, যেং বিরোধবিসম্বাদ ফ্রাঁসিস্ দেশেতে উৎপন্ন হইয়াছিল, তাহা সে দেশেতে নিবৃত্তি পাইল না, বরঞ্চ পরে তাবৎ ইউরোপ দেশেতেও বৃদ্ধি পাইতে লাগিল. তাহাতে বর্ত্তমান প্রভুত্বের ন্যায্যান্যায্যতা, এবং অন্য প্রভুত্বস্থাপন হইলে ভাল হইবে কিনা, তদ্বিষয়ক কথা, সর্ব্বত্র ব্যাপিয়া, সকলের মুখে কেবল ঐ বাক্য শুনা গিয়াছিল. তাহাতে প্রথমোপস্থিত ঐ বিচ্ছেদকারিরদের যদ্যপি দোষ ছিল, তবে পরেতে অন্যলোকেরদেরও দোষ ছিল; এরূপ সর্ব্বত্র বিরোধবর্দ্ধনের অতিশয় আশঙ্কা হইল.

অপর, ফ্রাঁসিস্ দেশীয় ঐ বিরোধহইতে ব্রিটিন্ দেশস্থেরা মুক্ত থাকাতে, প্রবিষ্ট না হওন তাহাদের উপযুক্ত ছিল; যেহেতুক স্বেচ্ছাচারপ্রিয়েরদের মনোভিলাষসম্পন্নার্থে, মহাব্রিটিনের রাজ্যের মূলব্যবস্থাতে কোনো মন্দিল অবশিষ্ট ছিল না; কিন্তু রাজ্যের যেং দুর্দশা ঘটে, তাহাহইতে সে রাজ্য সর্ব্বদা রক্ষিত হইতে পারে না. ঐ সময়ে সত্য বা হউক, কিম্বা কথিতমাত্র বা হউক, কিম্বা অনুমান মাত্র বা হউক, ইংগ্লণ্ডরাজ্যে অনেকে ভাবিয়াছিল, এবং তদ্বিষয়ে অনেক কঠোরং বাক্য, স্ফূর্ত্তি হইয়াছিল, যে ইংগ্লণ্ডীয় মূলব্যবস্থায় অনেক অমন্দিল প্রবিষ্ট হইয়াছে. তাহাতে একজন অত্যুগ্রব্যক্তি, ইহা কহিল, যে ব্রিটিনের মূলব্যবস্থাই নাই; এরূপে ইংগ্লণ্ডীয় রাজ্যস্থেরদের মধ্যে কলহ এবং বিচ্ছেদস্বভাব, সর্ব্বত্র অতিভয়ানকরূপে দৃষ্ট হইতে লাগিল.

অপর, ইংগ্লণ্ডদেশে রাজ্যস্থেরদের কতক অংশেতে যে সাধারণপ্রভুত্ববাঞ্ছা বর্দ্ধিতা হইতে লাগিল, ইহা কহিয়াছি; কিন্তু তাহা ছাড়াও, ঐ সময়ে ইংগ্লণ্ড দেশেতে যেং বিরোধবিসংবাদ বর্দ্ধিত হইতেছিল তাহার আরও অনেক কারণ কথনোপযুক্ত; বিশেষতঃ, ফ্রাঁসিস্ দেশীয়প্রভুত্বপরীবর্ত্তনবিষয়ে, এবং তাহাতে ইংগ্লণ্ডীয় রাজশাসকেরদের কোন পক্ষহওনকর্ত্তব্য, এতদ্বিষয়ে রাজ্যস্থেরদের নানা লোকের নানাভিমত হইয়া ছিল.

অপর, ফ্রাঁন্সিস্‌দেশে যে মহাকাণ্ড হইতেছিল তাহাতে ইংগ্লণ্ডীয় রাজ্যশাসন কেরা, প্রবিষ্ঠ না হইলে অন্য কোনো উপায় নাই, ইহা যখন রাজমন্ত্রীরা, অনুমান করিয়াছিল, তখন তাহারা পার্লিমেণ্টসভাহইতে এই রাজাজ্ঞা প্রাপ্তহওনের চেষ্টা পাইতে লাগিল, যে রাজ্যহইতে ভিন্নদেশীয় লোক বহিষ্কৃত হয়, এবং ইংগ্লণ্ডদেশহইতে ফ্রাঁন্সিসদেশে বান্য প্রেরিত না হয়.

অপর, ঐ সময়ে ফ্রাঁন্সিস্ দেশ, সমারোহবিশিষ্ঠ প্রভুত্বাধীন ছিল; ঐ সমারোহস্থ লোকেরা, মহাব্রিটিনস্থেরদের বিষয়ে এই নালিশ্ করিয়াছিল, যে ইংগ্লণ্ডীয়েরা উভয়দেশস্থ পূর্ব্বীয় বানিজ্যবিষয়ক সন্ধ্যনুসারে চলে না. ঐ অবসরে মহাব্রিটিনস্থেরা, কহিল যে স্কেল্দৎ নামে নদীতে বানিজ্য ব্যবসায়করণে আমরা ঐ সন্ধিতে নিষিদ্ধ নই, এবং ভাড়্বেন্মানন ব্যবস্থাধীনও নহি; যেং লোক ফ্রাঁন্সিসীয় প্রভুত্ব ত্যাগ করিয়া একাধিপত্যিক দেশে যায় তাহারদের মঙ্গলার্থে ঐ ব্যবস্থা ঐ সমারোহস্থ লোককর্তৃক কিঞ্চিৎপূর্ব্বে কৃতা হইয়াছিল. অপর ঐ সময়ে, সাবেলিন্ নামে গত ফ্রাঁন্সিস্ রাজার উকীল, যিনি পরে ফ্রাঁন্সিসীয় সাধারণ প্রভুত্বের উকীলস্বরূপ আপনাকে গ্রহনকরাওনাকাঙ্খী ছিলেন, তাঁহার প্রতি আজ্ঞা হইল, যে তিনি ইংগ্লণ্ডদেশ ত্যাগ করেন. তাহাতে ঐ ফ্রাঁন্সিসীয় সমারোহস্থ লোকেরা, প্রচার করিল যে ঐ সময়াবধি ফ্রাঁন্সিসেরা, মহাব্রিটিনের রাজার সহিত এবং সংমিলিত দেশাধ্যক্ষের সহিত যুদ্ধ হইবে. ঐ প্রচারিত বাক্য অতি চাতুরীপূর্ব্বক রচিত হইয়াছিল, যেহেতুক ঐ বাক্যেতে অনুমান হয়, যে তদ্বারা ফ্রাঁন্সিসীয়েরা বোধ জন্মাইতে চাহিয়াছিল, যে তদ্দেশীয়রাজার এবং তৎপ্রজারদের স্বতন্ত্রমত এবং স্বতন্ত্রচেষ্টা ছিল.

অপর ফ্রাঁন্সিস্‌দেশীয় পুরাতনপ্রভুত্ব পুনঃস্থাপনার্থে, প্রুসিয়াদেশের রাজা এবং জার্ম্মনি দেশের রাজা পরস্পর ঐক্য করিয়াছিলেন, কিছুকাল পরে মহাব্রিটিনের রাজাও ঐ বিষয়ে প্রবিষ্ঠ হইলেন. তাহাতে য়র্কের অগ্রণীর কর্তৃত্বাধীন যত ব্রিটিন্‌দেশীয় সৈন্য, তাহারা ঐ সংমিলিত রাজগণের সৈন্যেরদের সহিত মিলিয়া তাহারদের সাহায্য করিল. পরে ঐ য়র্কের অগ্রণী, বার্লেনসেন্সিস্‌নামক শহর অবরুদ্ধ করিয়া, হস্তগত করিলেন; এবং সর্ব্বত্র ঐ সংমিলিত রাজগণের সৈন্য সফল হইয়াছিল, এবং মহাব্রিটিনের এবং স্পেন্‌জাতীয়ের সংমিলিত যুদ্ধজাহাজস্থ সমূহ, তোলন্‌নামক স্থান হস্তগত করিল, কিন্তু কিছু পরে তাহা হারিত হইল.

অপর ১৭৯৪ সতরশত চৌরানব্বুই শালে, ফ্রাঁন্সিসেরা মহাব্রিটিন্‌উপদ্বীপে চড়াওকরনের অনেক ভয় দেখাইয়াছিল, তাহাতে ইংগ্লণ্ডদেশের মঙ্গলার্থে এবং সুরক্ষার্থে, অনেক আয়োজন হইয়াছিল, এবং রাজ্যস্থেরা স্থানেং স্বেচ্ছাপূর্ব্বক বন্ধুসম্প্রদায় হইল.

ঐ সময়ে স্কংলণ্ডদেশে বিরোধিজনকপত্ররচনদোষে, অনেকে বিচারিত হইয়া দণ্ডপ্রাপ্ত হইয়াছিল, এবং ইংগ্লণ্ডদেশে ঐ প্রকার অনেক বিরোধিজনক সম্প্রদায়ও নিবৃত্ত হইয়াছিল.

অপর, ঐ সময়ে সংমিলিতরাজসৈন্যগণেরা, সর্বত্র যুদ্ধেতে অসফল হইতে লাগিল. কিন্তু মহাব্রিটিনীয়েরদের যুদ্ধজাহাজসমূহ, হাওনামে প্রদেশাধিকারির কর্তৃত্বাধীন, জুন্ মাসের দ্বিতীয় দিবসে, এক অতিখ্যাত্যাপন্ন যুদ্ধেতে জয়ী হইয়াছিল; তাহা ছাড়াও, পশ্চিমইণ্ডিদেশেতে এবং উত্তরামেরিকায় উপদ্বীপেতে, ইংগ্লণ্ডীয়েরা, শত্রুধীন সমস্ত স্থান আয়ত্ত করিয়াছিল, তাহাতে অল্পকাল ব্যাপিয়া কর্শিকা নামে উপদ্বীপও ব্রিটিনের পতাকাধীন হইয়াছিল.

অপর ঐ যুদ্ধে কখনো শত্রু জয়ী এবং কখনো ইংগ্লণ্ডীয়েরা জয়ী, এতদ্রূপে নানাবিধ হইতে লাগিল; এবং শ্রীযুত ব্রিদপোর্ড নামে সেনাপতি ইংগ্লণ্ডীয় পক্ষে ল অরিএণ্ট নামক নগরবাড়ীসমীপে অতিপ্রসিদ্ধ এক জলযুদ্ধ করিয়া, তাহাতে জয়ী হইয়াছিলেন. অপর দিসেম্বর মাসে, পার্লিমেণ্টগৃহে, রাজার এক প্রস্তাব পাঠ হইয়াছিল, তাহাতে এই অভিপ্রায় ছিল, যে রাজা তৎকালীন ফ্রাঁসিসীয় প্রভুরদের সহিত ঐক্য করিতে সম্মত ছিলেন, তাহাতে ঐ বিষয়সম্বন্ধার্থে অনেক চেষ্টা হইয়াছিল. কিন্তু তদ্বিষয়ে অসংখ্য বাধা উপস্থিত হইল.

অপর ১৭৯৬ শালে অর্থাৎ পরবৎসরে, হলণ্ডদেশীয় সংমিলিতভূমিতে প্রভুত্বপরী বর্তন হইয়াছিল, তাহাতে হলণ্ডদেশীয় স্বামী ইংগ্লণ্ডদেশে পলায়ন করিয়াছিলেন, তাহাতে সেই দেশের প্রভুত্ব পঞ্চজন নিয়ামকের হস্তে পড়িল, এবং সেই রাজ্য ফ্রাঁসিসীয়াধীন হইল. অতএব ঐ সংমিলিত দেশস্থেরা, এবং স্পেন্‌দেশীয়েরা, যাহারদিগের সহিত ফ্রাঁসিস্ রাজা, এবং অন্য রাজগণেরা ঐক্য ভঞ্জন করিয়াছিলেন, তাহারা ইংগ্লণ্ডীয়েরদের শত্রু হওয়াতে, সর্বদা তাঁহারদিগের যুদ্ধাধীন হওয়ার আশঙ্কা ছিল. পরে ঐ বৎসরের অন্তে ইংগ্লণ্ডীয়েরদের, ফ্রাঁসিস্ জাতীয়ের সহিত ঐক্য হওনের আর এক উদ্যোগ হইয়াছিল, কিন্তু তাহা পূর্বোদ্যোগন্যায় ব্যর্থ হইল.

অপর ১৭৯৭ সতরশত সাতানব্বই শালে, ইংগ্লণ্ডীয় পার্লিমেণ্টকর্তৃক এক ব্যবস্থা কৃতা হইয়াছিল, তাহাতে ইংগ্লণ্ডীয় বাঙ্কহইতে নগদ টাকা দেওয়া নিবারণ হইল, তাহাতে সুতরাং এক পৌণ্ডাবধি পাঁচপৌণ্ডপর্য্যন্ত মূল্যনোট্ করিতে হুকুম দেওয়া গেল. অপর ঐ বৎসরও, ইংগ্লণ্ডীয় অনেক সমুদ্রযুদ্ধবিষয়ে অতিগণনীয় ছিল; বিশেষতঃ আড্‌মিরাল্ সরজান্ জের্বিস্, যিনি পরে ঐ যুদ্ধের নিমিত্তে বিন্‌সেণ্ট নামে প্রদেশাধিকারিপদে নিযুক্ত হইয়াছিলেন, তিনি বিন্‌সেণ্টনামক সমুদ্রতটের নিকটবর্তী, স্পেন্‌জাতীয় জাহাজের এক সমূহ পরাস্ত করিয়া

ছিলেন. অপর স্পিৎহেদ্ নামে স্থানে, নগরস্থ ইংগ্লণ্ডীয় জাহাজ সৈন্যেরদের মধ্যে এমন অতিবৃহৎকলহ উৎপন্ন হইয়াছিল, যে তাহাতে অনুমান হইয়াছিল, যে তাহারা স্বাভিলাষানুসারে রাজসভেরদিগকে চালাইবে. অপর আদ্মিরাল্ দঙ্কান্ নামে সেনাপতি কাম্বরদোন্নামক স্থানসমীপে, হলণ্ডীয় যুদ্ধজাহাজের এক সমূহ পরাস্ত করিয়াছিলেন, তাহাতে তিনি দেশোপভোগিপদস্থ হইলেন. অপর ঐ বৎসরেও ইংগ্লণ্ডীয়েরা, ফ্রাঁন্সিসেরদের সহিত ঐক্যকরণে তৃতীয়বার চেষ্টা পাইলেন, কিন্তু তাহাতেও অসফল হইলেন.

অপর ১৭৯৮ সত্তরশত আটানব্বই শালে, ফ্রাঁসিসেরা মিসরদেশের তটে অনেক সৈন্য প্রেরণ করিয়াছিল, তাহাতে আগষ্ট মাসের প্রথম দিবসে, আদ্মিরাল্ নেল্সনের, ঐ সৈন্যবাহক জাহাজস্থের সহিত সাক্ষাৎকার হওয়াতে, তিনি ঐ জাহাজসমূহ পরাস্ত করিলেন; ঐ যুদ্ধ, ইংগ্লণ্ডীয় রাজবিবরণের মধ্যে ঐ বৎসরকে অতিগণনীয় করিয়াছে. অপর ঐ বৎসরের প্রথমোপক্রমে, আইর্লণ্ড দেশস্থেরদের মধ্যে, কলহ উৎপন্ন হওনের অনেক চিহ্ন দৃষ্ট হইয়াছিল; তাহাতে মে মাসের ২৪ চব্বিশ তারিখে, সেই স্থানের অধ্যক্ষ, রাজার প্রধান মন্ত্রির নিকটে পত্র লিখিয়া, এই সংবাদ জ্ঞাপন করাইলেন, যে আইর্লণ্ড জাতীয়েরদের মধ্যে সংমিলিত প্রধানং ব্যক্তিরা, স্বানুগতলোকেরদের নিকটে এই সঙ্কেত দিয়াছে, যে সঙ্কেত পাইবামাত্রেতে তোমরা তৎক্ষণাৎ প্রস্তুত থাকিয়া, যেহেতুক রাজ্যশাসকেরদের ব্যবহার অনুচিতপ্রযুক্ত তন্নিবারণ না করিলে নয়. এবং আরো লিখিয়া পাঠাইলেন, যে গত দিবসে, সংবাদ পাওয়াতে সকলে ইহা অনুমান করিয়া রহিয়াছিল, যে ডাবলিনগরস্থেরা এবং তন্নিকটবর্ত্তি ডাবলিনপদীয়েরা, সায়ংকালে অস্ত্রগ্রহণ করিয়া উঠিবে, অতএব তন্নিবারণার্থে আমি শহরের মধ্যে অতিসাবধানপূর্ব্বক চেষ্টা পাইয়াছিলাম, তাহাতে কোনো উৎপাত হয় নাই; কিন্তু অন্যং স্থানে অর্থাৎ দব্লিন্ এবং মিৎ এবং কিল্দের নামে পরগনায় অনেক উৎপাত হইয়াছে, এবং নাশ্নামক নগরে কলহকারীরা বিরোধ করিয়া চড়াও করিয়াছিল. ঐ আইর্লণ্ড দেশীয় কলহ সেপ্তেম্বর মাসের ৮ আটদিন পর্য্যন্ত ব্যাপিয়া রহিয়াছিল, এবং সে সময়ে তৎসাহায্যার্থে আটশত ফ্রাঁসিসীয় সৈন্য সেই দেশে জাহাজহইতে উত্তীর্ণ হইয়াছিল, কিন্তু বালি নামক প্রসিদ্ধ যুদ্ধেতে তাহারা বশীভূত হইয়াছিল.

অপর, ঐ সময়ে আইর্লণ্ডীয় রাজ্য, যেং উৎপাতহইতে মুক্ত হইয়াছিল, সেই সকল উৎপাত পুনর্ব্বার না হয়, এনিমিত্তে ঐ রাজ্য ইংগ্লণ্ডীয়রাজ্যের সহিত মিলিলে মঙ্গল হইবে, এবং উভয় দেশের হিতবর্দ্ধিত হইতে পারিবে, ইহা অনেক

কর্তৃক অনুমেয় হইয়াছিল; তাহাতে ঐ বিষয়ে উভয়রাজ্যের রাজ্যশাসকেরদের মধ্যে অনেক বিবেচনা হইয়াছিল, তাহাতে পরবৎসরে ঐ উভয় রাজ্যের সংমিলন সম্পন্ন হইল.

অপর ১৭৯৯ সতরশত নিরানব্বই শালের আরম্ভে, ইউরোপীয় সংমিলিত রাজগণেরদের সৈন্যেরা, পূর্ব্বাবধি অধিক উদ্যোগী হইয়া, ফ্রান্সিস্ দেশীয় সৈন্যেরদিগকে বারম্বার পরাস্ত করিয়া সর্ব্বতোভাবে স্ববিষয়ে সফল হইতে লাগিল, এবং ফ্রান্সিস্‌দেশেও রাজাস্থেরা, সংমিলিতরাজগণেরদের পক্ষ হইতে লাগিল; এবং ফ্রান্সিস্ দেশীয় নিয়ামকপঞ্চুবের প্রতি ফ্রান্সিস্ দেশস্থেরা, উত্তরোত্তর অধিক অসন্তোষ দর্শাইতে লাগিল, তাহাতে সংমিলিত রাজগণেরা এই আশায় ছিল, যে তাহারদের কার্য্য অনায়াসে সম্পন্ন হইতে পারিবে. কিন্তু দুই এক মাসের মধ্যে ঐ প্রত্যাশা ভগ্ন হইয়াছিল; তাহার কারণ এই, মর্কের অগ্রণী, হলণ্ডদেশে অত্যন্ত অযশঃপূর্ব্বক চড়াও করিয়াছিলেন; এবং নবেম্বর মাসের ৯ নয় তারিখে, ফ্রান্সিস্‌দেশে প্রজাপ্রভুত্ব নূতনরূপে প্রায় পুনঃস্থাপিত হইয়াছিল, তাহাতে পূর্ব্বীয় পঞ্চ নিয়ামকেরদের পরিবর্ত্তনে, পাঁচ জন আধীন অধ্যক্ষরূপে নিযুক্ত হইয়াছিল, তাহারদের মধ্যে বোনপার্ত প্রবীন ছিলেন.

অপর, ঐ ফ্রান্সিসীয় সভ্যেরা, সভ্যপদে নিযুক্ত হইয়া, প্রথমতঃ ইংগ্লণ্ডীয় রাজার নিকটে পত্র লিখিয়া, সন্ধিকরণ বাঞ্ছা জ্ঞাত করাইলেন, ঐ পত্র ইংগ্লণ্ডীয় রাজসভাকর্তৃক তৎক্ষণাৎ রদ হইয়াছিল. ঐ সময়ে ইউরোপীয় সম্মিলিত রাজগণেরদের সৈন্য, ইতালিদেশেতে অতিশয় বলবান হইয়া রহিয়াছিল, কিন্তু অল্পদিনের পরে, মারেংগো নামে নগরসমীপে, যুদ্ধে নিশ্চয় পরাভূত হইলে, তৎসৌভাগ্য অন্যপ্রকারীভূত হইল.

অপর ১৮০১ শালে, ফ্রান্সিসীয় সভ্যেরা ইংগ্লণ্ডীয় রাজার সহিত ঐক্যকরণে ভগ্নাশা হইয়া, ফ্রান্সিসীয় প্রবীন সভ্যেরা, সাধ্যপর্য্যন্ত ইংগ্লণ্ডীয়েরদের ব্যস্ত করিতে লাগিল. ঐ প্রবীনসভ্য, পরদেশসম্বন্ধীয়বিষয়ে সফল ছিলেন, যে হেতুক তিনি দেন্মার্ক এবং স্বিদন্ এবং রুসীয়া, এই তিন দেশস্থেরদের মধ্যে পরস্পর ঐক্য জন্মাইয়া, তাহারদিগকে সাম্রাদায়িকভাবে ইংগ্লণ্ডীয় সংমিলিত রাজ্যের বৈরি করিলেন; এবং আপনি সসৈন্য হইয়া ইংগ্লণ্ডীয়োপদ্বীপে উত্তীর্ণ হইবার অভিসন্ধায়োজন করিলেন.

পৃথিবীর উত্তরাংশের সমুদ্রে ব্যবসায়ী রাজগণেরদের মধ্যে এই এক প্রশ্ন অতি প্রসিদ্ধ আছে; এবং ঐ প্রশ্নের অর্থ ঐ দেশস্থেরা এইরূপ করেন, যে তাহাতে তাঁহারা সর্ব্বদা মহাব্রিটিন্‌স্থেরদের আচরণেতে অসন্তুষ্ট. ঐ ভক্তিমাত্রাপন্ন প্রশ্ন এই, যে সমুদ্রপথে বাণিজ্যব্যবসায়করণ সকলের সাধারণ কি অসাধারণ.

তাহার বিশেষ কহি, যুদ্ধনিমগ্ন রাজগণেরদের, ওদাসীন রাজগণেরদের জাহাজে তলাসী লওনব্যবহার কর্ত্তব্য কি না, যেহেতুক তদ্দ্বারা যুদ্ধ সময়ে স্বস্বশত্রুরদের সাহায্যপ্রাপ্তি নিবারণ হইতে পারে. ঐ বিষয় অতিন্যায্য অনুমান হয়, কিন্তু ওইরোপদেশস্থেরদের বিবরণপাঠদ্বারা, ইহা অনুমান করা অতিসুখাবি গম্য, যে দুর্ব্বল রাজগণেরা, যাহারা ঐ বিষয় নিবারণ করিতে পারে না, তাহারা তদ্বিরুদ্ধ পক্ষ. কিন্তু অন্যং বলবানরাজগণ, যাহারা বলদ্বারা ঐ রূপ ব্যবহার করে, তাহারা তৎপক্ষ. সম্প্রতি মহাব্রিটিন্, বলবদ্রাজ্যের মধ্যে গণিত, এবং উত্তরাংশের রাজগণেরা, দুর্ব্বলমধ্যে গণিত, তাহাতে মহাব্রিটিনস্থেরা কহে যে ওদাসীনরাজস্থেরদের জাহাজের তলাসী লওনে আমারদের অধিকার, কিন্তু উত্তরাংশের রাজস্থেরা তন্নিবারণ করিতে চাহে. অপর শত্রুরা, যে ওদাসীন জাহাজহইতে কোনো সাহায্যপ্রাপ্ত না হয়, ইহাতে মহাব্রিটিনের লাভ আছে, এবং সর্ব্বত্র যে অবাধিতরূপে বাণিজ্য করিতে পারে, ইহাতে অন্যদেশীয়েরদের লাভ আছে; তাহাতে অনুমান হয় যে মহাব্রিটিনস্থেরদের ওদাসীন জাহাজের তলাসী লওন অতিন্যায্য, এবং অন্যদেশীয় যে তন্নিবারণ করে, তাহা কেবল স্বহিতবর্দ্ধনার্থে.

কিন্তু সে যাহা হউক, অন্য যে আমাপেক্ষা প্রবল, ইহা কেহ গ্রাহ্য করিতে চাহে না; তাহাতে সর্ব্বত্র বলবানেরদের ই পূর্ব্বক বা হউক, কিম্বা অনিচ্ছাপূর্ব্বকই বা হউক, দুর্ব্বলেরদিগকে স্ববশীভূত রাখন ইচ্ছা না থাকিলেও, সুতরাং রাখিতে হয়. অপর ১৭৮০ সতরশত আশী শালে, রুসিয়া দেশের রাজা, সমুদ্র বিষয়ক এক নূতন ব্যবস্থাপুস্তক প্রকাশ করিলেন, তাহাতে এই ব্যবস্থা ছিল, যে ওদাসীনরাজস্থেরা যুদ্ধে নিমগ্নরাজস্থেরদেরকর্তৃক অস্বিষ্ঠ না হয়, তদ্বিষিতে স্বস্বজাহাজ সসজ্জকরণোপযুক্ত, তাহাতে ঐ বিষয় সাস্ত্রোদাসীনত্ব নামে প্রসিদ্ধ আছে. পরে ১৭৯৩ সতরশত তিরানব্বই শালে, ঐ রুসীয়াদেশের রাজা, মহাব্রিটিনের সহিত ঐক্য করিলেও, এবং ঐ সন্ধিতে সাস্ত্রোদাসীনত্ববিষয়ে অতি বিরুদ্ধবাক্য হইলেও, ঐ অবকাশের আরম্ভে, স্বিদন্ এবং দেন্মার্ক এবং রুসিয়া দেশস্থেরা, সাস্ত্রোদাসীনত্ব মতাবলম্বী হইয়া, অস্ত্রগ্রহণ করিল; কিন্তু পরে ঐ দেশস্থেরা ক্রমেং পুনর্ব্বার অস্ত্রশস্ত্র ত্যাগ করিয়া পূর্ব্বমতাবলম্বী হইতে লাগিল. কিন্তু তাহা ইচ্ছাপূর্ব্বক করিল না, যেহেতুক তাহারা, প্রথমাবকাশ উপস্থিত হইলে পুনর্ব্বার অস্ত্রগ্রহণ করিতে লাগিল. এবং তদ্রূপ অবকাশ অতিশীঘ্র উপস্থিত হইল, তাহার বিশেষ কহি.

অপর ১৭৮০ শালে, ইংগ্লণ্ডীয় রাজাজ্ঞায়, কতকগুলিন দেন্মার্ক জাহাজ ধৃত হইয়া বন্দীহওয়াপ্রযুক্ত, লণ্ডন্ নগরের রাজসভ্যেরদের এবং কোপেন্হেগনের

রাজসভ্যেরদের মধ্যে বিবাদ হইয়া ছিল. তাহাতে ইংগ্লণ্ডীয় যুদ্ধ জাহাজের এক সমূহ প্রেরিত হইয়া, এমত স্থানে যাইয়া রহিয়াছিল, যে দেন্মার্কেরদের যুদ্ধ জাহাজ অসহরনিকটবর্ত্তী হইতে পারে না, তথাপিও সহরস্থের সহিত ইংগ্লণ্ডীয়েরা যুদ্ধ করিতে পারে, তাহাতে দেন্মার্কের রাজসভা আপনারদিগকে অপারক দেখিয়া ক্ষণেকের নিমিত্তে ইংগ্লণ্ডীয়েরদের অনুগত হইয়াছিল. আর ঐ বৎসরে, রুসিয়া দেশের রাজা, প্রুসিয়েরদের সহিত মিলিয়া, উদাসীন রাজ্যস্থেরদের অনুগ্রহকরণোপযুক্ত, এই ব্যবস্থা পুনর্ব্বার স্থাপনে আকাঙ্খী হইয়া, ঐ বিষয়ে সাহায্যার্থে, পুনর্ব্বার ঐ স্বিদন্ এবং দেনমার্ক এবং প্রুসিয়া রাজগণেদের মধ্যে পরস্পর মিল জন্মাইলেন; তাহাতে শেষ কথিত তিন রাজ্যস্থেরা, ইংগ্লণ্ডীয় যুদ্ধজাহাজহইতে অপমান প্রাপ্তি হইয়াছে, এই কথা কহিয়া, মহাব্রিটিনের সহিত যুদ্ধকরণার্থে আয়োজন করিতে লাগিল. তাহাতে প্রুসিয়া দেশের রাজা, এই পণ করিলেন যে আমি কেবল এলব্ এবং বেসের এবং এম্স নাম্নী নদীতে মহাব্রিটিনেরদের যাতায়াত নিবারণ করিব না, কিন্তু মহাদ্বীপেও ঐ ব্রিটিন্ দেশের রাজার যেৎ অধিকার আছে, তাহা আমি হস্তগত করিব; ঐ সময়ে দেন্মার্ক রাজ্যস্থেরা, হাম্বর্ঘনামক স্থান স্বহস্তগত করিয়াছিল.

অপর ইংগ্লণ্ডীয় সভ্যেরা, ঐ ভাবাপন্ন হইয়া, ছয় মাস পূর্ব্বে যে উপায়দ্বারা যৎকিঞ্চিৎ সফল হইয়াছিল, তদ্রূপ উপায় পুনর্ব্বার গ্রহণ করিতে লাগিল; বিশেষতঃ কোপেন্হগন্ নগরে পুনর্ব্বার আমীন প্রেরণ করিল; এবং ঐ আমীনেরদের সাহায্যার্থে অতিবৃহদ্যুদ্ধজাহাজসমূহ কাত্তিগাৎ নামে স্থানে প্রেরণ করিল. অপর ইংগ্লণ্ডীয় রাজসভাহইতে কোপেন্হগন্ নামে নগরে স্থিত ব্রিটিনের আমীনের নিকটে, সর্ব্বপরাক্রমশালী মন্য এক উকীল, মহাব্রিটিনের সভার নিঃশেষবাক্য লইয়া প্রেরিত হইয়াছিলেন; ঐ উকীল দেন্মার্কদেশে পহুঁছিবাতে, কহিলেন, যে দেন্মার্ক রাজসভা উত্তরদেশীয় রাজগণেরদের সহিত যেৎ ঐক্য করিয়াছিল, তাহা ভঙ্গন করিতে হইবে, এবং সাওণ্ড নামে সমুদ্রখোলের মধ্যদিয়া ইংগ্লণ্ডীয় যুদ্ধজাহাজের পথ দিতে হইবে; এবং ঐ কালাবধি দেন্মার্কের বাণিজ্যজাহাজ, যুদ্ধজাহাজ সহকারে গতায়াত করিবে না. ঐ বাক্য দেনমার্কের রাজসভ্যেরা রদ করিলেন, তাহাতে ইংগ্লণ্ডীয় আমীনেরদের ফিরিয়া যাইতে হইল.

পরে দেন্মার্ক সভ্যেরা, ইংগ্লণ্ডীয় সভ্যেরদের কোনোবাক্য অবধান না করণপ্রযুক্ত, মহাব্রিটিনের আদ্মিরাল্ ঐ সাওণ্ড নামে সমুদ্রখোলের মধ্যে প্রবিষ্ট হওনার্থে আয়োজন করিতে লাগিলেন. পরে আমার প্রবেশ নিবারণ করিবে কি

না, এই বাক্যজ্ঞাপনার্থে ক্রোনেন্বর্গনামক গড়ের অধ্যক্ষনিকটে এক পত্র প্রেরণ করিলেন; তাহাতে ঐ অধ্যক্ষ কহিলেন, যে বারণ করিব, যেহেতুক ইংগ্লণ্ডীয় যুদ্ধজাহাজের এই ঘোলে প্রবিষ্ট হইয়া আমার ভূপের নিকটে আইসনের অভিপ্রায় আমি জ্ঞাত নই, এবং এ প্রকার আচরণ যুদ্ধ করণবাঞ্ছাস্বরূপ বোধ করি, এই বাক্য ফিরিয়া পাঠাইলেন.

অপর মার্চ মাসের ৩০ ত্রিশা তারিখে, মহাব্রিটিনের যুদ্ধজাহাজসমূহ, ঐ সমুদ্রঘোলের মধ্যে প্রবিষ্ট হইয়া, হিওইন্ নামক উপদ্বীপহইতে দুই তিন ক্রোশান্তর নঙ্গর করিল; তাহাতে ক্রোনেনবর্গ নামক গড়হইতে দেন্মার্ক জাতীয়েরা, ইংগ্লণ্ডীয় যুদ্ধজাহাজসমূহের প্রতি তোপক্ষেপণ করিতে লাগিল; তাহাতে ইংগ্লণ্ডীয়েরা, ওল্টিয়া ঐ গড়স্থেরদের সহিত যুদ্ধ করিল. অপর অপ্রকাশিত কতকগুলি বিষয়জন্য বিদন্ দেশীয় তটহইতে, ইংগ্লণ্ডীয় যুদ্ধজাহাজের উপর তোপ ক্ষিপ্ত হইল না, তাহাতে ইংগ্লণ্ডীয় জাহাজসমূহ ঐ গড়হইতে কিঞ্চিৎ অন্তরে নিরুদ্বেগে রহিতে পারিল. পরদিনে সর্ হাইদ্ পার্কর, এবং শ্রীযুত লার্দ নেল্সন্ নামে দ্বিতীয়জাহাজসমূহের সেনাপতি, এবং গ্রেব্স নামে তৃতীয়যুদ্ধজাহাজসমূহের সেনাপতি, দেন্মার্ক সহরের দক্ষিণদিগে চড়াও করণে পণ করিলেন.

অপর শ্রীযুত নেল্সন্, যিনি ঐ শহরে চড়াওকরণার্থে স্বেচ্ছাপূর্ব্বক ঐ কার্য্যে নিযুক্ত হইয়াছিলেন, তিনি পংক্তিস্থ দ্বাদশ যুদ্ধজাহাজ এবং সমস্ত ফ্রিগেৎ, এবং সকল গর্নাবধারীজাহাজ, এবং অগ্নিধারীজাহাজ, এবং অন্যং সকল ক্ষুদ্রং জাহাজ লইয়া, ঐ দিবসে এপ্রেল্ মাসের প্রথম তারিখে সন্ধ্যাকালে, ড্রাখোনামক সমুদ্রতটের সমীপে নঙ্গর করিয়া, চড়াওকরণার্থে যুদ্ধজাহাজ সকল সুব্যবস্থিত করণানন্তর, দক্ষিণবায়ুর অপেক্ষা করিয়া রহিলেন. অপর এপ্রেল্ মাসের দ্বিতীয় দিবসে প্রভাতে, ঐ শ্রীযুত নেল্সন্ নঙ্গর তুলিয়া দেন্মার্ক যুদ্ধজাহাজের সহিত যুদ্ধ করিতে, আপন যুদ্ধজাহাজসমূহস্থেরদের প্রতি আজ্ঞা দিলেন. ঐ দেন্মার্কীয় যুদ্ধজাহাজের মধ্যে, ছয় পংক্তিস্থ যুদ্ধজাহাজ ছিল, এবং ১১ এগার জলগমোর্চারূপ জাহাজ ছিল, ঐ প্রত্যেক জলগমোর্চারূপ যুদ্ধ জাহাজে নয় সের অবধি বার সেরপর্য্যন্ত গোলাধারী আঠার তোপ্ করিয়া ছিল, এবং এক বম্ধারী জাহাজ ছিল; তদ্ভিন্নও ক্রৌন্নামক উপদ্বীপেতে এবং আমাগ্ নামক উপদ্বীপেতে সুরক্ষিত অন্যং অনেক তোপধারী যুদ্ধজাহাজ ছিল. পরে যুদ্ধ সময়ে, ঐ বম্ধারীজাহাজ এবং অন্যং তোপধারী কতগুলিন জাহাজ, সেই স্থানহইতে পলায়ন করিল; কিন্তু ঐ ক্রৌন্ নামক উপদ্বীপের দক্ষিণদিগে স্থিত

অন্য সত্তর পংক্তিস্থ দেন্মার্কের জাহাজ, চারি ঘণ্টাপর্য্যন্ত অতিঘোরতর সংগ্রামকরণানন্তর জলে নিমগ্ন হইল, কিম্বা অগ্নিতে দগ্ধ হইল, কিম্বা ধৃত হইল. ঐ যুদ্ধেতে দেন্মার্কেরদের জাহাজে আঠার শত লোক মারা পড়িয়াছিল. তাহারদের যত জাহাজ এবং গড়, সে সকল ইংগ্লণ্ডীয়েরদের হস্তগত হইল, এবং তিন পংক্তিস্থ জাহাজের চড়ায় ঠেকিয়া, ইংগ্লণ্ডীয় তোপক্ষেপণ সহ্য করিয়া রহিতে হইল. অপর ঐ যুদ্ধেতে উভয়জাতীয়েরদের দশা এমত হইল, যে উভয়পক্ষীয়ের যুদ্ধনিবৃত্তিকরণ পরামর্শ স্থির হইল. তাহাতে শ্রীযুত নেল্সন্ দেন্মার্কেরদের রাজার নিকটে, যে যুদ্ধকরণে তিনি ক্ষমা দেন, এমত এক পত্র লিখিলেন, তাহাতে দেন্মার্কের রাজা তৎক্ষণাৎ সম্মত না হইয়া, পরে সম্মত হইলেন. ঐ যুদ্ধবিষয়ে উভয়পক্ষীয়েরা আপনারদিগকে তুল্যজয়ী জ্ঞান করিল, তাহাতে অনুমান হয় যে ঐ যুদ্ধ পুনর্ব্বার আরম্ভ হইত; কিন্তু ঐ বিষয়ে বাদানুবাদ করণাবকাশে, এই সম্বাদ পাওয়া গেল, যে রুসিয়া দেশের সম্রাটের মৃত্যু হইয়াছে; ঐ সম্রাট ইওরোপীয় রাজগণেরদের সম্মিলনবিষয়ে প্রধান ছিলেন. পরে ঐ সম্রাটের উত্তরাধিকারির যে পুত্র, তিনি সাম্যোদাসীন্যব্যবহার ত্যাগ করণে সম্মত ছিলেন, তাহাতে ইওরোপীয় অন্যং রাজগণেরা তদনুগামী হইলেন.

অপর এক্ষণে ইওরোপে উত্তরদেশস্থরাজগণেরদের সাম্যোদাসীনত্ব বিষয় যে ঐক্য হইয়াছিল তাহা অতপাত হইল, কিন্তু পৃথিবীর অন্যং স্থানে ঐ যুদ্ধ পূর্ব্বাপেক্ষা অতিশয় বাড়িতে লাগিল. তাহাতে ফ্রাঁসিসীয় রাজ্যশাসকেরা, মহাব্রিটিনের ঐক্যসংক্রান্ত যে পোর্তুগাল্ রাজ্য, তাহাতে চড়াওকরণার্থে অতিশয় আয়োজন করিতে লাগিলেন, এবং তৎকার্য্যসিদ্ধ্যর্থে ঐ দেশের তটে যত উপায় সে সকল গ্রহণ করিতে লাগিলেন. অপর মহাব্রিটিনস্থেরা, স্বকীয় দুর্দ্দশায় ঐ পোর্তগাল্ রাজ্য পরিত্যাগ করিয়া, মিসরদেশে চড়াওকরণার্থে বৃহদায়োজন করিল; ঐ সময়ে ঐ মিসরদেশ ফ্রাঁসিসেরদের অধীন ছিল. তদ্ভিন্নও ঐ সময়ে ফ্রাঁসিসেরা আসিয়া যে ইংগ্লণ্ডদেশে চড়াও করিবে মহাব্রিটিনস্থেরা, তদপেক্ষা না করিয়া, ফ্রাঁসিস্ দেশে চড়াওকরণার্থে আয়োজন করিতে লাগিল.

অপর, ঐ সময়ে মিসর দেশে ফ্রাঁসিসেরদের ত্রিংশৎসহস্র সংখ্যক সৈন্য ছিল, এবং তাহারদের সাহায্যকারী অন্য রাজগণেরদের সৈন্য এবং অন্যং অনুগত লোক, কম্‌বেশ পনরো হাজার ছিল. অপর নবেম্বর মাসে, সর্ রাল্ফ আবর্ক্রম্বিনামক সেনাপতি,ধীন, ইংগ্লণ্ডীয় সৈন্যেরা, মাল্তানামক স্থানে সংমিলিত হইল; ঐ স্থানহইতে দিসেম্বর মাসের দশত্রি তারিখে মিসরদেশে যাওনার্থে, জাহাজারূঢ় হইল. অপর মার্মরিস্ নামে স্থানে ঐ সত্তর কিম্বা আঠার হাজার ইংগ্লণ্ডীয় সৈন্য, শুশ্রাপনয়নার্থে জাহাজ হইতে কমেতে, অর্থাৎ এক দলের পরে

অন্যদল, কিনারায় উত্তীর্ণ হইয়াছিল. ঐ স্থানে কতকগুলিন গ্রীক্ এবং তুরুক্ সৈন্য তাহারদের সহিত মিলিল, কিন্তু পরে তাহারা ইংগ্লণ্ডীয় সৈন্যেরদিগকে ত্যাগ করিয়া পলায়ন করিল. অপর মার্চ মাসের দ্বিতীয় দিবসে, ইংগ্লণ্ডীয় সৈন্যেরা, আবৌকীরনামক স্থানসম্মুখে পঁহুছিল, এবং আট্ এ তারিখে উত্তীর্ণ হইবার উদ্যোগ করিতে লাগিল. ঐ অষ্টদিবসের অবকাশে ইংগ্লণ্ডীয় সৈন্যেরা, পাঁচ ছয় দিনপর্যন্ত বিপরীতবায়ুপ্রযুক্ত নিষ্কর্ম্মা হইয়া রহিল; এবং সেসকল সময়ে তাহারা জাহাজে থাকিয়া দেখিল, যে ফ্রান্সিসেরা কবকিল্লা এবং মোর্চা প্রভৃতি সুরক্ষিত করিতে ছিল. পরে ইংগ্লণ্ডীয় সৈন্যেরদের প্রথম ব্যুহের প্রতি, উত্তীর্ণ হইবার আজ্ঞা দেওয়া গিয়াছিল, তাহাতে কমবেশ ছয় হাজার সৈন্য ছিল, তাহারা একশত পঞ্চাশ নৌকাদ্বারা উত্তীর্ণ হইয়াছিল. ঐ দিবসে ইংগ্লণ্ডীয়েরা, স্বকীয় নৌকা কিনারাহইতে এক তোপান্তরে স্থানে একত্র করিয়া ব্যব স্থাপূর্ব্বক রাখনে সমস্ত রাত্রি কাটাইল. অপর উপযুক্তজাহাজদ্বারা দূরহইতে সুরক্ষিত হইয়া, এবং সর সিদ্নি স্মিৎ যাঁহাতে নৌকার এবং তোপের কর্তৃত্বভার অর্পিত ছিল, তাঁহাকে সঙ্গে লইয়া, আজাক্সনামক যুদ্ধজাহাজের কপ্তেননামক কাপ্তানের কর্তৃত্বাধীন সকল নৌকা এবং সৈন্য, জাহাজহইতে তটসমীপে গমন করিতে লাগিল; ঐ নৌকা অনেক দূরপর্যন্ত সকলের বাহিয়া যাইতে হইল, ঐ ব্যাপকসময়ে শত্রুরা পনর তোপে এবং আড়াই হাজার বন্দুকেতে গুলি পুরিয়া তাহারদের প্রতি অনবরত মারিতে লাগিল. কিন্তু সে যাহা হউক, ঐ ইংগ্লণ্ডীয় সৈন্যেরা, অতিসুব্যবস্থিত হইয়া, শত্রুকর্তৃক অতিশয় বাধিত হইলেও, অতি সাহসপূর্ব্বক উত্তীর্ণ হইল, এবং স্বসৈন্যাগ্রগামী দল, আবৌকির নামক স্থানের পুরোভাগে দুই ক্রোশান্তর স্থাপিত করিল, তাহাতে ফ্রান্সিসেরা আলেক্সান্দ্রীয় নামক শহরের প্রতি হটিয়া গেল. ঐ উত্তীর্ণবিষয়ে. ইংগ্লণ্ডীয়েরা, পাঁচশত চৌয়াল্লি জন হারিত হইল, কিন্তু শত্রুরা কত হারিত হইল তাহার নিশ্চয় নাই. পরদিনে প্রভাতে ১৩ তেরঞি তারিখে, ইংগ্লণ্ডীয়সৈন্যেরা, শত্রুরদের সহিত যুদ্ধ করিতে অগ্রসর হইল, তাহাতে এক সময়ে ফ্রান্সিসেরা ইংগ্লণ্ডীয়েরদের সাক্ষাৎ হইতে পলায়ন করিতে লাগিল, কিন্তু ইংগ্লণ্ডীয়েরা, সবিবেচনাপূর্ব্বক তাহারদিগকে তাড়াইয়া না যাইয়া, হটিয়া আইল; ঐ হটিয়া আইসনবিষয়ে ইংগ্লণ্ডীয়েরা, শত্রুদ্বারা অনেক হিংসা প্রাপ্ত হইয়াছিল. পরে মার্চ মাসের ২১ একইশা তারিখে, সংগ্রাম আরম্ভ হইল, তাহাতে ইংগ্লণ্ডীয়েরা জয়ী হইল, কিন্তু ঐ জয়বিষয়ে, ইংগ্লণ্ডীয়েরা, সর আবর্ক্রম্বি নামে অতিখ্যাতাপন্ন এবং ইংগ্লণ্ডীয়েরদের প্রতি অতিপ্রয়োজনার্হ, প্রধান সেনাপতি হারিত হইয়াছিলেন, এবং ঐ যুদ্ধেতে এগার শত তিরানব্বই সৈন্য, মারা পড়িল কিম্বা ঘাইল হইল. অপর মেজর

জেনেরাল হচিন্সন, ঐ সময়ে যাঁহার উপর সৈন্যেরদের কর্তৃত্বভার পড়িয়াছিল, তিনি সসৈন্য হইয়া কেরোনামক শহরের প্রতি অগ্রসর হইলেন, এবং জুন মাসের ২৭ সাতাইশা তারিখে ঐ শহর স্বায়ত্ত করিলেন, তাহাতে আগষ্ট মাসের ২৭ সাতাইশা তারিখে, আলেক্জান্দ্রিয়ানামক শহরস্থেরা সন্ধি করিল. ঐ সন্ধ্যানুসারে তাবৎ ফ্রান্সিস্ সৈন্যেরদিগের মিসর দেশত্যাগ করিতে হইল.

অপর, পরবৎসরে অনেক বিষয় অতিগণনীয় উপস্থিত হইয়াছিল, কিন্তু এই স্থানে, সে সকল কহা যায় না, অতএব যে বিষয় অতিগণনীয় নয়, তদ্ব্যাখ্যায় ক্ষমা দিলাম. পৃথিবীর উত্তরাংশে, মহাব্রিটিনের শত্রুরা কিরূপ দমিত হইয়াছে, এবং পূর্বাংশের শত্রুরা কিরূপ পরাস্ত হইয়াছে, তাহাও কহিয়াছি, কিন্তু অপরাপরাদি দেশবিষয়ে যে২ বিষয় কথিত আছে, সে সকল যে সময়ে হইতেছিল, এবং সে সকল বিবরণ ইওরোপেতে প্রসিদ্ধ হইবার পূর্বে, মহাব্রিটিনের উপদ্বীপে উত্তীর্ণ হওনার্থে, ফ্রান্সিসেরা অনেক আয়োজন করিতেছিল, তাহাতে তাহারা যে হঠাৎ চড়াও করিবে, ইহার অনেক আশঙ্কা ইংগ্লণ্ডস্থেরদের মধ্যে উপস্থিত হইয়া ছিল.

অপর সে সময়ে ইংগ্লণ্ডদেশের সংমুখস্থিত ফ্রান্সিস্দেশীয় এবং হুলণ্ডদেশীয় সমুদ্রতটসমীপে, ফ্রান্সিসীয়সৈন্য সমস্ত সমারোহ হইতেছিল, এবং কথিত আছে যে ঐ সৈন্যেরদিগকে ইংগ্লণ্ডদেশে পারকরণের নিমিত্তে অনেক জাহাজ প্রস্তুত হইতেছিল, এবং অনেক আয়োজন স্থানে২ হইতেছিল. ঐ সময়ে ইংগ্লণ্ডীয় সমুদ্রস্থ সৈন্যেরা, শত্রুরদিগের তটসমীপে স্থানে২ অনেক বীরত্ব প্রকাশ করিল; এবং রাজ্যশাসকেরা, এই অনুমান করিয়াছিল, যে রাজ্যস্থেরদিগকে ক্ষুদ্রকরণাপেক্ষা পরহননার্থযুদ্ধে নিমগ্ন হওন বরঞ্চ ভাল. অতএব সেই সময়ে যুদ্ধার্থে অনেক বিশেষজাহাজ প্রস্তুত করা গিয়াছিল, এবং শ্রীযুত নেল্সন যাঁহার বিষয় কথিত আছে, যে তিনি ঐ উপায়ে প্রথমতঃ পরামর্শ দিয়াছিলেন, তাঁহাতে ঐ যুদ্ধজাহাজসমূহের কর্তৃত্বভার অর্পিত হইল. পরে ঐ শ্রীযুত নেল্সন্ ফ্রান্সিসের তটে প্রেরিত হইলেন; তাহাতে ফ্রান্সিসেরা ইংগ্লণ্ডদেশে চড়াওকরণাশা পরিত্যাগ করিয়া, স্বদেশে স্বরক্ষার্থে চেষ্টা পাইতে লাগিল. অপর বলং সর্মিরনামক স্থানে ইংগ্লণ্ডীয় সমস্ত যুদ্ধজাহাজ একত্র হইয়াছিল, এবং ঐ স্থান প্রাপণার্থে অনেক যুদ্ধ হইয়াছিল, এবং সে স্থানে অনেক বীরত্ব প্রকাশ হইয়াছিল. কিন্তু যে কার্য্য সম্পন্ননিমিত্তে ঐ বৃহদায়োজন করা গিয়াছিল, তাহাতে ইংগ্লণ্ডীয়েরা সর্বতোভাবে স্ববাঞ্ছা সম্পূর্ণ করিতে পারে নাই, কিন্তু তাহাতে অনেক উপকার হইয়াছিল. অপর ঐ শ্রীযুত নেল্সন্ অতিপ্রথিত দুই যুদ্ধ করণানন্তর, ঐ যুদ্ধজাহাজের কতক জাহাজ, ফ্রান্সিসের তটে চৌকীদেওনার্থে রাখিয়া, আগষ্ট মাসের ১৭ তারিখে দাওন্সনামক জাহাজবন্দরস্থানে প্রত্যাগমন করিলেন.

অপর ঐ সময়ে যুদ্ধনিমগ্ন দেশস্থেরা, পরস্পর ঐক্যেচ্ছুক হইতে লাগিল; ঐ প্রত্যেক দেশস্থেরা, জানিল যে আমরা যুদ্ধ চালাইতে পারি, কিন্তু সহলতা পূর্ব্বক নয়. অপর ঐ সময়ে পিট্নামে রাজমন্ত্রী স্বকার্য্যত্যাগ করিলেন, এবং ঐ পিতের কার্য্যে ধৃতাধিকারা আদ্দিংতন্ নামে মন্ত্রির কালে, ঐক্যের চেষ্টা হইতে লাগিল, তাহাতে আক্তোবর মাসের প্রথমে, ঐ ঐক্যবিষয়ক সন্ধি স্থিরীকৃত হইল.

অপর ১৮০২ আঠারশত দুই শালে, মার্চ মাসের ২৭ সাতাইশা তারিখে, মহা ব্রিটিন্ এবং আইর্লণ্ডদেশীয় রাজমন্ত্রী, এবং ফ্রাঁসিস্ দেশীয় সাধারণপ্রভুত্বের রাজমন্ত্রী, এবং স্পেন্ এবং বাতাবিয়া দেশস্থেরদের সাধারণপ্রভুত্বের রাজমন্ত্রী সমস্ত, আইমেন্স নামক নগরে একত্রীভূত হইয়া, পরস্পর এই সন্ধি স্থির করিল. ঐ সন্ধিতে দ্বাবিংশতিনিয়ম ছিল; ঐ নিয়মের মধ্যে প্রথম নিয়মেতে, নিয়মকারি ঐক্যেচ্ছুকেরা, আপনারদের মধ্যে পরস্পর ঐক্যবর্দ্ধনে স্থির করিল, এবং পরেতে ঐ ঐক্যভঙ্গনে যে রাজ্য প্রথম চেষ্টা করিবে, সেই রাজ্যের সাহায্য অন্য কোনো রাজ্য করিবেক না; এবং দ্বিতীয় নিয়মে এই স্থির হইল, যে যেং রাজ্যে যুদ্ধসময়ে যেং বন্দি হইয়াছিল, তাহারা মুক্তি পাইবে, এবং তাহারদিগের রক্ষণবিষয়ে যেং খরচ হইয়াছিল, তাহা দেওয়া যাইবে; এবং তৃতীয় নিয়মেতে, এই স্থিরীকৃত হইল, যে ত্রিনদাদ্ নামে উপদ্বীপব্যতিরিক্ত, এবং লঙ্কাতে হলণ্ডীয়েরদের অধিকারব্যতিরিক্ত মহাব্রিটিনের রাজা, যুদ্ধসময়ে তাহারদের যেং অধিকার হস্তগত করিয়াছিলেন ফ্রাঁসিসীয় সাধারণপ্রভুত্বের প্রতি, এবং ঐ রাজ্যের সহিত সংমিলিত অন্যাং রাজ্যের প্রতি, সে সকল ফিরিয়া দিবেন; এবং চতুর্থ এবং পঞ্চম নিয়মেতে ইহা স্থির হইল, যে ত্রিনদাদ্ নামক উপদ্বীপ এবং লঙ্কায় হলণ্ড জাতীয়েরদের যেং অধিকার, সে সকল মহাব্রিটিনের রাজাকে দেওয়া যাইবে; এবং ষষ্ঠ নিয়মেতে এই স্থিরীকৃত হইল, যে বাতাবিয়ের সাধারণপ্রভুরা, অন্যাং ঐক্যকারি রাজ্যস্থেরদের জাহাজ, কেপ্ আফ্ গুদ্‌হোপ্ নামক স্থানে যাইতে দিবে, এবং ব্যবস্থিত শুল্ক দেওনানন্তর, প্রয়োজনার্থ খাদ্যসামগ্রীত্যাদি ক্রয় করিতে দিবে; পরে সপ্তম নিয়মেতে, গিনীয় নামে ফ্রাঁসিসীয় এবং পোর্ত্তুগেজেরদের অধিকার সীমা স্থিরীকৃত হইল; এবং অষ্টম নিয়মদ্বারা, তুরকীয় রাজ্যস্থেরা, যে বিশ্বাস পূর্ব্বক আচরণ করিবে, ইহার বন্ধক লওয়া গেল; নবম নিয়মদ্বারা, সপ্তোপদ্বীপস্থেরদের সাধারণপ্রভুত্ব স্থিরীকৃত হইল, ঐ বিষয়ে সকলে একবাক্য হইল; এবং দশম নিয়মেতে অনেক ক্ষুদ্রং নিয়মকরণানন্তর, ইহা স্থির হইল, যে মাল্টা নামক উপদ্বীপ এবং গোজো এবং কমিনো নামে স্থান, যিরুশালমের পুন্যবান জান্ নামক যোদ্ধৃসমূহেরদিগকে পুনর্দত্ত হইবে; এবং একাদশ নিয়মদ্বারা ইহা স্থির

হইল, যে প্রুসিয়ীয় এবং ইংগ্লণ্ডীয় সৈন্যসমস্ত ইতালি দেশহইতে উঠিয়া যাইবে. অপর দ্বাদশ নিয়মেতে, ঐ ঐক্যের সমস্ত নিয়মস্থনসময় স্থিরীকৃত হইল; এবং ত্রয়োদশ নিয়মেতে ইহা স্থিরীকৃত হইল, যে যেং দেশেতে যেং অধিকার ফিরিয়া দেওয়া যাইবে, সেইং স্থানের গড় ভগ্ন হইবেক না, এবং সেইং স্থানের প্রজা নিঃক্লেশে বাস করিবে; চতুর্দশ নিয়মেতে, প্রত্যেকরাজ্যস্থেরদের যুদ্ধসময়ে যাহার যেং হানি হইয়াছিল, তদ্বিষয়ে সে ব্যক্তি ন্যায্যপ্রাপ্ত হইবে; পঞ্চদশ নিয়মদ্বারা ইহা স্থিরীকৃত হইল, যে নিউফৌণ্ডলাণ্ডদেশ তটসমীপে, এবং তন্নিকটবর্ত্তী অন্যং উপদ্বীপসমীপে, এবং লারেন্স নামে সমুদ্রখোলেতে মৎস্যধরিবার যেং স্থান ছিল, সেই সমস্ত স্থানবিষয়ক যেং ব্যবস্থা, সে সকল যুদ্ধারম্ভের পূর্ব্বকার ব্যবস্থানুসারে থাকিবে, এবং পার্রি নামক এবং মিক্কেলন নামক স্থানের ফ্রাঁসিস্ জাতীয় ধীবরেরদের প্রতি, দেব এবং সৈয়াশ নামে সমুদ্রের খোলেতে কাষ্ঠকাটনে অনুমতি দেওয়া গেল; ষোড়শ নিয়মেতে স্থিরীকৃত হইল, যে ঐ ঐক্য স্থিরীকৃত হওনদিনাবধি, নিরূপিত সময়ের মধ্যে, যেং জাহাজ ধৃত হইবে, তাহা পরস্পর ফিরিয়া দেওয়া যাইবে; পরে সপ্তদশ নিয়মে এইস্থির হইল, যে ঐ ঐক্যসম্বন্ধ কার্য্যে নিযুক্ত যেং ব্যক্তিরা, যুদ্ধের পূর্ব্বে যেং পদ এবং যেং ব্যবহার্য্য এবং যেং প্রাতীত্যাদি ভোগ করিয়াছিল, তদনুসারে ভোগ করিবে; অষ্টাদশ নিয়মেতে এই স্থিরীকৃত হইল, যে নাসাও বংশের যে অংশ, পূর্ব্বেতে সম্মিলিত হলণ্ডীয় দেশের প্রভুত্ব ভোগ করিয়াছিল, অর্থাৎ যে অংশ এইক্ষণে বাতাবীয় সাধারণপ্রভুনামে প্রসিদ্ধ, সেই অংশ যুদ্ধসময়ে যেং হানি প্রাপ্ত হইয়াছিল, তৎপরিশোধন হইবে; অপর ঊনবিংশতিতম নিয়মে, ইহা স্থির হইল, যে ঐ সন্ধির পরাক্রম, তুরকীয় রাজসভাপর্য্যন্ত ব্যাপ্ত হইবে; বিংশতিতম নিয়মে ইহা স্থিরীকৃত হইল, যে ঐ ঐক্যস্বীকারকেরদের কোনো দেশহইতে, দোষী ব্যক্তি যদি পলাইয়া অন্যের দেশে যায়, তবে সে ব্যক্তিরদের প্রাণবধনিমিত্তে যাচ্ঞা করিলে, পরস্পর অর্পণ করিবে; পরে একবিংশতিতম এবং দ্বাবিংশতিতম নিয়মদ্বারা ইহা স্থিরীকৃত হইল, যে ঐ সন্ধি স্বীকারকেরা, যেং বিষয় স্বীকৃত হইয়াছিল, তদ্বিষয়ে উচিত বিশ্বাসপূর্ব্বক চলিবে, এবং সাধ্য হইলে, ত্রিংশদ্দিবসের মধ্যে ঐ সন্ধি দৃঢ়ীভূত করিবে.

অপর ঐ সন্ধিপত্র পারিস্ নামক নগরে স্থিরীকৃত হইয়া, প্রত্যেক রাজগণেরদের নিকটে অর্পিত হইল; এবং এপ্রেল মাসের ২৯ ঊনত্রিংশ তারিখে, লণ্ডন্ নগরে ঐ ঐক্যবিষয় প্রচার হইল. ইতি জুলিয়স্ কাইসরের ইংগ্লণ্ডদেশে উত্তীর্ণ সময়াবধি আইমেন্স নামে প্রসিদ্ধসন্ধিসময়পর্য্যন্ত, ইংগ্লণ্ডীয়বিবরণ সমাপ্ত, ইতি.